হাবাঃ ক্রিয়াঃ শৃঙ্গারভাবজাঃ। ৪৩৩। দ্রবকেলিপরীহাসাঃ ক্রীড়া

দীনাং মুখনেত্রাদিকর্ম্মণাং। বিশেষস্তু বিলাসঃ স্যাদিষ্টসন্দর্শনাদিনা"। বাগতৌ বিবানং বিবুঃ শকাদিত্বাৎ কুঃ, বিবুর্গতিবিশেষঃ। উচ্যতি সমবৈত্যস্মিন্নিতি উচ সমবায়ে ঘঞ্। "বিব্বোকস্বতিগর্ব্বেণ বস্তুনি স্বেপ্যনাদরঃ। ঘরয়া হর্ষরাগাদের্দয়িতাগমনাদিষু"। "অস্থানে ভূষণাদীনাং বিন্যাসোবিভ্রমোমতঃ"। যথা, "শ্রুত্বায়াতং বহিঃ কান্তং সমারোপিতভূষয়া। ভালেঽঞ্জনং দৃশোর্লাক্ষা কপোলে তিলকঃ কৃতঃ"। লল ঈপ্সায়াং ভাবে ক্তঃ। "সুকুমারতয়া জ্ঞানং বিলাসো ললিতং ভবেৎ। ভ্রূনেত্রাদিক্রিয়াশালী সুকুমারবিধানতঃ"। "হস্তপাদাদিবিন্যাসস্তরুণ্যা ললিতং বিদুঃ" ইতি চ। হিল হাবকরণেঽচ্। সুরতে প্রৌঢ়েচ্ছা হেলা। "প্রৌঢ়েচ্ছা যাভিরূপাণাং নারীণাং সুরতোৎসবে। শৃঙ্গারশাস্ত্রতত্বজ্ঞৈর্হেলা সা পরিকীর্ত্তিতা"। হেলিরপি, হেলিঃ পুংসি রবৌ হেলির্হেলায়ামপি যোষিতীতি রুদ্রঃ। প্রিয়স্যানুকৃতির্লীলা। লিয়ং শ্লেষণং লাতি কঃ। "অঙ্গৈর্বেশৈরলঙ্কারৈঃ প্রেমভির্বচনৈ রপি। প্রীতিপ্রযোজকৈর্লীলাং প্রিয়স্যানুকৃতিং বিদুঃ" ইতি। "নির্ব্বিকারাত্মকে চিত্তে ভাবঃ প্রথমবিক্রিয়া"। "ভ্রূনেত্রাদিবিকারৈস্তু সম্ভোগেচ্ছাপ্রকাশকঃ। ভাবএবাল্পসংলক্ষ্যবিকারো হাব ইষ্যতে" ইতি সাহিত্যদর্পণে। হূয়ন্তে রাগিণোঽত্র হ্বোহশ্চাভ্যুপনিবিষু চেতি ঘঞ্। ইতি শব্দেনাত্যর্থেন বিচ্ছিত্ত্যাদীনাং সংগ্রহঃ। তদুক্তং নাটকরত্নকোষে "লীলাবিলাসো বিচ্ছিত্তির্বিভ্রমঃ কিলকিঞ্চিতং। মোট্টায়িতং কুট্টমিতং বিব্বোকো ললিতং তথা। বিকৃতঞ্চেতি বিজ্ঞেয়া দশ স্ত্রীণাং স্বভাবজাঃ" ইতি। তথাত্র "কেশস্তনাধরাদীনাং গ্রহে হর্ষেঽপি সম্ভ্রমাৎ। প্রাহুঃ কুট্টমিতং নেতি শিরঃকরবিধুননং"। "তদ্ভাবভাবিতে চিত্তে বল্লভস্য কথাদিষু। মোট্টায়িতমিতি প্রাহুঃ কর্ণকণ্ডূয়নাদিকং"। "স্মিৎশুষ্করুদিতহসিতত্রাসক্রোধশ্রমাদীনাম্। সাঙ্কর্য্যং কিলকিঞ্চিতমভীষ্টসঙ্গমাদিজাদ্ধর্ষাৎ"। "স্তোকাপ্যাকাররচনা বিচ্ছিত্তিঃ কান্তিপোষকৃৎ"। "ভূষাণামর্দ্ধরচনা বৃথা বিষগবেক্ষণং। রহস্যাখ্যানমীষচ্চ বিক্ষেপোদয়িতান্তিকে"। "বক্তব্যকালেপ্যবচো ব্রীড়য়া বিকৃতং মতম্" ইতি সাহিত্যদর্পণে ॥ ৪৩৩ ॥

এষামপ্যুদাহরণানি গ্রন্থগৌরবভয়াদনুপযোগিত্বাচ্চ নোক্তানীত্যবধেয়ম্। দ্রবেতি। দ্রু পরীহাসে। দ্রবতি হৃদয়মনেন। কিলতি ক্রীড়ত্যনেন ইঃ। কেলিঃ স্ত্রিয়ামপি। অথ স্ত্রীপুংসয়োঃ কেলিরিতি বিশ্বঃ। অতএব "কেলী মন্দিরসীমনি স্থিতবতী" ইতি প্রয়োগঃ। পরিহসন্ত্যত্র ঘঞ্

---

ভাবে } ইষ্ট সন্দর্শনাদি দ্বারা যান স্থান আসনাদি এবং মুখ নেত্রাদিকৃত কার্য্যের বিশেষ (অন্যভাব) করাকে বিলাস কহে। ২। বিব্বোক-পুং (বিবু { বি-বা+কু, ভাবে } গতিবিশেষ। ওক { উচ+ঘঞ, অধি } মিলিত হয় ইহাতে) বিবুর (গতিবিশেষের) ওক (স্থান)। দয়িতের গমনাদিতে হৃষ্ট ও অনুরক্ত হইয়া অতি গর্ব্বের সহিত স্বীয় বস্তুতেও যে অনাদর তাহাকে বিব্বোক কহে। ৩। বিভ্রম-পুং { বি-ভ্রম্+অল্, ভাবে } অযথা স্থানে ভূষণাদির বিন্যাসকে বিভ্রম কহে। ৪। ললিত-ক্লীং { লল্+ক্ত, ভাবে } যুবতীর হস্ত পাদাদি বিন্যাসকে ললিত কহে। ৫। হেলা-স্ত্রীং { হিল্+অ, ভাবে } সুন্দরী স্ত্রীদিগের সুরত ক্রিয়াতে যুবার প্রতি ইচ্ছাকে হেলা বলে [হেলি]। ৬। লীলা-স্ত্রীং { লী-লা+ক, কর্ত্তৃ } লী (আশ্লেষ) দান করে যে। অঙ্গ, বেশ, ভূষা এবং প্রিয় বাক্যাদি দ্বারা প্রিয়ের অনুকরণ করাকে লীলা কহে। ৭। হাব-পুং {হু+ঘঞ্, অধি} আহূত হয় অনুরাগিগণ ইহাতে। ভ্রূ নেত্রাদি বিকার দ্বারা সম্ভোগেচ্ছা প্রকাশক, অল্প সংলক্ষ্য বিকার (যাহাতে বিকারটী অল্পমাত্র লক্ষ্য হয়) যে ভাব, তাহাকে হাব কহে ॥ ৪৩৩ ॥

দ্রব শব্দ হইতে নর্ম্মন্ পর্য্যন্ত ৬টী শব্দে পরীহাস বুঝায়। ১। দ্রব-পুং { দ্রু+অল্, করণ } দ্রব হয় ইহা দ্বারা। ২। কেলি-পুং {কিল্+ই, করণ} ক্রীড়া করে ইহা দ্বারা [কেলি, কেলী, স্ত্রীং]। ৩। পরীহাস-পুং { পরি-হস্+ঘঞ, অধি } পরি (পর্য্যাপ্ত) হাসে ইহাতে। ৪। ক্রীড়া-স্ত্রীং

লীলা চ নর্ম্ম চ ॥ ৪৩৪ ॥ ব্যাজোঽপদেশো লক্ষ্যঞ্চ ( ৪৩৫ ) ক্রীড়া
খেলা চ কুর্দ্দনং। ৪৩৬। ঘর্ম্মো নিদাঘঃ স্বেদঃ স্যাৎ ( ৪৩৭ )
প্রলয়ো নষ্টচেষ্টতা ॥ ৪৩৮ ॥ অবহিত্থাকারগুপ্তিঃ ( ৪৩৯ ) সমৌ

---

উপসর্গস্য দীর্ঘঃ। ক্রীড়েগু´রোরঃ। নৃ নয়ে মন্। কর্কর শব্দোপ্যত্র ইতি সর্ব্বস্বং। "কিন্নোবর্কর-কর্করৈঃ প্রিয়শতৈরাক্রম্য বিক্রীয়তে" ইতি শৃঙ্গারশতকং ॥ ৪৩৪ ॥

ব্যাজেতি। ত্রয়মপদেশে। অন্যমুদ্দিশ্য অন্যপ্রতিপাদনমপদেশঃ। ব্যাজস্তু পরাপকারফলঃ। অয়ং স্বাভিপ্রায়গোপনমাত্রফলঃ। যথা "ধ্যানব্যাজ মুপেত্য চিন্তয়সি কাম্" ইতি। অপদিশ্যতে-হনেনেতি ঘঞ্। লক্ষয়তে রচ্। সংখ্যায়াস্তু ন না লক্ষং ক্লীবং ব্যাজশরব্যয়ো রিতি মূর্দ্ধণ্যান্তে রভসঃ। লক্ষ্যং স্যাদপদেশেঽপি শরব্যেঽপি নপুংসকমিতি যান্তে তারপালঃ ॥ ৪৩৫ ॥

ক্রীড়েতি। ত্রয়ং কন্দুকাদিক্রীড়ায়াম্। ক্রীড়খেল্যোর্ভাবে অঃ। কুর্দ্দং ক্রীড়ায়াং যুট্। র্ব্বোরুপধায়া দীর্ঘো ন ভবতীতি স্বভূঃ ॥ ৪৩৬ ॥

ঘর্ম্ম ইতি। ত্রয়ং স্বেদে। জিঘর্ত্তি ক্ষরত্যনেনাঙ্গং মঃ। স্বিদে র্ঘঞ্ ॥ ৪৩৭ ॥

শোকাদিনা পরিস্পন্দ নাশো নষ্টচেষ্টতাচাত্র প্রলয়ঃ, প্রলীয়তে ইত্যল্ ॥ ৪৩৮ ॥

অবহিত্থেতি। দ্বয়ং লজ্জয়া রতিচিহ্নগোপনে। ন বহিঃ স্থিতিরস্যাঃ পৃষোদরাদিঃ। শৃঙ্গারাদিপ্রভবরোমাঞ্চপ্রসন্নমুখরাগাদিকমঙ্গবৈকৃত মাকার স্তস্য গোপনম্। "অবহিত্থং তথোগ্রতা", ইতি নাট্যশাস্ত্রে ক্লীবং অবহিত্থমাহুঃ শব্দজ্ঞাঃ। আকারস্য নিগূহনমিতি হলাযুধঃ ॥ ৪৩৯ ॥

---

{ ক্রীড়্+অ, ভাবে }। ৫। লীলা-স্ত্রীং। { লী+য+আ, ভাবে }। ৬। নর্ম্মন্-ক্লীং {নৃ+মন্, করণ} ( মন ) নীত হয় ইহা দ্বারা [ কর্কর ] ॥ ৪৩৪ ॥

ব্যাজ, অপদেশ ও লক্ষ্য শব্দে অপদেশ ( ছল ) বুঝায়। উদ্দিশ্য এক, অন্যকে আর এক জানানকে অপদেশ কহে। ১। ব্যাজ-পুং { বি-আ-অন্জ+ঘ্যন্, ভাবে }। ২। অপদেশ-পুং { অপ-দিশ+ঘঞ্, করণ } অপ ( নিকৃষ্টত্বের ) আদেশ হয় ইহা দ্বারা। ৩। লক্ষ্য-ক্লীং { লক্ষ্+ঘ্যণ্, কর্ম্ম } ( নিকৃষ্ট বলিয়া ) আলোচনা করা যায় ইহার [ লক্ষ ] ॥ ৪৩৫ ॥

ক্রীড়া, খেলা ও কুর্দ্দন শব্দে কন্দুকাদি খেলা বুঝায়। ১। ক্রীড়া-স্ত্রীং { ক্রীড়্+অ, ভাবে }। ২। খেলা-স্ত্রীং { খেল্+অ, ভাবে }। ৩। কুর্দ্দন-ক্লীং { কুর্দ্দ্+যুট্, ভাবে } ॥ ৪৩৬ ॥

ঘর্ম্ম, নিদাঘ ও স্বেদ শব্দে স্বেদ ( ঘর্ম্ম ) বুঝায়। ১। ঘর্ম্ম-পুং { ঘৃ+ম, করণ } সিক্ত হয় ইহা দ্বারা। ২। নিদাঘ-পুং। ৩। স্বেদ-পুং { স্বিদ্+ঘঞ, ভাবে } ॥ ৪৩৭ ॥

প্রলয় শব্দে নষ্টচেষ্টতা ( শোকাদি দ্বারা স্থির ভাব ) বুঝায়। ১। প্রলয়-পুং { প্র-লী+অল্, ভাবে } ॥ ৪৩৮ ॥

অবহিত্থা ও আকারগুপ্তি শব্দে লজ্জাদ্বারা রতিচিহ্ন গোপন বুঝায়। ১। অবিহিত্থা-স্ত্রী { ন-বহিস্-স্থা+ড, কর্ত্তৃ } বাহিরে থাকে না যে [ অবহিত্থ-ক্লীং ]। ২। আকারগুপ্তি-স্ত্রীং আকারের ( শৃঙ্গারাদি জাত রোমাঞ্চ, প্রফুল্লমুখাদি অঙ্গবৈকৃতির ) গুপ্তি ( গোপন ) ॥ ৪৩৯ ॥

সম্বেগসম্ভ্রমৌ । ৪৪০ । স্যাদাচ্ছুরিতকং হাসঃ সোৎপ্রাসঃ (৪৪১) স মনাক্ স্মিতং ॥ ৪৪২ ॥ মধ্যমঃ স্যাদ্বিহসিতং (৪৪৩) রোমাঞ্চো লোমহর্ষণং । ৪৪৪ । ক্রন্দিতং রুদিতং ক্রুষ্টং (৪৪৫) জৃম্ভস্তু ত্রিষু জৃম্ভণং ॥ ৪৪৬ ॥ বিপ্রলম্ভো বিসম্বাদো (৪৪৭)

---

ভয়াদিজনিতত্বরা কর্ম্মবেগঃ। তত্র সম্বেগঃ সম্ভ্রমশ্চেতি দ্বয়ং। সম্বিজ্যতে অনেন ঘঞ্। এবং সম্ভ্রমোঽপি ॥ ৪৪০ ॥

আচ্ছুরিতকমিতি। ত্রয়মতিহাসে। ছুর ছেদনে ক্তঃ স্বার্থেঃ কঃ। "অট্টহাসে মহাহাসঃ সোৎপ্রাস ইতি কীর্ত্তিতঃ" ॥ ৪৪১ ॥

স হাসঃ মনাক্ অল্পশ্চেৎস্মিতং। স্মিঙ্ ঈষদ্ধসনে ক্তঃ। "ঈষদ্বিকসিতৈর্দন্তৈঃ কটাক্ষৈঃ সৌষ্টবান্বিতৈঃ। অলক্ষিতদ্বিজদ্বারং স্মিতমিচ্ছন্তি সূরয়ঃ" ॥ ৪৪২ ॥

মধ্যেতি। স এব হাসো মধ্যমো নাত্যুচ্চৈর্নাতিনীচৈঃ সন্ বিহসিতং স্যাৎ। "আকুঞ্চিত-কপোলাক্ষং সস্বনং নিস্বনং তথা। প্রস্তাবোত্থং সানুরাগ মাহুর্বিহসিতং বুধাঃ" ॥ ৪৪৩ ॥

রোমেতি। দ্বয়ং রোমাঞ্চে। রোম্নামঞ্চনং হর্ষণঞ্চ ঘঞ্ ল্যুটৌ ॥ ৪৪ ॥

ক্রন্দিতমিতি। ত্রয়ং ক্রন্দনে। সর্ব্বত্র ভাবে ক্তঃ ॥ ৪৪৫ ॥

জৃম্ভেতি দ্বয়ং জৃম্ভায়াং জৃম্ভের্ঘঙ্ ল্যুটৌ, স্ত্রিয়াং জৃম্ভা ॥ ৪৪৬ ॥

বীতি। দ্বয়মঙ্গীকৃতাসম্পাদনে লভবদো র্ঘঞ্। বিপ্রলম্ভো বিসম্বাদো বিপ্রলাভশ্চ কথ্যতে ইতি হলায়ুধঃ ॥ ৪৪৭ ॥

---

সম্বেগ ও সম্ভ্রম শব্দে ভয়াদিজনিত ত্বরা (শীঘ্রতা) বুঝায়। ১। সম্বেগ-পুং { সম্-বিজ্+ঘঞ্, করণ } বিচলিত হয় ইহা দ্বারা। ২। সম্ভ্রম-পুং { সম্-ভ্রম্+অল্, করণ } ভ্রমণ করে ইহা দ্বারা ॥ ৪৪০ ॥

আচ্ছুরিতক, হাস ও সোৎপ্রাস শব্দে অতিহাস্য বুঝায়। ১। আচ্ছুরিতক-ক্লীং { আ-ছুর+ক্ত, করণ, স্বার্থে ক } (ওষ্ঠদ্বয়ের) ছেদ (বিভাগ) হয় ইহা দ্বারা। ২। হাস-পুং { হস্+ঘঞ্, ভাবে }। ৩। সোৎপ্রাস-পুং উৎপ্রাসের (উৎক্ষেপের) সহিত বর্ত্তমান ॥ ৪৪১ ॥

স্মিত শব্দে ঈষৎ হাস্য বুঝায়। ১। স্মিত-ক্লিং { স্মি+ক্ত, ভাবে } যে হাস্যে দন্তের ঈষৎ প্রকাশ হয়, সৌষ্ঠবযুক্ত কটাক্ষ থাকে, দন্তদ্বার লক্ষিত হয় না, তাহাকে স্মিত কহে ॥ ৪৪২ ॥

বিহসিত শব্দে মধ্যম হাস বুঝায়। ১। বিহসিত-ক্লীং { বি-হস+ক্ত, ভাবে } ॥ ৪৪৩ ॥

রোমাঞ্চ ও লোমহর্ষণ শব্দে রোমাঞ্চ বুঝায়। ১। রোমাঞ্চ-পুং { রোম-অনচ্+ঘঞ্, ভাবে }। ২। রোমহর্ষণ-ক্লীং রোমের হর্ষণ ॥ ৪৪৪ ॥

ক্রন্দিত, রুদিত ও ক্রুষ্ট শব্দে ক্রন্দন বুঝায়। ১। ক্রন্দিত-ক্লীং { ক্রন্দ্+ক্ত, ভাবে }। ২। রুদিত-ক্লীং { রুদ্+ক্ত, ভাবে }। ৩। ক্রুষ্ট-ক্লী { ক্রুশ্+ক্ত, ভাবে } ॥ ৪৪৫ ॥

জৃম্ভ ও জৃম্ভণ শব্দে জৃম্ভা (হাইতোলা) বুঝায়। ১। জৃম্ভ-ত্রি { জৃম্ভ্+ঘঞ্, ভাবে }। ২। জৃম্ভণ-ক্লীং { জৃম্ভ্+ল্যুট্, ভাবে } ॥ ৪৪৬ ॥

বিপ্রলম্ভ ও বিসম্বাদ শব্দে অঙ্গীকৃতের অসম্পাদন বুঝায়। কেহ বলেন বঞ্চনা বুঝায়। ১। বিপ্রলম্ভ-পুং { বি-প্র-লভ্+ঘঞ্, ভাবে } [বিপ্রলাভ]। ২। বিসম্বাদ-পুং { বি-সম্-বদ্+ঘঞ, ভাবে } ॥ ৪৪৭ ॥

রিঙ্গণস্খলনে সমে। ৪৪৮। স্যান্নিদ্রা শয়নং স্বাপঃ স্বপ্নঃ
সম্বেশ ইত্যপি॥ ৪৪৯॥ তন্দ্রী প্রমীলা (৪৫০) ভ্রকুটি-
র্ভ্রূকুটির্ভ্রুকুটিঃ স্ত্রিয়ঃ। ৪৫১। অদৃষ্টিঃ স্যাদসৌম্যেঽক্ষ্ণি (৪৫২)
সংসিদ্ধিপ্রকৃতী ত্বিমে॥ স্বরূপঞ্চ স্বভাবশ্চ নিসর্গশ্চা (৪৫৩)

---

রীতি। দ্বয়ং ধর্ম্মাদেঃ স্খলনে। রিঙ্গস্খলোর্যুট্ ॥ ৪৪৮॥

নীতি। পঞ্চ নিদ্রায়াং। দ্রৈ স্বপ্নে, আতশ্চোপসর্গইত্যঙ্। শেতের্যুট্। স্বপের্ঘঞ্। যাচি প্রচ্ছীত্যাদিনা নঙ্। সম্পূর্ব্বোবিশিঃ শয়নার্থঃ ভাবে ঘঞ্। "সম্বিষ্টঃ কুশশয়নে নিশাং নিনায়" ইতি রঘুঃ॥ ৪৪৯॥

তন্দ্রীতি। দ্বয় মত্যন্তশ্রমাদিনা সর্ব্বাঙ্গনিমীলনে।—ধাতুশ্চুরাদৌ তন্দ্রা তন্দ্রয়ন্তে রোঃ। তন্দ্রীর্লক্ষ্মীবৎ সের্লোপাভাবঃ। তন্দ্রাদেঃ সৌত্রাৎ কিরিত্যরুণদত্তঃ। অতস্তন্দ্রিরিতন্দ্রিরিত্যাদা-দ্যতম্। "বিভজ্য নক্তন্দিব মস্ততন্দ্রিণা" ইতি ভারবিঃ। নিদ্রা প্রমীলয়োস্তন্দ্রী তন্দ্রা নিদ্রাব-সাদয়োঃ। শূদ্রা চ তজ্জাতিমাত্রশূদ্রস্ত্রিয়োঃ স্মৃতেতি রোপঘপ্রকরণে রত্নকোষঃ। গোলে গুরোরঃ॥ ৪৫০॥

ভ্রূকুটি রিতি ত্রয়ং ভ্রূকৌটিল্যে। কুটিঃ কুটিলতা ভ্রুবঃ। ভ্রূব উকারস্থাকারো হ্রস্বশ্চ বা। অত্র ঋকারঞ্চেচ্ছন্তি। তথা চ—ভ্রকুটি ভ্রুকুটি ভ্রূকুটিঃ ভৃকুটিঃ স্ত্রিয়ঃ ইতি বিশ্বঃ। "রচিতভৃকুটি-বন্ধং নন্দিনা দ্বারি রুদ্ধঃ" ইতি হরবিলাসঃ। চতূর্ণামপি ঈপ্রত্যয়ে রূপাষ্টকম্॥ ৪৫১॥

সরোষ দৃষ্টাবদৃষ্টিঃ॥ ৪৫২॥

সংসীতি। পঞ্চ স্বভাবে। ইমে ইতি রূপভেদাৎ স্ত্রীত্বং। স্বঞ্চ তৎ রূপঞ্চেতি, স্বেন ভবনং, ঘঞন্তৌ। সৃজের্ঘঞ্। রূপমিত্যপি। রূপমাকারসৌন্দর্য্যং নাটকাদিস্বভাবয়ো রিতি কোষঃ॥ ৪৫৩॥

---

রিঙ্গণ ও স্খলন শব্দে ধর্ম্মাদি হইতে স্খলন বুঝায়। ১। রিঙ্গণ-ক্লীং { রিঙ্+যুট্, ভাবে }। ২। স্খলন-ক্লীং { স্খল্+যুট্, ভাবে }॥ ৪৪৮॥

নিদ্রা শব্দ হইতে সম্বেশ পর্য্যন্ত ৫টী শব্দে নিদ্রা বুঝায়। ১। নিদ্রা { নি-দ্রা+অঙ্, ভাবে }। ২। শয়ন-ক্লীং { শী+যুট্, ভাবে }। ৩। স্বাপ-পুং { স্বপ্+ঘঞ, ভাবে }। ৪। স্বপ্ন-পুং { স্বপ্+নঙ্, ভাবে }। ৫। সম্বেশ-পুং { সম্-বিশ্+ঘঞ্, ভাবে }॥ ৪৪৯॥

তন্দ্রী ও প্রমীলা শব্দে তন্দ্রা (অত্যন্ত পরিশ্রমে সর্ব্বাঙ্গের নিমিলন, কাহার মতে আলস্য, কাহার মতে অল্পনিদ্রা) বুঝায়। ১। তন্দ্রী-স্ত্রীং { তন্দ্র্+নিচ্+ই বা ঈ, ভাবে } [তন্দ্রি, তন্দ্রা] ২। প্রমীলা-স্ত্রীং { প্র-মীল্+অ, অধি } মীলিত হয় (ইন্দ্রিয় সকল) ইহাতে॥ ৪৫০॥

ভ্রকুটি, ভ্রুকুটি ও ভ্রূকুটি শব্দে ভ্রুকুটি (ভ্রু বক্রকরা) বুঝায়। ১। ভ্রকুটি-স্ত্রী { ভ্রু-কুট্+কি, ভাবে } ভ্রুর কুটিলতা। ২। ভ্রুকুটি-স্ত্রীং ঐ। ৩। ভ্রূকুটি-স্ত্রীং ঐ। [ভৃকুটি, ভ্রকুটী, ভ্রুকুটী, ভ্রূকুটী, ভৃকুটী]॥ ৪৫১॥

অদৃষ্টি শব্দে সক্রোধ দৃষ্টি বুঝায়। ১। অদৃষ্টি-স্ত্রীং ন (নিন্দিত) দৃষ্টি॥ ৪৫২॥

সংসিদ্ধি শব্দ হইতে নিসর্গ পর্য্যন্ত ৫টী শব্দে স্বভাব বুঝায়। ১। সংসিদ্ধি-স্ত্রীং { সম্-সিধ্+ক্তি, ভাবে }। ২। প্রকৃতি-স্ত্রীং { প্র-কৃ+ক্তি, ভাবে }। ৩। স্বরূপ-ক্লীং স্ব এমন রূপ। ৪। স্বভাব-পুং { স্ব-ভূ+ঘঞ, ভাবে }। ৫। নিসর্গ-পুং { নি-সৃজ্+ঘঞ, ভাবে }॥ ৪৫৩॥

২থ বেপথুঃ। কম্পো (৪৫৪) ২থ ক্ষণ উদ্ধর্ষো মহ উদ্ধব উৎসবঃ॥ ৪৫৫॥

ইতি শ্রীঅমরসিংহ কৃতামমরকোষে স্বর্গবর্গঃ সমাপ্তঃ।

---

বেপেতি। দ্বয়ং কম্পে। টুবেপৃ কম্পেঅথুঃ। কম্পে ঘঞ্। কম্পিতং কম্পনঞ্চৈব ইতি বৈকুণ্ঠঃ ।। ৪৫৪ ।।

ক্ষণইতি। পঞ্চ উৎসবে। দুঃখমচ্। উদ্ধর্ষতীতি পচাদ্যচ্। মহ পূজায়াং চুরাদিঃ, অচ। ‘ন খলু দূরগতোঽপ্যতিবর্ত্তেতে মহমসাবিতি বন্ধুতয়োদিতৈঃ’ ইতি মাঘেঽদন্তঃ। সান্তস্বনেকার্থে বক্ষ্যতে। উদ্ধুনোতি দুঃখং, উৎসূতে সুখং অল্। পর্ব্বাপ্যত্র—দর্শপ্রতিপদোঃ সন্ধৌ গ্রন্থি প্রস্তাবয়োরপি। পর্ব্বং ক্লীবং মহে চৈব বিষুবৎ প্রভৃতিষ্বপাতি বিশ্বঃ ।। ৪৫৫ ।।

ইতি শ্রীরঘুনাথ চক্রবর্ত্তি কৃতায়ামমরকোষ-টীকায়াং স্বর্গবর্গঃ সমাপ্তঃ।

---

বেপথু ও কম্প শব্দে কম্প বুঝায়। ১। বেপথু-পুং {বেপ্+অথু, ভাবে,}। ২। কম্প-পুং {কম্প্+ঘঞ্, ভাবে} ।। ৪৫৪ ।।

ক্ষণ শব্দ হইতে উৎসব পর্য্যন্ত ৫টী শব্দে উৎসব বুঝায়। ১। ক্ষণ-পুং {ক্ষণ্+অচ্, কর্ত্তৃ} (দুঃখ) নাশ করে যে। ২। উদ্ধর্ষ-পুং {উৎ-হৃষ্+অল, অধি} উৎকৃষ্ট হর্ষ ইহাতে। ৩। মহ-পুং {মহ্+অচ্, অধি} (দেবাদির) পূজা হয় ইহাতে [মহস্]। ৪। উদ্ধব-পুং {উৎ-ধু+অচ্, কর্ত্তৃ} দুঃখকে কম্পিত করে যে। ৫। উৎসব-পুং {উৎ-সূ+অচ্, কর্ত্তৃ} (সুখ) প্রসব করে যে ।। ৪৫৫ ।।

ইতি অমরকোষের স্বর্গবর্গের বঙ্গানুবাদ সমাপ্ত।

---

# পাতালবর্গঃ।

অধোভুবনপাতাল বলিসদ্ম রসাতলং। নাগলোকো (১) ২থ কুহরং শুষিরং বিবরং বিলং॥ ছিদ্রং নির্ব্যথনং রোকং রন্ধ্রং শ্বভ্রং বপা শুষিঃ। ২। গর্ত্তাঽবটৌ ভুবি শ্বভ্রে (৩) সরন্ধ্রে

অধ ইতি। নাগলোকান্তং পঞ্চ পাতালে। অধো অধর ভুবনং, ভুবনস্যাধ ইতি রাজদন্তা- দিত্বা। অধ ইত্যপি,—অধোঽব্যয়ং স্যাৎ পাতাল ইতি ত্রিকাণ্ডশেষঃ। পতন্ত্যস্মিন্ ইতি পতিচণ্ডিভ্যামালঞ্। বলেঃ সদ্ম রসায়াঃ ক্ষিতিস্তলং। নাগানাং লোকো ভুবনং। "অতলং বিতলঞ্চৈব নিতলঞ্চ গভস্তিমৎ। মহাখ্যং সুতলঞ্চৈব পাতালং সপ্তকং বিদুঃ" ইতি॥ ১॥

কুহেতি। শুষিপর্য্যন্তমেকাদশ রন্ধ্র সামান্যে। কুহ বিস্ময়ে চুরাদ্যদন্তাদরন্। কুংমহীং হরতি অনুদ্যমনেঽচ্ ইতিক। শুষেস্তিমিশুষিরুধিমদি মন্দিভ্যঃ কিরচ্। ছিদেরক্। নিশ্চয়েন ব্যথনং ভয়মত্র। রোচতে প্রকাশতে ইতি রুচের্ঘঞ্। বিরোকঞ্চ, বিরোকং শ্বভ্রমস্ত্রিয়াং ইতি ত্রিকাণ্ডশেষঃ। "নাসাবিরোকপবনাকুলিতং তনীয়ঃ ইতি মাঘে প্রয়োগশ্চ। রমন্তেঽত্র রক্ ধাগমশ্চ। শ্বানং বিভর্ত্তি মুলবিভুজাদিত্বাৎ কঃ। কুশলকুলিশ শুভ্র কাশ্মীরশিল্পমিতি তালব্য উষ্মভেদঃ। সূষ্ঠু অভ্রাকাশমত্রেতি দন্ত্যাদিরপীত্যেকে। উপ্যতেঽস্মিন্নিতি বপের্ভিদাদ্যঙ। শুষেঃ কিঃ। বপাসাহচর্য্যাৎ স্ত্রীত্বং॥ ২॥

গেতি। দ্বয়ং ভূরন্ধ্রে। গিরতেন্ সিগৃভ্যন্তঃ। গণ্ডু যগর্জ্জভুজজাগরকীলজ্বালাঃ শটঃক্রুস-

অধোভুবন শব্দ হইতে নাগলোক পর্য্যন্ত ৫টী শব্দে পাতাল বুঝায়। ১। অধোভুবন-ক্লীং অধ এমন ভুবন অথবা ভুবনের (পৃথিবীর) অধ (নিম্নস্থ) [অধস্]। ২। পাতাল-ক্লীং {পৎ+আলচ্, অধি} পতিত হয় ইহাতে। ৩। বলিসদ্মন্-ক্লীং বলির (বলিদৈত্যের) সদ্ম (আলয়), বিষ্ণুর ছলনায় বলিদৈত্য পাতালবাসী হইয়াছেন। ৪। রসাতল-ক্লীং রসার (পৃথিবীর) তল (নিম্নভাগ)। ৫। নাগলোক-পুং নাগগণের লোক (ভুবন) [অতল, বিতল, নিতল, গভস্তিমৎ, মহাখ্য, সুতল ও পাতাল, এই সাতটী পাতাল]॥ ১॥

কুহর শব্দ হইতে শুষি পর্য্যন্ত ১১টী শব্দে সামান্য রন্ধ্র (ছিদ্র) বুঝায়। ১। কুহর-ক্লীং {কুহ+নিচ্+অরন্, কর্ত্তৃ} বিস্ময় জন্মায় যে। ২। শুষির-ক্লীং {শুষ্+কিরচ্, করণ} শুষ্ক হয় ইহাদ্বারা। ৩। বিবর-ক্লীং {বি-বৃ+অল্, করণ} বিভক্ত হয় ইহাদ্বারা অথবা বিগত হইয়াছে বর (আচ্ছাদন) ইহার। ৪। বিল-ক্লীং {বিল্+ক, কর্ত্তৃ} ভেদ করে যে। ৫। ছিদ্র-ক্লীং {ছিদ্+রক্, করণ} ছেদ হয় ইহাদ্বারা। ৬। নির্ব্যথন-ক্লীং {নিঃ-ব্যথ+যুট্, অধি} নিশ্চয় ব্যথা (ভয়) ইহাতে। ৭। রোক-ক্লীং {রুচ্+ঘঞ্, কর্ত্তৃ} প্রকাশ পায় যে। [বিরোক]। ৮। রন্ধ্র-ক্লী {রধ্+রক্, অধি} হিংসা করে ইহাতে। ৯। শ্বভ্র-ক্লীং {শ্বন্-ভৃ+ক, কর্ত্তৃ}। ১০। বপা-স্ত্রীং {বপ্+অঙ্, অধি} বপন করে ইহাতে। ১১। শুষি-স্ত্রীং {শুষ্+কি, করণ} শুষ্ক হয় ইহাদ্বারা॥ ২॥

গর্ত্ত ও অবট শব্দে ভূমিস্থিত গর্ত্ত বুঝায়। ১। গর্ত্ত-পুং {গৄ+ত, কর্ত্তৃ} (পতিত দ্রব্য) গ্রাস

শুষিরং ত্রিষু॥ ৪ ॥ অন্ধকারোঽস্ত্রিয়াং ধ্বান্তং তমিস্রং তিমির-
স্তমঃ। ৫। ধ্বান্তে গাঢেঽন্ধতমসং (৬) ক্ষীণেঽবতমস (৭)
স্তমঃ॥ বিষক্‌সন্তমসং (৮) নাগাঃ কাদ্রবেয়া (৯) স্তদীশ্বরাঃ।

---

রবর্ত্তকগর্ত্তশৃঙ্গা ইতি স্ত্রীপুংসপ্রকরণে রভসঃ। অবতি সর্পাদিকমিতি শকটাদিত্বাদটন্। অন্তর-মবটং ছিদ্রং নির্ব্যথনং রোকং কুহরদররন্ধ্রা ইতি হলায়ুধঃ। অবটিরপি, গর্ত্তেঽপি পবিত্রমবটি-রবটেঽপীতি হলায়ুধঃ॥ ৩॥

সরন্ধ্রে বংশাদৌ শুষিরং উষিশুষীতির॥ ৪॥

অন্ধেতি। পঞ্চান্ধকারে। অন্ধং করোত্যণ্ অস্ত্রিয়ামিত্যনেন সম্বন্ধঃ। অস্ত্রিয়ামন্ধকারং স্যাদিতি বিশ্বঃ। ধ্বনেঃ ক্ষুভিবাহেত্যাদিনা ক্তে নেট্। তম এব তমিস্রং জ্যোৎস্নাদিত্বাৎ সাধু। তিম আর্দ্র ভাবে কিরচ্। তিমিরং সমরোশীরমিতি পুন্নপুংসকপ্রকরণে চন্দ্রগোমী। তম্যতেঽত্র অসুন্। তমসঞ্চ নিশাচর্ম্ম ইতি ত্রিকাণ্ডশেষে তমসঞ্চ॥ ৫॥

গাঢ়ে নিবিড়ে, অন্ধয়তীত্যচ অন্ধশ্চ তৎ তমশ্চেতি। অন্ধসমবেভ্যস্তমমিত্যৎ। অন্ধাতমস-মপীতি সর্ব্বস্বামী। অন্ধেতমশ্চ "সীদন্নন্ধেতমসি বিধুরোবজ্জতীবান্তরাত্মা" ইতি মালতী-মাধবে॥ ৬॥

ক্ষীণেঽল্পে ধ্বান্তে অব হীনং তমঃ অবতমসং॥ ৭॥

বিষক্ ব্যাপি॥ ৮।"

নেতি। স্বয়ং মনুষ্যাকারশরীরে সর্পাকারফণাবত্যনন্তাদৌ। নগে গিরৌ চন্দনাদিতরৌ বা বিদ্যামানাঃ শেষেঽণ্। কদ্রোরপত্যানি। কাদ্রবেয়া ইমে জ্ঞেয়াঃ শেষবাসুকিতক্ষকাঃ। ঐরাবতো মহাপদ্মঃ কম্বলাশ্বতরাবপি। এলাপত্রশ্চ শঙ্খশ্চ কর্কোটকধনঞ্জয়ৌ। মহানীলমহা-কর্ণৌ ধৃতরাষ্ট্রবলাহকৌ। দুর্ম্মুখঃ সুখরোমা চ মণিরিত্যেবমাদয়ঃ॥ ৯॥

---

করে যে। [গর্ত্ত-স্ত্রীং]। ২। অবট-পুং {অব+অটন্, কর্ত্তৃ} (সর্পাদি) রক্ষা করে যে [অবটি]॥ ৩॥

শুষির শব্দে রন্ধ্রযুক্ত দ্রব্য বুঝায়। ১। শুষির-ত্রি {শুষি+র} শুষি, (ছিদ্র) যুক্ত॥ ৪॥

অন্ধকার শব্দ হইতে তমস্ পর্য্যন্ত ৫টী শব্দে অন্ধকার বুঝায়। ১। অন্ধকার-পুং ক্লীং {অন্ধ-কৃ+অণ্, কর্ত্তৃ} অন্ধ করে যে। ২। ধ্বান্ত-ক্লীং {ধ্বন্+ক্ত, অধি} (পেচকাদি) শব্দ করে ইহাতে। ৩। তমিস্র-ক্লীং {তমস্+র}। ৪। তিমির-ক্লীং {তিম্+ইরচ্, অধি} আর্দ্র হয় ইহাতে [তিমির-পুং]। ৫। তমস্-ক্লীং {তম্+অসুন্, অধি} গ্লানি হয় ইহাতে [তমস]॥ ৫॥

অন্ধতমস শব্দে গাঢ় অন্ধকার বুঝায়। ১। অন্ধতমস-ক্লীং অন্ধ (অন্ধকরে যে) এমন তম [অন্ধাতমস, অন্ধেতমস্]॥ ৬॥

অবতমস শব্দে অল্প অন্ধকার বুঝায়। ১। অবতমস-ক্লীং অব (অল্প) তমঃ॥ ৭॥

সন্তমস শব্দে ব্যাপ্ত অন্ধকার বুঝায়। ১। সন্তমস-ক্লীং সম্ (সম্যক্) তম॥ ৮॥

নাগ ও কাদ্রবেয় শব্দে মনুষ্যাকার শরীর এবং সর্পাকার ফণা বিশিষ্ট অনন্তাদিকে বুঝায়। ১। নাগ-পুং {নগ+অণ্} নগে (চন্দনাদি বৃক্ষে) বিদ্যমান্। ২। কাদ্রবেয়-পুং {কদ্রু+এয়ণ্} কদ্রুর অপত্য। শেষ, বাসুকি, তক্ষক, ঐরাবত, মহাপদ্ম, কম্বল, অশ্বতর, এলাপত্র, শঙ্খ, কর্কোটক, ধনঞ্জয়, মহানীল, মহাকর্ণ, ধৃতরাষ্ট্র, বলাহক, দুর্ম্মুখ, সুখরোমন ও মণি প্রভৃতিকে কাদ্রবেয় কহে॥ ৯॥

শেষোঽনন্তো (১০) বাসুকিস্তু সর্পরাজো (১১) ঽথ গোনসে ॥ তিলিৎসঃ (১২) স্যাদজগরে শয়ুর্ব্বাহস ইত্যুভৌ। ১৩। অলগর্দ্দো জলব্যালঃ (১৪) সমৌ রাজিলডুণ্ডুভৌ ॥ ১৫ ॥ মালুধানো

---

শেতি। দ্বয়ং নাগরাজে। শিনষ্টি কল্পান্তেঽপি তিষ্ঠতি ইত্যচ্। দেবৈরপ্যন্তাস্তো ন হ্লস্ব ॥ ১০ ॥

বেতি। দ্বয়মহিপতৌ। বসু রত্নং কে মস্তকেঽস্য বসুকস্তস্যাপত্যং ইণ্ ॥ ১১ ॥

গোনেতিদ্বয়ং বোড়েতি খ্যাতে। গৌরিব নাসাঽস্য নাম্নি নাসায়াঃ নসঃ। গোনাসগোনসাবপীতি ত্রিকাণ্ডশেষঃ। গোনাসো মণ্ডলীবোড়া ইতি বিক্রমাদিত্যঃ। তিলিদিতি স্যতি ডঃ। গোনাসাখ্যসর্পবিশেষে দ্বয়মিতি সুভূঃ। তথাচ গোনসোগোমুখাকারঃ স্বল্পতুণ্ডে হ্যতিহ্র্বিষঃ। গোনাসো দৃশ্যতে তত্র বনে পর্ব্বতগোচরে ইতি ॥ ১২ ॥

অজেতি। ত্রয়মজগরে। অজং বায়ু গিরতি অচ্। শয়নশীলঃ। তনিমৃঞিশোঙ্ভ্যঃ ডঃ। বামমশ্বমপিন্তি কঃ ॥ ১৩ ॥

অলেতি। দ্বয়মালাধখ্যাতে অরং শীঘ্রং গৃধ্যতীত্যচ কপিলিকাদিঃ। অলিগর্দ্দ ইত্যপি জলচরোব্যালঃ ॥ ১৪ ॥

রাজীতি। দ্বয়ং ধোঁড়া ইতি খ্যাতে। পৃষ্ঠে রাজিযোগাৎ লচ্ সিলাম্নদিত্বাৎ। ডুডতি নিমজ্জতীতি পৃষোদরাদিঃ ॥ ১৫ ॥

মেতি। দ্বয়ং দোর্দ্ধলাঙ্গূলচতুষ্পাৎ সর্পবিশেষে। আজিনা ইতি খ্যাতে। হর্ষচরিতে চতুষ্পদাং মধ্যে প্রযুক্তং। তথাহি-পোষ্যমাণবনবিড়ালমালুধাননকুলজাতিকাদিভিরিতি।

---

শেষ ও অনন্ত শব্দে নাগরাজকে বুঝায়। ১। শেষ-পুং {শিষ্+অচ্, কর্ত্তৃ} কল্পান্তেও থাকে যে। ২। অনন্ত-পুং নাই অন্ত ইহার অর্থাৎ দেবগণও যাহার অন্ত পায় না ॥ ১০ ॥

বাসুকি ও সর্পরাজ শব্দে সর্পরাজ বুঝায়। ১। বাসুকি-পুং (বসুক-বসু (রত্ন) কে (মস্তকে) ইহার) {বসুক+অণ্} বসুকের অপত্য। ২। সর্পরাজ-পুং সর্পের রাজা ॥ ১১ ॥

গোনস ও তিলিৎস শব্দে বোড়াসাপ বুঝায়। ১। গোনস-পুং গোর (গোরুর) নাসার ন্যায় নাসা ইহার [গোনাস]। ২। তিলিৎস-পুং {তিলিৎ-সো+ড, কর্ত্তৃ} ॥ ১২ ॥

অজগর, শয়ু ও বাহস শব্দে অজগর সর্প বুঝায়। ১। অজগর-পুং {অজ-গৃ+অচ্, কর্ত্তৃ} অজ (বায়ু) ভক্ষণ করে যে অথবা অজ (ছাগ) গ্রাস করে যে। ২। শয়ু-পুং {শী+উ, কর্ত্তৃ} শয়ন করিতে শীল ইহার। ৩। বাহস-পুং {বাহ (অশ্বকেও) নাশ করে যে} ॥ ১৩ ॥

অলগর্দ্দ ও জলব্যাল শব্দে জলবোড়া সর্প বুঝায়। ১। অলগর্দ্দ-পুং {অর-গৃধ+অচ্, কর্ত্তৃ} শীঘ্র লিপ্সা করে যে [অলিগর্দ্দ]। ২। জলব্যাল-পুং জলচর ব্যাল (সর্প) ॥ ১৪ ॥

রাজিল ও ডুণ্ডুভ শব্দে ঢোঁড়া (ধোঁড়া) সর্প বুঝায়। ১। রাজিল-পুং {রাজি+লচ্,} (পৃষ্ঠে) রাজি (রেখা) আছে ইহার। ২। ডুণ্ডুভ-পুং {ডুণ্ড+ভ, কর্ত্তৃ} নিমজ্জিত হয় যে ॥ ১৫ ॥

মালুধান ও মাতুলাহি শব্দে চতুষ্পাদ ও দীর্ঘ লাঙ্গূল বিশিষ্ট সর্প বিশেষকে বুঝায়। সাধারণতঃ ইহাকে আজিনা (আর্জিনা) কহে। ১। মালুধান-পুং (মালু-ধা+উণ, ভাবে) মৃত্যু

মাতুলাহি (১৬) নির্ম্মুক্তো মুক্তকঞ্চুকঃ । ১৭ । সর্পঃ পৃদাকু-ভুর্জগো ভুজঙ্গোঽহিভুর্জঙ্গমঃ ॥ আশীবিষো বিষধর শ্চক্রী ব্যালঃ সরীসৃপঃ । কুণ্ডলী গূঢ়পাচ্চক্ষুঃশ্রবাঃ কাকোদরঃ ফণী ॥ দর্ব্বীকরো দীর্ঘপৃষ্ঠো দন্দশূকো বিলেশয়ঃ । উরগঃ পন্নগো ভোগী

---

মরণং মালু বাহুকাত্বণ্, দধাতীতি নন্দ্যাদিঃ । মালুধান শ্চিত্রসর্পে মহাপদ্মে চ দৃশ্যতে ইত্যুৎ-পলিনী । মাতুলনামা অহিঃ ।। ১৬ ॥

নীতি । ত্বয়মচিরত্যক্তকোষে সর্পে । ত্বচা নিঃশেষেণ মুক্তঃ । কঞ্চুক ইব কঞ্চুকঃ, মুক্তঃ কঞ্চুকো যেন ।। ১৭ ।।

সেতি । পবনাশনান্তং পঞ্চবিংশতিঃ সর্পে । সর্পতি অচ্ ভূমিং স্পৃশতা গাত্রেণ গতিঃ সর্পণং । যথা, "শরণং পতনং গ্রাহ্যং সর্পণং পরিবর্জ্জয়েৎ ।" শঙ্কাদিত্বাৎ পদেঃ কুঃ পৃদাকশ্চা-দেশঃ । ভুগ্নঃ কুটিলগতিঃ তেন গচ্ছতি ডঃ । বিহঙ্গতুরঙ্গ ভুজঙ্গেতি নিপাতঃ অন্তত্র স্বঃ । অংহতি, অংহিকম্প্যোর্নলোপশ্চেতি কি । আশীঃ সর্পদংষ্ট্রা তত্র বিষমস্ত পৃষোদরাদিত্বাৎ সলোপঃ । আশী ঈদন্তোপি তথাচ বরবিলাসে, "যো বিভর্ত্তি জটাজুটগাঢ়বধ্বোরগোল্লিতাঃ । আশীমিব কলামিন্দোর্গঙ্গানির্ণয়নীমিব" ইতি । তত্র নির্ণয়নো নির্ম্মোকঃ । "আশীবিষস্ত যদ্গাত্রস্পর্শনে ম্রিয়তে জনঃ' ইতি । অন্তত্র বিষং ধরতীত্যচ্ । শিরসি চক্রযোগাদিন্ । অড় উদ্যতে ব্যাড়তি হন্তং অচ্ । পুনঃ পুনঃ কুটিলং সর্পতি চেক্রীয়িতান্তাদচ্ । সংসার সরস সরীসৃপা ইতি দ্বিদন্ত্যো উষ্মভেদঃ । কুণ্ডলযোগাদিন্ । পাদয়তীতীণন্তাৎ ক্বিপি পাত্‌শব্দো ব্যঞ্জনান্তঃ, গূঢ়াঃ অলক্ষ্যাঃ পাদোঽস্য । পাদানাঞ্চৈব বিজ্ঞেয়ে দ্বে শতে বিংশতেস্তথেতি স্মরন্তি । উরগোগূঢ়পাদশ্চ জিহ্মগশ্চ বিলেশয় ইতিত্রিকাণ্ডশেষেঽদন্তোঽপি । চক্ষুঃশ্রবঃ কর্ণোঽস্য । কাকস্যেবোদরমস্য ।

---

{ মালু-ধা+ঘু, কর্ত্তৃ } মালু ( মৃত্যু ) বিধান করে যে অর্থাৎ যাহার দংশন মাত্রেই মৃত্যু হয় । ২ । মাতুলাহি-পুং মাতুল নামক অহি ( সর্প ) ।। ১৬ ।।
নির্ম্মুক্ত ও মুক্তকঞ্চুক শব্দে অচিরত্যক্তখোষ সর্প বুঝায় অর্থাৎ যে সর্পের খোষ ( খোসা ) শীঘ্রই পড়িয়া গিয়াছে সেই সর্প বুঝায় । ১ । নির্ম্মুক্ত-পুং ত্বক্ হইতে মুক্ত । ২ । মুক্তকঞ্চুক-পুং মুক্ত ( ত্যক্ত ) কঞ্চুক ( গাত্রাবরণ ) যৎ কর্ত্তৃক ।। ১৭ ।।

সর্প শব্দ হইতে পবনাশন পর্য্যন্ত ২৫টী শব্দে সাধারণ সর্প বুঝায় । ১ । সর্প-পুং { সৃপ্+অচ্, কর্ত্তৃ } শরীরদ্বারা ভূমিস্পর্শ করিয়া গমন করে যে । ২ । পৃদাকু-পুং { পদ্+কু, কর্ত্তৃ } ( দ্রুত ) গমন করে যে । ৩ । ভুজগ-পুং { ভুজ-গম্+খ, কর্ত্তৃ } বক্রভাবে গমন করে যে । ৪ । ভুজঙ্গ-পুং ঐ । ৫ । অহি-পুং { অন্হ্+ই, কর্ত্তৃ } ( শীঘ্র ) গমন করে যে । ৬ । ভুজঙ্গম-পুং { ভুজ+গম্+খ, কর্ত্তৃ } বক্রভাবে গমন করে যে । ৭ । আশীবিষ-পুং আশীতে ( সর্পদন্তে ) বিষ ইহার । ৮ । বিষধর-পুং { বিষ-ধৃ+অচ্, কর্ত্তৃ } বিষ ধারণ করে যে । ৯ । চক্রিন্-পুং { চক্র+ইন্ } পদ্মাকার চক্র আছে ইহার । ১০ । ব্যাল-পুং { বি-আ-অড্+অচ্, কর্ত্তৃ } ( হনন করিতে ) উদ্যম আছে ইহার । ১১ । সরীসৃপ-পুং { সৃপ্+য+অচ, কর্ত্তৃ } পুনঃ পুনঃ কুটিল গমন করে যে । ১২ । কুণ্ডলিন্-পুং { কুণ্ডল্+ইন্ } কুণ্ডল ( বলয়াকৃতি বেষ্টন ) আছে ইহার । ১৩ । গূঢ়পাদ্-পুং গূঢ় ( অদৃশ্য ) পাদ্ ইহার । সর্পের ২২০ খানি পদ আছে ইহা লোকের অদৃশ্য [ গূঢ়পাদ ] । ১৪ । চক্ষুঃ শ্রবণ্ ( কর্ণ ) ইহার । সর্পের কর্ণ নাই চক্ষুদ্বারা শ্রবণ করে । ১৫ । ফণিণ্-পুং { ফণা+ইন্ } ফণা আছে ইহার । ১৭ । দর্ব্বীকর-পুং { দর্ব্বী-কৃ+অচ্, কর্ত্তৃ }

জিহ্মগঃ পবনাশনঃ ॥ ১৮ ॥ ত্রিম্বাহেয়ং বিষাস্থ্যাদি ( ১৯ ) ফটা-
য়াস্তু ফণা দ্বয়োঃ। ২০। সমৌ কঞ্চুকনির্ম্মোকৌ ( ২১ ) ক্ষ্বেড়স্তু
গরলং বিষম্ ॥ ২২ ॥ পুংসি ক্লীবে চ কাকোল কালকুট হলা-

---

ফণাযোগাদিন্। ফণা ভোগঃ ফণা দর্ব্বিরিতি তারপালঃ, তক্করোতীত্যচ্ দ্বয়স্য দীর্ঘতা। দীর্ঘপৃষ্টমস্য। গর্হিত- দশতি চেক্রীযিতান্তাদূকঞ্। বিলে শেতে শীঙোঽধিকরণে ইত্যচ্। উরসা গচ্ছতীতি উরোবিহায়সোরিতি সাধুঃ। পঞ্চঃ পতিতো গচ্ছতি ডঃ। ভোগঃ ফণা তদ্‌যোগাদিন্। জিহ্মং বক্রং গচ্ছতি ডঃ। পবনমশ্নাতি যুঃ ॥ ১৮ ॥

ত্রিম্বিতি। অহেৌ ভবং এয়ণ্। স্ত্রিয়ামী ॥ ১৯ ॥

ফেতি। দ্বয়ং ফণার্থাং। স্ফুট বিকসন ইত্যস্য ভিদাদ্যঙি-উকারসকারয়োর্লোপঃ স্ফুটা স্ফটাফণা ইতি স্বভূঃ। ফণগতৌ মূর্দ্ধন্যান্তাদচ্ দ্বয়োরিতি ফটায়ামপি সম্বন্ধঃ ॥ ২০ ॥

কেতি। দ্বয়ং খোষ ইতি খ্যাতে। কঞ্চুক ইব। নিমু্চ্যতে সর্পোঽস্মাৎ ঘঞ্ ॥ ২১ ॥

ক্ষেতি। দ্বয়ং বিষসামান্যে। ক্ষিদেরচি পৃষোদরাদিত্বাৎ উত্বমিতি স্বভূঃ। মিরত্তোত্যচ গরএব গরলং স্বার্থে লচ্। বেবেষ্টি নাম্না ধাৎ কঃ। কর্ষবর্ষবিষামিষমিতি পুংনপুংসকয়োশ্চন্দ্রগোমী। শঙ্করো ন বিষাদীতি শ্লেষামূর্দ্ধন্যঃ ॥ ২২ ॥

কেতি। প্রত্যেকং নব স্থাবরবিষভেদাঃ। পুংসি ক্লীবে চেতি কাকোলাদিত্রিকেষপি সংবধ্যত ইতি স্বভূঃ। কাকইব কৃষ্ণবর্ণত্বাৎ। কাকোলোদ্রোণকাকে না বিষভেদে তু নস্ত্রিয়ামিতি রুদ্রঃ। কালমপি কুটয়তি দহতীত্যণ্ "তির্য্যগ্‌গ্রন্থিকয়া চিতং দ্বিজপদেযুক্তং তথাগ্রস্থিভি র্ব্যাপ্তং বিন্দুভিরেব উদ্যনতরৈস্তৎকালকূটং বিষম্ ইতি। হলমিব আ সমন্তাৎ হলতি অঙ্ পূর্ব্বোহল

---

দর্ব্বি ( ফণা ) করে যে। দীর্ঘপৃষ্ঠ-পুং দীর্ঘ পৃষ্ঠ ইহার। ১৯। দন্দশূক-পুং { দন্‌শ+য+উকঙ্, কর্ত্তৃ } গর্হিত দংশন করে যে। ২০। বিলেশয়-পুং { বিল-শী+অচ্, কর্ত্তৃ } বিলে ( গর্ত্তে ) শয়ন করে যে। ২১। উরগ-পুং { উরস্-গম্+ড, কর্ত্তৃ } উরস্ ( বক্ষঃস্থল ) দ্বারা গমন করে যে। ২২। পন্নগ-পুং { পন্ন-গম্+ড, কর্ত্তৃ } পন্ন ( পতিত হইয়া ) গমন করে যে। ২২। ভোগিন্-পুং { ভোগ+ইন্ } ভোগ ( ফণা ) আছে ইহার। ২৪। জিহ্মগ-পুং { জিহ্ম-গম্+ড্, কর্ত্তৃ } জিহ্ম ( বক্র ) গমন করে যে। ২৫। পবনাশন-পুং { পবন-অশ্+যু, কর্ত্তৃ } পবন অশন ( ভোজন ) করে যে ॥ ১৮ ॥

আহেয় শব্দে সর্পের বিষ এবং অস্থ্যাদি বুঝায়। ১। আহেয়-ত্রিং { অহি+এয়ণ্ } অহির ( সর্পের ) ইহা ॥ ১৯ ॥

ফটা ও ফণা শব্দে সর্পের ফণা বুঝায়। ১। ফটা-পুং স্ত্রীং { স্ফুট+অঙ্, কর্ত্তৃ } প্রকাশ পায় ইহা [ স্ফটা, স্ফুটা ]। ২। ফণা-পুং স্ত্রীং { ফণ্+অচ্, কর্ত্তৃ } গতি আছে ইহার ॥ ২০ ॥

কঞ্চুক ও নির্ম্মোক শব্দে সর্পের খোস ( চর্ম্ম বিশেষ ) বুঝায়। কঞ্চুক-পুং কঞ্চুকের ন্যায়। ২। নির্ম্মোক-পুং { নির্-মুচ্+ঘঞ্, অপা } ( সর্প ) নির্ম্মুক্ত ( নির্গত ) হয় ইহা হইতে ॥ ২১ ॥

ক্ষ্বেড়, গরল ও বিষ শব্দে সামান্য বিষ বুঝায়। ১। 'ক্ষ্বেড়-পুং { ক্ষ্বিদ্+অচ্, কর্ত্তৃ } স্নিগ্ধ হয় যে। ২। গরল-ক্লীং { গৃ+অচ্, কর্ত্তৃ, স্বার্থে-লচ্ } তাপ নিগরণ করে যে। ৩। বিষ-ক্লীং { বিষ্+ক, কর্ত্তৃ } ব্যাপ্ত হয় ইহা [ বিষ-পুং ] ॥ ২২ ॥

কাকোল শব্দ হইতে বৎসনাভ পর্য্যন্ত ৯টী শব্দের এক একটী শব্দে এক এক প্রকার বিষ বুঝায়। ১। কাকোল-পুং ক্লীং {কাক+ল} কাকের ন্যায় কৃষ্ণবর্ণ। ২। কালকূট-পুং ক্লীং { কাল-কুট্+নিচ্+অণ, কর্ত্তৃ } কালকেও দগ্ধ করে যে। ৩। হলাহল-পুং ক্লীং হলের ন্যায় অর্থাৎ হল যে

হলাঃ। সৌরাষ্ট্রিকঃ শৌক্লিকেয়ো ব্রহ্মপুত্রঃ প্রদীপনঃ ॥ দারদো বৎসনাভশ্চ বিষভেদা অমী নব। ২৩। বিষবৈদ্যো জাঙ্গুলিকো (২৪) ব্যালগ্রাহ্যহিতুণ্ডিকঃ ॥ ২৫ ॥ স্যান্নারকস্তু নরকো নিরয়ো দুর্গতিঃ স্ত্রিয়াম্। ২৬। তদ্ভেদাস্তপনাবীচি মহারৌরব

---

বিলেখনে হচ্। হালাহলং হলহলং হালাহালং হলাহলমিতি রুদ্রং চতূরূপংতথাচামরুশতকে,—সিধু তিষ্ঠতি বাচি যোষিতাং হৃদি হালাহলমেব কেবলং। অতএব নিপীয়তেঽধরোহৃদয়ং মুষ্টিভিরেব তাড্যতে” ইতি। সৌরাষ্ট্র শুক্লিক দেশভবৌ দ্বাবেতৌ দন্ত্যাদী। ইতি সর্ব্বানন্দঃ। ব্রহ্মণঃ পুত্রঃ। প্রদীপয়তীতি যুঃ। উক্তঞ্চ, ব্রহ্মপুত্রস্তু কপিলো মলয়াদ্রিভবঃ খরঃ। প্রদীপনস্তু দহনোরক্তবর্ণোঽঞ্জনাদ্রিজঃ ইতি। দারং বিদারণ দদাতি কঃ। বত্সান্ নভ্যতি হিনস্তি ব্যাপ্যেঽণ্। অয়ং সিন্দুবারপত্র সদৃশঃ। এষাং প্রভব- কর্ম্মাণি বিস্তারভয়ান্নোক্তানি ॥ ২৩ ॥

বীতি। দ্বয়ং বিষচিকিৎসকে। জাঙ্গুলীবিষবিদ্যায়ামিতিরুদ্রঃ। তাং বেত্তি ইতীকণ্ ॥ ২৪ ॥

ব্যেতি দ্বয়ং ভিক্ষার্থং সর্পগ্রাহকে। ব্যালং গৃহ্ণাতিণিনি। অহিতুণ্ডেন দীব্যতি ইকণ্। ব্যালগ্রাহোঽহিতুণ্ডিকইতি ভাগুরিঃ। আদিবৃদ্ধিরপি, “করোতি কিং নির্ব্বিষমাহিতুণ্ডিকঃ” ইতি প্রয়োগঃ ॥ ২৫ ॥

নেতি। চতুষ্কং নরকে। নিয়ন্তেঽত্র, নৃ নয়ে বাহুলকাদ্বুণ্ পাক্ষিকীবৃদ্ধিঃ। নিষ্ক্রান্তোঽয়াৎ শুভাবহবিধেঃ। দুঃখা গতিরত্র ॥ ২৬ ॥

তপনাদয়ঃ প্রত্যেকং নরকবিশেষাঃ। তপতীতি তপনঃ নন্দ্যাদিঃ। তরঙ্গসুখয়োর্বীচিরিতি রুদ্রঃ। নাস্তি বীচিঃ সুখমত্র। অবীচিঙ্গাহস্তে হুতবহশিখাপূরিতমপীতি প্রয়োগঃ।

---

প্রকার ভূমি বিদারণ করে, এই বিষও যাহাতে প্রবেশ করে তাহা বিদীর্ণ করে [হলাহল হলহল, হালাহাল]। ৪। সৌরাষ্ট্রিক-পুং {সুরাষ্ট্র+ইকণ্} সুরাষ্ট্র দেশোৎপন্ন। ৫। শৌক্লিকেয়-পুং {শুক্লিক+এয়ণ্} শুক্লিক দেশোৎপন্ন। ৬। ব্রহ্মপুত্র-পুং ব্রহ্মার পুত্র মলয় পর্ব্বতজাত তীক্ষ্ণ, কপিবর্ণ বিষ বিশেষ। ৭। প্রদীপন-পুং {প্র-দীপ+নিচ্+যু, কর্ত্তৃ} প্রকৃষ্ট দীপ্ত করে যে। অঞ্জনপর্ব্বতজাত, দাহজনক, রক্তবর্ণ বিষ বিশেষ। ৮। দারদ-পুং {দার-দা+ক, কর্ত্তৃ} দার (বিদারণ) দেয় যে অর্থাৎ যে বিদারণ করে। ৯। বৎসনাভ-পুং {বৎস-নভ্+অণ্, কর্ত্তৃ} বালকের হিংসা করে যে ॥ ২৩ ॥

বিষবৈদ্য ও জাঙ্গুলিক শব্দে বিষচিকিৎসক বুঝায়। ১। বিষবৈদ্য-পুং বিষের বৈদ্য (চিকিৎসক)। ২। জাঙ্গুলিক-পুং {জাঙ্গুলী+ইকণ্} জাঙ্গুলী (বিষবিদ্যা) জানে যে ॥ ২৪ ॥

ব্যালগ্রাহিন্ ও অহিতুণ্ডিক শব্দে সাপুড়িয়া বুঝায়। ১। ব্যালগ্রাহিন্-পুং {ব্যাল-গ্রহ+ণিন্, কর্ত্তৃ} ব্যাল (সর্প) গ্রহণ করে যে। ২। অহিতুণ্ডিক-পুং {অহিতুণ্ড+ইকণ্} অহিতুণ্ড দ্বারা খেলা করে যে [আহিতুণ্ডিক] ॥ ২৫ ॥

নারক, নরক, নিরয় ও দুর্গতি শব্দে নরক বুঝায়। ১। নারক-পুং {নৃ+বুণ্, অধি} (পাপী) নীত হয় ইহাতে। ২। নরক-পুং ঐ। ৩। নিরয়-পুং {নির্-ই+অল্, অধি} নিঃ (নিকৃষ্ট) গমন করে ইহাতে। ৪। দুর্গতি-স্ত্রীং দুর্ (দুঃখকর) গতি ইহাতে ॥ ২৬ ॥

তপন শব্দ হইতে কালসূত্র শব্দ পর্য্যন্ত ৬টী শব্দের এক একটী শব্দে এক একটী নরক বুঝায়। ১। তপন-পুং {তপ্+নিচ্+যু, কর্ত্তৃ} তাপ দেয় যে। ২। অবীচি-পুং নাই বীচি (সুখ) ইহাতে। ৩। মহারৌরব-পুং মহান্ রৌদ্র রব (শব্দ) ইহাতে। ৪। রৌরব-পুং {রুরু+অণ্} রুরু (মৃগ

রৌরবাঃ॥ সংঘাতঃ কালসূত্রঞ্চেত্যাদ্যাঃ (২৭) সত্ত্বাস্তু নারকাঃ।
প্রেতা (২৮) বৈতরণী সিন্ধুঃ (২৯) স্যাদলক্ষ্মীস্তু নির্ঋতিঃ॥৩০॥
বিষ্টিরাজূঃ (৩১) কারণা তু যাতনা তীব্রবেদনা। ৩২। পীড়া
বাধা ব্যথা দুঃখমমানস্যং প্রসূতিজম॥ স্যাৎ কষ্টং কৃচ্ছ্রমাভীলং

---

মহান্ রৌদ্রো রবোঽত্র নৈরুক্তোবর্ণলোপঃ। রুরুভি পীড্যন্তেঽত্র অণ্। সংহন্যন্তেঽত্র ঘঞ্। কালসূত্রেণ সংসূচ্য দারুবৎ পাট্যতেঽত্র। আদিনা "অসিপত্রবনং ঘোরং কৃমিভক্ষ্যোহিমোৎকটঃ" ইত্যাদি॥ ২৭॥

নরকস্থাঃ প্রাণিনঃ প্রেতাঃ, পিপাসাদিভির্ভৃশং প্রাপ্তাঃ প্রাদিণঃ ক্তঃ॥ ২৮॥

নরকসিন্ধুঃ বৈতরণী, বিতরণেন তীর্য্যতে শেষেঽণ্॥ ২৯॥

অলেতি। ন্বয়মলক্ষ্যং। বিরোধে নঞ্। ঋতির্গতৌ ঘৃণায়াঞ্চ স্পর্দ্ধায়াঞ্চ শুভেঽপিচ ইতি রভসঃ। নির্গতা ঋতেঃ শুভাৎ॥ ৩০॥

বীতি। স্বয়ং বেতনমন্তরেণ ভারোদ্বহনাদৌ "বেগার" ইতি খ্যাতে। বিষ্যতেঃ ক্তিঃ। ত্রিষু কর্ম্মকরে বিষ্টিঃ স্ত্রিয়ামভৃতিকর্ম্মণীতি রুদ্রঃ। আঙ্ পূর্ব্বাজ্জনেড়্রিতি। আঙ্ পূর্ব্বাজ্জরতেঃ ক্বিপ্ দীর্ঘশ্চেতি রেফান্তোঽপীতি স্বামী। সাহ-চর্য্যাৎ স্ত্রীত্বং। দুঃখহেতুত্বাদস্য দুঃখপ্রকরণে কথনং॥ ৩১॥

কেতি। ত্রয়মতিবেদনায়াং। কৃঞ হিংসায়াং হন্ত্যর্থাচ্চেতি চুরাদীণন্তাদ্যুঃ। যত নিকা-রোপস্কারয়োরপি কারিতান্তাদ্যুঃ। তীব্রা তু বেদনা পীড়া যাতনা কারণা চ সা। যাচনা চ বিকরশ্চ তল্লাভে ভবিতব্যতা ইতি বাচস্পতি॥ ৩২॥

পীড়েতি। নব পীড়াসামান্যে। পীড় বাধোরঃ। ব্যথা ভিদাদিঃ। দুর্নিন্দিতং খনতি ডঃ পুংনিহ্ব্বহিরাবিশ্চতুরামিতি ষত্বং। দুষ্খেন দুষ্খানামিতিপদে ষ ইতি ণত্বং নিষেধিতং পুরুষোত্তমেন। পুষ্পভূষণ বিষাণ যোষণং দুষ্খদুষ্করপুরীষ পুষ্করমিত্যাম্ভেদঃ। সুখদুঃখ তৎ-

---

বিশেষ) কর্ত্তৃক পীড়িত হয় ইহাতে। ৫। সংঘাত-পুং { সম্-হন্+ঘঞ্, অধি } সম্যক্ হনন করে ইহাতে [সংহার]। ৬। কালসূত্র-ক্লীং { কালসূত্র+অণ্ } কালসূত্র দ্বারা সূচনা করিয়া পাতিত করে ইহাতে॥ ২৭॥

নারক ও প্রেত শব্দে নরকস্থ প্রাণী বুঝায়। ১। নারক-পুং { নরক্+অণ্ } নরকে আছে যে। ২। প্রেত-পুং { প্র-ই+ক্ত, কর্ম্ম } পিপাসাদি কর্ত্তৃক প্রাপ্ত॥ ২৮॥

বৈতরণী শব্দে নরক সিন্ধু (নরক সম্বন্ধীয় নদী) বুঝায়। ১। বৈতরণী-স্ত্রীং { বিতরণ+অণ্ } বিতরণ (দান) দ্বারা উত্তীর্ণ হওয়া যায় ইহাতে [বৈতরণি]॥ ২৯॥

অলক্ষ্মী ও নির্ঋতি শব্দে অলক্ষ্মী বুঝায়। ১। অলক্ষ্মী-স্ত্রীং ন-লক্ষ্মী। লক্ষ্মীর বিরুদ্ধা। ২। নির্ঋতি-স্ত্রীং ঋতি (শুভ) হইতে নির্গতা॥ ৩০॥

বিষ্টি ও আজূ শব্দে বেগার বুঝায়। ১। বিষ্টি-স্ত্রীং { বিষ্+ক্তি, করণ } বিয়োগ হয় ইহা-দ্বারা। ২। আজূ-স্ত্রীং { আ-জন+ডূ, ভাবে } [আজূর্]॥ ৩১॥

কারণা, যাতনা ও তীব্রবেদনা শব্দে অতিশয় বেদনা বুঝায়। ১। কারণা-স্ত্রীং { কৃ+ণিচ্+যু, কর্ত্তৃ } হিংসা করে যে। ২। যাতনা-স্ত্রীং { যত+ণিচ্+যু, কর্ত্তৃ } নিকার অন্যায় যে। ৩। তীব্র-বেদনা-স্ত্রীং তীব্র এমন বেদনা॥ ৩২॥

পীড়া শব্দ হইতে আভীল শব্দ পর্য্যন্ত ৯টী শব্দে পীড়া বুঝায়। ১। পীড়া-স্ত্রীং { পীড়্+অ, ভাবে }। ২। বাধা-স্ত্রীং { বাধ্+অ, ভাবে }। ৩। ব্যথা-স্ত্রীং {ব্যথ+অঙ, ভাবে}। ৪। দুঃখ-

ত্রিষ্বেষাং ভেদ্যগামি যৎ। ৩৩। সমুদ্রোঽব্ধিরকূপারঃ পারাবারঃ সরিৎপতিঃ॥ উদন্বানুদধিঃ সিন্ধুঃ সরস্বান্ সাগরোঽর্ণবঃ। রত্নাকরো জলনিধির্যাদঃপতিরপাম্পতিঃ॥ ৩৪ ॥ তস্য প্রভেদাঃ

---

ক্রিয়ায়ামিতি নির্দ্দেশাৎ বিসর্গমধ্যমপি। তথাচ, "কালে তড়িল্লতাজালমেঘমণ্ডলমণ্ডিতে। কান্তঃ সর্ব্বগুণোপেতো বালেন্দুঃখে ন লভ্যতে" ইতিবিন্দুচ্যুত কালঙ্কারে রুদ্রদাসঃ। "অপ্রোঽপ্যর্থঃ স্ফুটোষত্র মাত্রাদিষু চ্যুতেষপি। প্রতীয়তে বিদুস্তজ্জ্ঞাস্তন্মাত্রাচ্যুতকাদিকম্" ইতি বিন্দুচ্যুতলক্ষণং। ন মানসায় হিতং যৎ। আমানস্যমপি। প্রসূতেরদৃষ্টাজ্জাতং। কষ্টং কুত্তিবাহীতি সাধু। কৃন্ততি হৃদয়ং রক্ ছান্তাদেশঃ। আ সমস্তাদ্ভিয়ং লাতি কঃ। কামিনীত্রিবলীবদ্ধে তস্যাএবচ লক্ষণে। আভীলং ত্রিষু কষ্টে না নাস্তিগণ্ডেঽপি দৃশ্যতে ইতি ব্যাড়িঃ। এষাং পীড়াদীনাং মধ্যে যদ্বিশেষ্যগামি দুঃখকষ্টাদি তত্ত্রিষু। যথা কষ্টা সেবা কষ্টোভৃত্যভাবঃ কষ্টং ব্যাকরণং ॥ ৩৩ ॥

সেতি। অপাংপতিপর্য্যন্তং পঞ্চদশ সমুদ্রে। সমুন্দতি চন্দ্রোদয়াৎ রক্। আপোধীয়ন্তেঽস্মিন্ কর্ম্মণ্যধিকরণেচেতি কিঃ। এবমুদধিঃ, উদকন্তোদঃ। তথা জলনিধিঃ। অকুৎসিতং পারমস্য অন্তেষামপীতি দীর্ঘঃ। পারমাবৃণোতীতাণ্। পারমপ্রিয়তে পৃঙ ব্যায়ামে ইত্যতঃ কর্ম্মণ্যণি পারাপার ইত্যপি। তথা চ, হরিপ্রবোধে সন্দষ্ট যমকং, "সত্তমাঃ সত্তমালতন্না পারাপারায়তঃ সদাবোঽদাবঃ। লোকালোকানুকৃতিঃ সহঃ সহয়মনভ্রকূটৈঃ কূটৈঃ" ইতি। অস্যার্থঃ অয়ং সহনামা গিরিঃ সদাবঃ সবনঃ অদাবো বহ্নিরহিতঃ সমুদ্রায়তঃ কূটৈরিতি বিশেষণে তৃতীয়া শেষং সুগমং। উদকং বর্ত্ততেঽস্যেতি সমুদ্রে নিপাতিতঃ। স্বন্দেঃ সম্প্রসারণং ধশ্চেত্যুঃ। সরোনীরে তড়াগেচেতিরুদ্রঃ,—তদ্যোগাদ্বস্তঃ। গরেণ সহজাতত্বাৎ সগরঃ দন্তাদিঃ তত্তনয়ৈঃ খাতঃ। অর্ণোজলং তদ্যোগাৎ কেশাদিত্বাদ্বঃ সলোপশ্চ। রত্নানামুৎপত্তিস্থানং ॥ ৩৪ ॥

---

ক্লীং { তুর্-খন+ড, কর্ত্তৃ } হিংসা করে যে [ তুখখ ]। ৫। অমানস্য-ক্লীং { ন-মানস্+য } মানসের হিতকর নয় [ আমনস্য ]। ৬। প্রসূতিজ-ক্লীং { প্রসূতি-জন্+ড, কর্ত্তৃ } প্রসূতি ( অদৃষ্ট ) হইতে জাত। ৭। কষ্ট-ক্লীং { কষ্+ক্ত, ভাবে }। ৮। কৃচ্ছ্র-ক্লীং { কৃৎ+রক্, কর্ত্তৃ } ( হৃদয় ) ছেদ করে যে। ৯। আভীল-ক্লীং { আ-ভী-লা+ক, কর্ত্তৃ } সম্যক্ ভয় দেয় যে। [ আভীল-ত্রিং ]। পীড়া প্রভৃতি শব্দের মধ্যে যে শব্দ বিশেষ্য গামী ( বিশেষণ ) হইবে সেই শব্দ ত্রিলিঙ্গ হইবে অর্থাৎ যে শব্দগামী হইবে সেই লিঙ্গ ভাগী হইবেক। যথা কষ্টা সেবা, কষ্ট ভৃত্য ইত্যাদি ॥ ৩৩ ॥

সমুদ্র হইতে অপাংপতি পর্য্যন্ত ১৫টী শব্দে সমুদ্র বুঝায়। ১। সমুদ্র-পুং { সম্-উন্দ+রক্, কর্ত্তৃ } ( চন্দ্রোদয়ে ) আর্দ্র হয় যে। ২। অব্ধি+পুং { অপ্-ধা+কি, অধি } অপ্ ( জল ) থাকে ইহাতে। ৩। অকূপার-পুং অকু ( অকুৎসিত ) পার ইহার। ৪। পারাবার পুং { পার-আ-বৃ+অণ্, কর্ত্তৃ } পার ( তীর ) আরণ করে যে। ৫। সরিৎপতি-পুং সরিতের ( নদীর ) পতি। ৬। উদন্বৎ-পুং { উদক+বন্ত } উদক আছে ইহাতে। ৭। উদধি-পুং { উদক-ধা+কি, অধি } উদক থাকে ইহাতে। ৮। সিন্ধু-পুং { স্যন্দ্+উ, অধি } ( জল ) স্রাবিত ( পতিত ) হয় ইহাতে। ৯। সরস্বৎ-পুং { সরস্-বন্ত } সরস্ ( জল ) আছে ইহাতে। ১০। সাগর-পুং { সগর+অণ্ } সগর পুত্র কর্ত্তৃক খাত। ১১। অর্ণব-পুং { অর্ণস্+ব } অর্ণঃ ( জল ) আছে ইহাতে। ১২। রত্নাকর-পুং রত্নের আকর ( উৎপত্তি স্থান )। ১৩। জলনিধি-পুং জলের নিধি ( স্থান )। ১৪। যাদঃপতি-পুং যাদসের ( জলজন্তুর ) পতি। ১৫। অপাংপতি-পুং অপের ( জলের ) পতি ॥ ৩৪ ॥

ক্ষীরোদো লবণোদস্তথাপরে। ৩৫। আপঃ স্ত্রী ভূম্নি বার্ব্বারি সলিলং কমলং জলম্ ॥ পয়ঃ কীলালমমৃতং জীবনং ভুবনং বনম্। কবন্ধমুদকং পাথঃ পুষ্করং সর্ব্বতোমুখম্ ॥ অম্ভোঽর্ণস্তোয় পানীয়

---

তস্য প্রভেদাঃ সপ্ত। লবণেক্ষুসুরাসর্পির্দ্দধি দুগ্ধজলান্তকা ইতি। ক্ষীরং লবণঞ্চোদকমস্য উদাদেশঃ সংজ্ঞায়াং ॥ ৩৫ ॥

আপইতি। ঘনরসান্তং সপ্তবিংশতির্জ্জলে। আপ্নোতেঃ ক্বিপ্ হ্রস্বশ্চ। ভূম্নি বহুত্বে। অম্বুনি বা সান্তং ক্লীবমপ্যাপঃ, আপোযোনিঃ সমুদ্র ইতি সাহসাঙ্কঃ। "আপোভির্ম্মার্জ্জনং কুর্য্যাৎ" ইতি স্মৃতিঃ। উদকাপঃ পয়োম্বূনি নীরবার্বারি সম্বরমিতি সংসারাবর্ত্তে ক্লীবত্বং। অতএব "সর্ব্বমাপোময়ং জগৎ" ইতি চণ্ড্যাং। বারয়তি নিম্নোন্নতং ইণন্তাদ্ ঞঃ ক্বিপ্ বাঃ, পুর্ব্বোত্তরসাহচর্য্যাৎ স্ত্রীক্লীবয়োঃ। পাথোঽর্ণস্তোয়নীরে কং বাঃস্ত্র্যাপোবহুত্বু স্ত্রিয়ামিতি অমরমালা। অম্ভোর্ণস্তোয় পানীয় বারাপোবহুত্বু স্ত্রিয়ামিতি রত্নকোষে ক্লীবং। ইণন্তাদ্ ঞঃ ইঃ। সলতি নিম্নং স্থিরাদিত্বাৎ কিরচ্ কপিলিকাদিঃ। সরিলং সলিলং সলমিতি বাচস্পতিঃ। "কলহকন্টনিরাবং সলিলমহাবন্ধাসংকুলং মহাসালম্" ইতি ভট্টিভাবাসমাবেশাদ্দন্ত্যাদিঃ। কাম্যত ইতি কলচ্। জলধান্যে অচ্। ডলয়োরৈক্যাৎ ডত্বঞ্চ। "ইয়াংস্তু যুবয়োর্ভেদঃ স জড়াত্মা পটুর্ভবান্" ইতিদণ্ডী। পীঙঃকর্ম্মণ্যসুন্ কীলং জ্বালাং অলতি বারয়তি অণ্। ন স্রিয়ন্তেঽনেন। জীবত্যনেন। ভবন্তি গুল্মাদয়োঽস্মাৎ যুট্। বনতি অচ্। কং শরীরং বধ্নাতি অণ্। কমিতি অব্দমিতি চ নামদ্বয়মিতি সুভূঃ। ঘনরসমন্ধং ক্ষীরং ঘৃতমমৃতং জীবনং ভুবনমিতি বাচস্পতিঃ। উন্দেরকঙ্। অপ্রশন্নোদং প্রসন্নোদমিত্যসংজ্ঞায়ামপি প্রয়োগাৎ উদশব্দোঽপ্যস্তীতি সুভূঃ। পাতিভূতানি অসুন্ থাগমশ্চ। পুষেঃ করণ্। সর্ব্বতো মুখমস্য। অমের্ভশ্চেত্যসুন্ ভাগমশ্চ। অর্ত্তের্নশ্চেত্যসুন্। তায়তে প্রাণিনঃ পৃষোদরাদিঃ পীয়ত ইত্যনীয়ঃ। নৌ ঈরগতৌ কঃ। নারঞ্চ।

---

ক্ষীরোদ ও লবণোদ প্রভৃতি শব্দে এক একটী সমুদ্র বুঝায়। ১। ক্ষীরোদ-পুং ক্ষীর (দুগ্ধ) উদক ইহার। ২। লবণোদ-পুং লবণ উদক ইহার। লবণ ইক্ষু, সুরা (মদ) সর্পিস্ (ঘৃত) দধি দুগ্ধ ও জল এই সাতপ্রকার জল বিশিষ্ট সাতটী সমুদ্র ॥ ৩৫ ॥

অপ্‌শব্দ হইতে ঘনরস পর্য্যন্ত ২৭টী শব্দে জল বুঝায়। ১। অপ্-স্ত্রীং { আপ্+ক্বিপ্, কর্ত্তৃ } ব্যাপিয়া আছে যে [ আপস্ ]। ২। বার-ক্লীং { বৃ+ণিচ্+ক্বিপ, কর্ত্তৃ } নিম্নোন্নত আবরণ করে যে। ৩। বারি-ক্লীং {-বৃ+ণিচ্+ই, কর্ত্তৃ } ঐ। ৪। সলিল-ক্লীং { সল্+কিরচ্, কর্ত্তৃ } গমন করে যে [ সরিল, সলল ]। ৫। কমল-ক্লীং { কম্+কলচ্, কর্ম্ম } ইচ্ছা করা যায় ইহাকে। ৬। জল-ক্লীং { জল্+অচ্, কর্ত্তৃ } [ জড় ]। ৭। পয়স্-ক্লীং { পী+অসুন্, কর্ম্ম } পান করা যায় ইহা। ৮। কীলাল-ক্লীং { কীল-অল্+অণ্, কর্ত্তৃ } কীল (জ্বালা) বারণ করে যে। ৯। অমৃত-ক্লীং { ন-মৃ+ক্ত, করণ } মরেনা ইহাদ্বারা অর্থাৎ যাহা থাকাতে পিপাসায় মৃত্যু হয় না। ১০। জীবন-ক্লীং { জীব্+যুট্, করণ } জীবিত থাকে ইহাদ্বারা। ১১। ভুবন-ক্লীং { ভূ+কন, অপা } গুল্মাদি হয় ইহা হইতে। ১২। বন-ক্লীং { বন্+অচ্, কর্ত্তৃ } সেবা করে যে। ১৩। কবন্ধ-ক্লীং { ক-বন্ধ+অচ্, কর্ত্তৃ } ক (শরীর) বন্ধন করে যে। ১৪। উদক-ক্লীং { উন্দ্+অকঙ্, কর্ত্তৃ } আর্দ্র হয় যে। ১৫। পাথস্-ক্লীং { পা+অসুন্, কর্ত্তৃ } পালন করে যে। ১৬। পুষ্কর-ক্লীং { পুষ্+করচ্, কর্ত্তৃ } পোষণ করে যে। ১৭। সর্ব্বতো মুখ-ক্লীং সর্ব্বতো মুখ ইহার। ১৮। অম্ভস্-ক্লীং { অম্-অসুন্, কর্ত্তৃ } গমন করে যে। ১৯। অর্ণস্-ক্লীং { ঋ+অসুন্, কর্ত্তৃ } ঐ। ২০। তোয়-ক্লীং { তায়+অচ্, কর্ত্তৃ } (প্রাণিগণ) পালন করে যে। ২১। পানীয়-ক্লীং { পা+অনীয়, কর্ম্ম } পান করা যায় ইহা।

নীর ক্ষীরাম্বু শম্বরম্। মেঘপুষ্পং ঘনরস (৩৬) স্ত্রিষু দ্বে আপ্য-মম্ময়ম্ ॥ ৩৭ ॥ ভঙ্গস্তরঙ্গ ঊর্ম্মির্ব্বা স্ত্রিয়াং বীচি (৩৮) রথোর্ম্মিষু। মহৎসূল্লোলকল্লোলৌ (৩৯) স্যাদাবর্ত্তোঽম্ভসাং ভ্রমঃ ॥৪০॥ পৃষন্তি বিন্দু পৃষতাঃ পুমাংসো বিপ্রুষঃ স্ত্রিয়ঃ। ৪১। বক্রাণি

---

তোয়ং পানীয়মম্ভোপি নারং ঘনরসঃ পুমানিতি হড্ডচন্দ্রঃ। ক্ষণু হিংসায়ামিতিভীরচ্। অম্বেঃকুঃ। সংবৃণোতে রচ্ দন্ত্যতালব্যাদিচ প্রাগুক্তং। মেঘানাং পুষ্পমিব। ঘনস্য রসঃ। ক্লীবত্বমপ্যস্য প্রাগুক্তং। পুংলিঙ্গঃ স্যাদ্ঘনরসঃ সান্দ্রনির্যাসয়োরপীতি রভসঃ ॥ ৩৬ ॥

আপ্যমিতি। দ্বয়মব্বিকারে। অপাং বিকারে যদ্দীর্ঘশ্চ। গজপতিমুখোদ্গীর্ণৈরাপ্যৈরপি ত্রসরেণুভিরিতি মুরারিঃ। একস্বরান্নিত্যমিতি ময়ট্ ॥ ৩৭ ॥

ভেতি। চতুষ্কং তরঙ্গে। ভজ্যতে স্বয়মেব ঘঞ্। তরতেরঙ্গচ্। অর্ত্তেরুচ্চেতি মিঃ। পক্ষে পুংস্ত্বং তরঙ্গসাহচর্য্যাৎ। তথাচ বামনঃ, পুংলিঙ্গস্ত্রীলিঙ্গামণিযষ্টিমুষ্টি যোস্তালিক্রটি শমিপাটলিশাল্মলিতরণি শ্রোণ্যুর্ম্ময়োর্বস্তিঃ। বিস্ময়ং চিনোতি কিঃ। বীচি রপি বা স্ত্রিয়ামিতি মুকুঃ। উর্ম্মিস্তরঙ্গোবীচিঃ স্ত্রীতি বোপালিতঃ ॥ ৩৮ ॥

উল্লেতি। দ্বয়ং মহাতরঙ্গে। ঊর্দ্ধং লোড়তে অচ্ ডলয়োরেকত্বং। কল্ল অব্যক্ত শব্দে বাহুলকাদোলচ্ ॥ ৩৯ ॥

আবেতি। দ্বয়ং মণ্ডলাকারস্রোতসি পাক ইতি খ্যাতে। আবৃতের্ঘঞ্ ॥ ৪০ ॥

পৃষেতি চতুষ্কং জলবিন্দৌ। পৃষুসেচনে পৃষদ্বহদিতি নিপাতঃ। রূপভেদাৎ ক্লীবত্বং। দাক্তশঙ্কানিরাসার্থং বহুবচনং। পৃষন্তি রিদন্তোঽপি, "পয়ঃপৃষন্তিভিঃ পৃষ্টাঃ বান্তি বাতাঃ শনৈঃ শনৈঃ" ইতি প্রয়োগাৎ। বিন্দিচ্ছুচেতি নিপাতঃ। পৃষেঃ কতচ্। পৃষন্মৃগে পৃষদ্বিন্দৌ পৃষতো পানয়োর্ম্মত ইতি রত্নকোষঃ পৃষন্মৃগে পুমানবিন্দৌ ন দ্বয়োঃ পৃষতোঽপিচেতি মেদিনী। বিপ্রুষঃ সম্পদাদিত্বাৎ ক্বিপ্ ॥ ৪১ ॥

---

২২। নীর-ক্লীং { নি-ঈর্+অচ্, কর্ত্তৃ } গমন করে যে [ নার ]। ২৩। ক্ষীর-ক্লীং { ক্ষি+ভীরচ্, কর্ত্তৃ } (পাপ) নাশ করে যে। ২৪। অম্বু-ক্লীং { অনব্+কু, কর্ত্তৃ } গমন করে যে। ২৫। শম্বর-ক্লীং { সম্-বৃ+অচ্, কর্ত্তৃ } সম্যক্ আবরণ করে যে [ সম্বর ]। ২৬। মেঘপুষ্প-ক্লীং মেঘের পুষ্পতুল্য। ২৭। ঘনরস-পুং ঘনের মেঘের রস ॥ ৩৬ ॥

আপ্য ও অম্ময় শব্দে ফেণা প্রভৃতি জল বিকার বস্তু বুঝায়। ১। আপ্য-ত্রিং { অপ্+যৎ } অপের (জলের) বিকার। ২। অম্ময়-ত্রিং { অপ্+ময়ট্ } ঐ ॥ ৩৭ ॥

ভঙ্গ, তরঙ্গ, উর্ম্মি ও বীচি শব্দে তরঙ্গ (ঢেউ) বুঝায়। ১। ভঙ্গ পুং { ভন্জ+ঘঞ্, কর্ত্তৃ } স্বয়ং ভঙ্গ হয় যে। ২। তরঙ্গ-পুং { তৃ+অঙ্গচ্, কর্ত্তৃ } লম্ফন করে যে। ৩। উর্ম্মি-পুং স্ত্রীং { ঋ+মি, কর্ত্তৃ } গমন করে যে। ৪। বীচি-পুংস্ত্রীং { বি-চি-, কর্ত্তৃ } বিস্ময় জন্মায় যে ॥ ৩৮ ॥

উল্লোল ও কল্লোল শব্দে মহাতরঙ্গ বুঝায়। ১। উল্লোল-পুং { উৎ-লোড্+অচ্, কর্ত্তৃ }। ২। কল্লোল-পুং { কল্ল+ওলচ্, কর্ত্তৃ } অব্যক্ত শব্দ করে যে ॥ ৩৯ ॥

আবর্ত্ত শব্দে গোলাকার জলস্রোতঃ (পাক, ঘোলা) বুঝায়। ১। আবর্ত্ত-পুং {আ-বৃৎ+ঘঞ্, ভাবে} ॥ ৪০ ॥

পৃষন্তি বিন্দু, পৃষত ও বিপ্রুষ্ শব্দে জলবিন্দু বুঝায়। ১। পৃষন্তি-পুং { পৃষ্+ঝচ্, করণ } সিক্ত হয় ইহাদ্বারা [ পৃষৎ ]। ২। বিন্দু-পুং { বিন্দ্+উ, ভাবে }। ৩। পৃষত-পুং { পৃষ+কতচ্, করণ } সিক্ত হয় ইহাদ্বারা। ৪। বিপ্রুষ-স্ত্রীং { বি-প্রুষ্+ক্বিপ্, ভাবে } ॥ ৪১ ॥

পুটভেদাঃ স্যু ( ৪২ ) ভ্রমাশ্চ জলনির্গমাঃ ॥ ৪৩ ॥ কুলং রোধশ্চ তীরঞ্চ প্রতীরঞ্চ তটং ত্রিষু। ৪৪। পারাবারে পরার্ব্বাচী ( ৪৫ ) তীরে পাত্রং তদন্তরম্ ॥ ৪৬ ॥ দ্বীপোঽস্ত্রিয়ামন্তরীপং যদন্তর্ব্বারিণ-স্তটম্। ৪৭। তোয়ত্থিতং তৎপুলিনং ( ৪৮ ) সৈকতং সিকতা-

---

বেতি। দ্বয়ং নদ্যাদের্ব্বাক ইতিখ্যাতে। পুটং সংশ্লিষ্টং ভিন্দন্তি কর্ম্মণ্যণ্ ॥ ৪২ ॥

ভ্রেতি। দ্বয়ং জলনির্গমমার্গে নালা ইতি খ্যাতে। ভ্রমন্তি যান্তি জলান্যেভিঃ ঘঞ্ ভ্রমাঃ। জলানিনির্গচ্ছতি এভিঃ অল্। জল নির্গমাঃ ॥ ৪৩ ॥

কূলমিতি। পঞ্চ তীরে। কূল আবরণে কঃ। রুণদ্ধীত্যসুন্। রোধঃ প্রোক্তোরোধসীতি সংসারবর্ত্তেঽদন্তোঽপি। পার তীর কর্ম্মসমাপ্তৌ অচ্ প্রশব্দোঽন্তোপসর্গবারণার্থঃ। তট উচ্ছ্রায়েঽচ্ তটং কুলং তটী স্ত্রিয়াং ॥ ৪৪ ॥

পরং তীরং পারং, অর্ব্বাক তীরমবারং। পার্য্যতে সমাপ্যন্তেঽত্র ক্রিয়া পারতীর কর্ম্মসমাপ্তৌ নাস্তি বারোঽত্র পুংসি চ পারাবারং প্রচক্ষ্যতে ॥ ৪৫ ॥

তয়োর্ম্মধ্যে প্রবাহঃ পাত্রং। পাতে ষ্ট্রন্ ॥ ৪৬ ॥

দ্বীতি। দ্বয়ং দ্বীপে। দ্বাভ্যাং গতা দ্বিগতা বা আপোঽত্র। অন্তর্গতা আপো যত্র। দ্ব্যন্ত-রুপসর্গেভ্যোঽপঈঃ। বা না দ্বীপঞ্চ পুলিনমিত্যমরমালায়াং পাঠাদস্ত্রিয়ামিত্যুভযত্র সম্বধ্যতে ॥৪৭॥

তদ্দ্বীপং জলাদুত্থিতঞ্চেৎ পুলিনং। পুলেঃ কিনচ্ পুলিনং দ্বীপমুচ্যত ইতি ত্রিকাণ্ডে ॥ ৪৮ ॥

---

বক্র ও পুটভেদ শব্দে নদীর বাঁক বুঝায়। ১। বক্র-ক্লীং { বঞ্চ্+রক্, কর্ত্তৃ। ২। পুট ভেদ-পুং { পুট-ভিদ্+অণ্, কর্ত্তৃ } পুট ( সংশ্লিষ্ট ) ভেদ করে যে ॥ ৪২ ॥

ভ্রম ও জলনির্গম শব্দে জল নিঃসারণ পথ ( নালা ) বুঝায়। ১। ভ্রম-পুং {ভ্রম্+ঘঞ্, করণ} জল ভ্রমণ করে ইহাদ্বারা। ২। জল নির্গম-পুং নির্গম { নির-গম্+অল, করণ } জল নির্গত হয় ইহা দ্বারা ॥ ৪৩ ॥

কূল শব্দ হইতে তট পর্য্যন্ত ৫টী শব্দে তীর বুঝায়। ১। কূল-ক্লীং { কূল্+ক, কর্ত্তৃ } আবরণ করে যে। ২। রোধস্-ক্লীং { রুধ্+অসুন্, কর্ত্তৃ } রোধ করে যে [রোধ]। ৩। তীর-ক্লীং { তীর+ণিচ্+অল্, অধি } জলের ক্রিয়া সমাপ্তি হয় ইহাতে। ৪। প্রতীর-ক্লীং { প্র-তীর+ণিচ্+অল্, অধি } ঐ। ৫। তট্-ত্রিং { তট+অচ্, কর্ত্তৃ } উচ্ছ্রায় বিশিষ্ট ॥ ৪৪ ॥

পার শব্দে নদীর অপর পার এবং অবার শব্দে নদীর পূর্ব্বপার বুঝায় অর্থাৎ পরে শব্দে ও পার এবং আবার শব্দে এপার বুঝায়। ১। পার-ক্লীং { পার+ণিচ্+অল্, অধি } ( জলের ) ক্রিয়া সমাপ্ত হয় ইহাতে। ২। অবার-ক্লীং নাই বার ( বারণ ) ইহাতে [ পার, অবার পুং ] ॥৪৫॥

পাত্র শব্দে দুই তীরের মধ্যস্থ জলপ্রবাহ বুঝায়। ১। পাত্র-ক্লীং { পা+ত্রন্, কর্ত্তৃ } ॥ ৪৬ ॥

দ্বীপ ও অন্তরীপ শব্দে দ্বীপ ( জলের মধ্যস্থিত তট ) বুঝায়। ১। দ্বীপ-পুংক্লীং দুই দিগে আপ ইহার। ২। অন্তরীপ-পুংক্লীং অন্তর্গত আপ ইহাতে ॥ ৪৭ ॥

পুলিন শব্দে জলোত্থিত দ্বীপ ( তট ) বুঝায়। ১। পুলিন-ক্লীং { পুল+কিনচ্, কর্ত্তৃ } বৃদ্ধি পায় যে ॥ ৪৮ ॥

ময়ম্‌ ॥ ৪৯ ॥ নিষদ্বরস্তু জম্বালঃ পঙ্কোঽস্ত্রী শাদকর্দ্দমৌ। ৫০।
জলোচ্ছ্বাসাঃ পরীবাহাঃ (৫১) কূপকাস্তু বিদারকাঃ ॥ ৫২ ॥
নাব্যং ত্রিলিঙ্গং নৌতার্য্যে (৫৩) স্ত্রিয়াং নৌস্তরণিস্তরিঃ। ৫৪।
উড়ুপস্তু প্লবঃ কোলঃ (৫৫) স্রোতোঽম্বুসরণং স্বতঃ ॥ ৫৬ ॥

---

সৈকেতি। দ্বয়ং বালুকাতটে। কস গতৌ দন্ত্যাত্তাৎ ক্তঃ সৈকক্তো বর্ণবিপর্য্যয়ঃ বিকারে-ঽন্‌ ময়টৌ ॥ ৪৯ ॥

নীতি। পঞ্চ কর্দ্দমে। নিষীদন্ত্যস্মিন্নিতি পীবরাদিত্বাৎ ট্বরচ্‌ ইতি স্বভূঃ। সদেরপ্রতেরিতি ষত্বং। জলে বলতে পৃষোদরাদিঃ। পচি বিস্তারে কর্ম্মণি ঘঞ্‌। শদ্‌ শাতনে তালব্যাদি জ্বলাদিঃ। কর্দ্দ কুৎসিতে শব্দে কলিকর্দ্দোরমচ্‌ কর্ত্তরি ॥ ৫০ ॥

জলেতি। দ্বয়ং জলবন্ধনপ্রস্ফুলিতে জলে। জলাশয় মাপূর্য্য জলানাং বা সর্ব্বতোগমনে উপচারাজ্জলাশয়েঽপি ইতি স্বামী। পরৌ বহে র্ঘঞ্‌। "প্রলয়োচ্ছ্বসিতস্য বারিধেঃ পরিবাহো জগতঃ করোতি কিম্‌" ইতি রঘুপ্রয়োগাৎ হ্রস্বশ্চ ॥ ৫১ ॥

কূপেতি। জলান্তর্গততরুশিলাদয়ঃ। কূপাএব কূপকাঃ স্বার্থে কঃ। বিদারয়ন্তি স্রোতাংসি ॥৫২॥
নাবা তার্য্যং যৎ ॥ ৫৩ ॥

নৌরিতি। ত্রয়ং নৌকায়াং। নীয়তে ঽনয়া ডৌঃ। তার্য্যতে ঽনয়া অনিঃ। অন্যত্র ইঃ। সাহচর্য্যাৎ স্ত্রীত্বং ॥ ৫৪ ॥

উড়ুপমিতি। ত্রয়ং ভেলা ইতি খ্যাতে। উড়ু জলং তত্র পাতি ডঃ। উড়ু নক্ষত্র নীরয়ো

---

সৈকত ও সিকতাময় শব্দে বালুকাময় তট বুঝায়। ১। সৈকত-ক্লীং {সিকতা+অণ্‌} সিকতা (বালুকা) ব্যাপ্ত। ২। সিকতাময়-ক্লীং {সিকতা+ময়ট্‌} ॥ ৪৯ ॥

নিষদ্বর শব্দ হইতে কর্দ্দম পর্য্যন্ত ৫টী শব্দে কর্দ্দম বুঝায়। ১। নিষদ্বর-পুং {নি-সদ্‌+ট্বরপ্‌, অধি} নিষণ্ণ (ক্লান্ত) হয় ইহাতে। ২। জম্বাল-পুং {জল-বল+অচ্‌, কর্ত্তৃ} জলে বৃদ্ধিপায় যে। ৩। পঙ্ক-পুংক্লীং {পচ্‌+ঘঞ্‌, কর্ম্ম} (জলে) বিস্তার করে ইহা। ৪। শাদ-পুং {শদ্‌+ণ কর্ত্তৃ}। ৫। কর্দ্দম-পুং {কর্দ্দ্‌+অমচ্‌, কর্ত্তৃ} কুৎসিত রব করে যে ॥ ৫০ ॥

জলোচ্ছ্বাস ও পরীবাহ শব্দে জলোচ্ছ্বাস (বন্ধনাদি অতিক্রম করিয়া জলোথলন) বুঝায়। ১। জলোচ্ছ্বাস-পুং জলের উচ্ছ্বাস (উথলন)। ২। পরীবাহ-পুং {পরি-বহ্‌+ঘঞ্‌, ভাবে} [পরিবাহ] ॥ ৫১ ॥

কূপক ও বিদারক শব্দে কূপ বুঝায়। কেহ কেহ বলেন জল মধ্যস্থ শীলা তরু প্রভৃতি বুঝায়। কপক-পুং {কূপ+ক, স্বার্থে} কু (অল্প) অপ্‌ ইহাতে অথবা কু (কুৎসিত) হয় অপ্‌ ইহা দ্বারা। ২। বিদারক-পুং {বি-দৃ+বুণ্‌, কর্ত্তৃ} (স্রোতঃ) বিদারণ করে যে ॥ ৫২ ॥

নাব্য শব্দে নৌকা দ্বারা তরণীর স্থান বুঝায়। ১। নাব্য-ত্রিং {নৌ+যৎ} নৌকা দ্বারা যায় ইহা ॥ ৫৩ ॥

নৌ, তরণি ও তরি শব্দে নৌকা বুঝায়। ১। নৌ-স্ত্রীং {নী+ডৌ, করণ} নেয়া যায় ইহা দ্বারা। ২। তরণি-স্ত্রীং {তৃ+অণি, করণ} তরা যায় ইহা দ্বারা [তরণী]। ৩। তরি-স্ত্রীং {তৃ+ই, করণ} ঐ [তরী] ॥ ৫৪ ॥

উড়ুপ, প্লব ও কোল শব্দে ভেলা বুঝায়। ১। উড়ুপ-ক্লীং {উড়ু-পা+ক, কর্ত্তৃ} উড়ু (জল)

আতরস্তরপণ্যং স্যা (৫৭) দ্রোণী কাষ্ঠাম্বুবাহিনী। ৫৮। সাংযাত্রিকঃ পোতবণিক্ (৫৯) কর্ণধারস্তু নাবিকঃ॥ ৬০॥ নিয়ামকাঃ পোতবাহা (৬১) কুপকো গুণবৃক্ষকঃ। ৬২। নৌকাদণ্ডঃ ক্ষেপণিঃ

---

রিতি গঙ্গাধরঃ। পুংস্যপি উডুপশ্চন্দ্রভেলয়ো রিতি ধরণিশ্চন্দ্রগোমী চ। প্লুকুল্যোঃ করণেহল্॥ ৫৫॥

স্বতোঽম্বুসরণং স্রোতঃ। স্রুশ্রুগতৌ দস্ত্যাদিরস্মুন্। অদন্তশ্চ স্রোতঃ স্রোতং মহানদ ইতি। স্রোতঃ সদ্যঃ সকলসলিলং সিহ্লকং স্বক্ষ স্বনা ইতি দন্ত্যে উষ্মভেদঃ॥ ৫৬॥

আতর ইতি। দ্বয়ং নদ্যাদিতরণে দেয়ে কপর্দ্দকাদৌ খেয়াপণ ইতি খ্যাতে। আতরন্ত্যনেন ঘঃ। তরণং তরস্তস্য পণ্যং মূল্যং তরপণ্যং॥ ৫৭॥

দ্রোণীতি। দ্বয়ং কাষ্ঠাদিকৃতছিন্নাগ্র-নৌকাকৃতি-জলসেচন্যাং। দ্রুণতি অচ্ নদাদিঃ। দ্রুণিদ্রুণী বর্বণীতি রুদ্রঃ। দ্রোণিঃ কাষ্ঠাম্বুবাহিনীতি রত্নাকরঃ। তদত্র বাহুল্যমিতি কৃষ্ণদাসঃ। কাষ্ঠমুপলক্ষণম্॥ ৫৮॥

সাংযাত্রিক ইতি। দ্বয়ং ডিঙ্গা ইতি খ্যাতে সংযাত্রা দ্বীপান্তরগমনং প্রয়োজন মস্যেতি ইকন্॥ ৫৯॥

কর্ণেতি। দ্বয়ং কর্ণধারে কাণ্ডারী ইতি খ্যাতে। কর্ণমরিত্রং ধরতীত্যণ্। নাবা তরতীতীকন্ (ষ্ঠিক)। বাহুতলকাৎ স্ত্রিয়াং নাবিকা॥ ৬০॥

নিয়েতি। বাছ্যা ইতি খ্যাতে। নিযচ্ছতি পোতং বুণ্। পোতং বাহয়তি কর্ম্মণ্যণ্ নিয়ামকঃ পোতবাহে কর্ণধারে নিয়ন্তরীতি রভসঃ॥ ৬১॥

---

হইতে রক্ষা করে যে [উড়ুপ-পুং]। ২। প্লব-পুং {প্লু+অল, করণ} (জলে) গমন করা যায় ইহা দ্বারা। ৩। কোল-পুং {কুল+ঘঞ্, কর্ম্ম} সংহত করা হয় ইহা॥ ৫৫॥

স্রোতস্ শব্দে আপন হইতে জল নিঃসরণ বুঝায়। ১। স্রোতস্-ক্লীং {স্রু+অস্মুন, কর্ত্তৃ} গমন করে যে [স্রোত]॥ ৫৬॥

আতর ও তরপণ্য শব্দে খেয়ার পণ (যে অর্থাদি দিয়া খেয়া পার হয়) বুঝায়। ১। আতর-পুং {আ+তৄ+ঘঞ্, করণ} তরা যায় ইহা দ্বারা। ২। তরপণ্য-ক্লীং তরের (পার হওয়ার) পণ্য (মূল্য)॥ ৫৭॥

দ্রোণী ও কাষ্ঠাম্বুবাহিনী শব্দে কাষ্ঠ নির্ম্মিত জল সেচনী বুঝায়। ১। দ্রোণী-স্ত্রীং {দ্রুণ+ই, কর্ত্তৃ} (জলমধ্যে) গমন করে যে [দ্রোণি, দ্রুণি]। ২। কাষ্ঠাম্বুবাহিনী-ক্লীং কাষ্ঠনির্ম্মিত অম্বুবাহিনী। কাষ্ঠ ভিন্ন অন্য দ্রব্য নির্ম্মিত সেচনীকেও দ্রোণী কহে॥ ৫৮॥

সাংযাত্রিক ও পোতবণিজ্ শব্দে নৌকারোহী দ্বীপান্তরগামী বণিককে বুঝায় অর্থাৎ যাহারা ডিঙ্গা আরোহণ করিয়া দেশ বিদেশে বাণিজ্য করে তাহাদিগকে বুঝায়। ১। সাংযাত্রিক-পুং {সংযাত্রা+ইকণ্} সংযাত্রা (দ্বীপান্তরগমন) প্রয়োজন ইহার। ২। পোতবণিজ্-পুং পোতের (নৌকার) বণিক্॥ ৫৯।

কর্ণধার ও নাবিক শব্দে নাবিক (মাঝী) বুঝায়। ১। কর্ণধার-পুং {কর্ণ-ধৃ+অণ্, কর্ত্তৃ} কর্ণ (হাইল) ধারণ করে যে। ২। নাবিক-পুং {নৌ+ইকণ্} নৌকাদ্বারা তরে যে॥ ৬০॥

নিয়ামক ও পোতবাহ শব্দে নৌকাবাহক (বাইছ) বুঝায়। ১। নিয়ামক-পুং {নি-যম্+বুণ্, কর্ত্তৃ} (নৌকার) নিয়ম করে যে। ২। পোতবাহ-পুং {পোত-বহ্+নিচ্+অণ্, কর্ত্তৃ} পোত বাহে (চালায়) যে॥ ৬১॥

স্যা (৬৩) দরিত্রং কেনিপাতকঃ॥ ৬৪ ॥ অভ্রিঃ স্ত্রী কাষ্ঠ-কুদ্দালঃ (৬৫) সেকপাত্রন্তু সেচনম্। ৬৬। ক্লীবেঽর্দ্ধনাবং নাবো-ঽর্দ্ধে (৬৭) ঽতীতনৌকেঽতিনু ত্রিষু॥ ৬৮ ॥ ত্রিষ্বাগাধাৎ প্রসন্নোঽচ্ছঃ (৬৯) কলুষোঽনচ্ছ আবিলঃ। ৭০। নিম্নং গভীরং

---

কূপেতি। দ্বয়ং যত্র গুণং বদ্ধা নৌর্নীয়তে তত্র। কূপে কায়তি ডঃ। গুণস্তু রজ্জ্বাঃ বৃক্ষঃ ইতি॥ ৬২॥

নৌকাদণ্ডেতি। দ্বয়ংচৌড় ইতি খ্যাতে। ক্ষিপ্যতে নৌরনয়া॥ ৬৩॥

অরীতি। দ্বয়ং বঠ্যা ইতি খ্যাতে। ইয়র্ত্তি নৌরনেন ইত্রন্। কে জলে নিপাত্যতে কঃ স্বার্থে॥ ৬৪॥

অভ্রিরিতি। দ্বয়ং নৌকামলত্যাগায় কাষ্ঠময়কুদ্দালে অভ্রগতৌ ইঃ॥ ৬৫॥

সেকেতি। দ্বয়ং "সেচী" বা "সেঁউতী" ইতি খ্যাতে। সিচ্যতে অনেনেতি যুট্॥ ৬৬॥

ত্রিষ্বিতি। আগাধাৎ অগাধপর্য্যায় মভিব্যাপ্য, তেন অতলস্পর্শস্যাপি ত্রিলিঙ্গত্বমিতি সুভূঃ। অগাধশব্দমিত্যন্যে। প্রেতি। দ্বয়ং নির্ম্মলজলাদৌ। সদেঃ ক্তঃ ন ছ্যতি দৃষ্টিং ছো ছেদনে ডঃ॥ ৬৮॥

কেতি। ত্রয়মপ্রসন্নে। কলুষঃ উক্তঃ। অচ্ছবিরুদ্ধো অনচ্ছঃ। বিল ভেদনে কঃ॥ ৭০॥

---

কূপক ও গুণবৃক্ষক শব্দে গুণবৃক্ষ (যে কাষ্ঠে গুণ বান্ধিয়া নৌকা টানিয়া নেয় তাহাকে) বুঝায়। ১। কূপক-পুং {কূপ-কৈ+ড, কর্ত্তৃ} কূপে (গুণবৃক্ষের নীম্নস্থ গর্ত্ত বিশেষে) শব্দ করে যে। ২। গুণবৃক্ষক-পুং গুণের (রজ্জুর) বৃক্ষ॥ ৬২॥

নৌকাদণ্ড ও ক্ষেপণি শব্দে চৌড় (লগী) কাহারও মতে দাঁড় বুঝায়। ১। নৌকাদণ্ড-পুং নৌকার-দণ্ড। ২। ক্ষেপণি-পুং {ক্ষিপ্+অনি, করণ} নৌকার ক্ষেপণ (প্রেরণ) করা যায় ইহা দ্বারা॥ ৬৩॥

অরিত্র ও কেনিপাতক শব্দে বঠ্যা (বইঠা) বুঝায়। ১। অরিত্র-ক্লীং {ঋ+ইত্রন্, করণ} (নৌকা) গমন করে ইহা দ্বারা। ২। কেনিপাতক-পুং {ক-নি-পত্+ণিচ্+অল, কর্ম্ম, স্বার্থে ক} কে (জলে) পাতন করা যায় ইহা॥ ৬৪॥

অভ্রি ও কাষ্ঠ কুদ্দাল শব্দে নৌকা পরিষ্কার করার জন্য কাষ্ঠ নির্ম্মিত কুদ্দাল (কোদাইল, কোদাল) বুঝায়। ১। অভ্রি-স্ত্রীং {অভ্র্+ই, কর্ত্তৃ} নৌকায় গমন করে যে [অভ্রী]। ২। কাষ্ঠ কুদ্দাল-পুং কাষ্ঠ নির্ম্মিত কুদ্দাল (কোদাইল)॥ ৬৫॥

সেকপাত্র ও সেচন শব্দে সেচী বা সেঁয়ুতী বুঝায়। ১। সেকপাত্র-ক্লীং সেকের (সেচনের) পাত্র। ২। সেচন-পুং {সিচ্+যুট্, করণ} (নৌকার জল) সেচন করা যায় ইহা দ্বারা॥ ৬৬॥

অর্দ্ধনাব শব্দে নৌকার অর্দ্ধ বুঝায়। ১। অর্দ্ধনাব-ক্লীং অর্দ্ধ এমন নৌ॥ ৬৭॥

অতিনু শব্দে অতীত নৌকা (যে নৌকা অতিক্রম করিয়া তীরে উত্থিত হইয়াছে) বুঝায়। ১। অতিনু-ত্রিং অতিক্রান্ত হইয়াছে নৌকা যৎ কর্ত্তৃক॥ ৬৮॥

প্রসন্ন ও অচ্ছ শব্দে নির্ম্মল বুঝায়। ১। প্রসন্ন-ত্রি {প্র-সদ্+ক্ত, কর্ত্তৃ}। ২। অচ্ছ-ত্রিং {ন-ছো+ড, কর্ত্তৃ} দৃষ্টির ছেদ করে না যে॥ ৬৯॥

কলুষ, অনচ্ছ ও আবিল শব্দে অপরিষ্কৃত (মল যুক্ত) বুঝায়। ১। কলুষ-ত্রিং। ২। অনচ্ছ-ত্রিং {ন-অচ্ছ} অচ্ছ বিরুদ্ধ। ৩। আবিল-ত্রিং {আ-বিল্+ক, কর্ত্তৃ} দৃষ্টির ভেদ করে যে॥ ৭০॥

গম্ভীর ( ৭১ ) মুত্তানং তদ্বিপর্য্যয়ে ॥ ৭২ ॥ অগাধমতলস্পর্শং (৭৩)
কৈবর্ত্তে দাসধীবরৌ। ৭৪। আনায়ঃ পুংসি জালং স্যা ( ৭৫ )
চ্ছণসূত্রং পবিত্রকম্ ॥ ৭৬ ॥ মৎস্যধানী কুবেণী স্যা (৭৭) দ্বড়িশং

---

নিম্নমিতি। ত্রয়ং গভীরনদাদৌ। নিকৃষ্টা ম্না শীলমস্ত শেষেহণ্ গচ্ছন্তি যাদাংসি অত্র। গভীরাদয় ইতি নিপাতনাৎ দ্বে সাধুনী ॥ ৭১ ॥

তদ্বিপর্য্যয়ে অনিম্নে উত্তানং, উদ্গতস্তানো বিস্তারোঽস্য ॥ ৭২ ॥

অগেতি। দ্বয়মগাধে অতিগম্ভীরে। নাস্তি গাধস্তলস্পর্শশ্চাত্র। অতলস্পর্শমিতি বিবরণং ন পর্য্যায় ইতি প্রাঞ্চঃ ॥ ৭৩ ॥

কৈবেত্তি। ত্রয়ং কৈবর্ত্তে কে জলে বর্ত্তনমাস্তেঽস্য শেষেহণ্। দাশৃ দানেঽচ। শানো ঝষে ধীবর এব দাশ ইতি তালব্যো উষ্মভেদঃ। কৈবর্ত্তভৃত্যয়োর্দাসো দাসী বালা চ চেটিকেতি দন্ত্যান্তে রভসঃ। দধাতি মৎস্যান্ পীবরাদিত্বাৎ সাধুঃ ॥ ৭৪ ॥

আনেতি। দ্বয়ং জালে। আনীয়ন্তে মৎস্যা অনেন। জাল মানায়ঃ। জল ধান্তে ঘঞ্ ॥ ৭৫ ॥

শেতি। দ্বয়ং শণসূত্রে। শনসূত্রজালে ইতি ভরতঃ। তালব্যাদীতি সুভূঃ। সৃক্রশক্রশনশায়কা উভ্যুষ্মভেদাৎ। দন্ত্যাদীতি মধুমাধবৌ। কল্যাণং শণটঙ্কণমিতি মূর্দ্ধন্তে ণত্বভেদঃ। চতুষ্কং জালইত্যপরে। "কার্পাস মুপবীতং স্যাদ্বিপ্রস্যোর্দ্ধ বৃতং ত্রিবৃৎ। শনসূত্রময়ং রাজ্ঞো বৈশ্যস্যাবিকসৌত্রিকম্" ইতি মনুবচনাৎ, পবিত্রকমপি তদুচ্যতে ॥ ৭৬ ॥

মৎস্যধানীতি। দ্বয়ং খালুই ইতিখ্যাতে। কোলীতি কশ্চিৎ। মৎস্যাধীয়ন্তেঽত্র যুট্। বেণৃগতৌ মূর্দ্ধন্যান্তাৎ কিঃ। বাণো বেণীকঙ্কণঞ্চেতি মূর্দ্ধন্তে ণত্বভেদঃ। প্রবিশ্য নির্গমাসম্ভবাৎ কুৎসিতা বেণির্গতিরস্য ॥ ৭৭ ॥

---

নিম্ন, গভীর ও গম্ভীর শব্দে নিম্ন বুঝায়। ১। নিম্ন-ত্রিং { নি-ম্না+ড, কর্ম্ম } নিকৃষ্টে অভ্যাস করে ইহা। ২। গভীর-ত্রিং { গম্-ঈরন্, অধি } ( যাদঃগণ ) গমন করে ইহাতে। ৩। গম্ভীর-ত্রিং ঐ ॥ ৭১ ॥

উত্তান শব্দে অনিম্ন বুঝায়। ১। উত্তান-ত্রিং উৎ ( ঊর্দ্ধে ) তান ( বিস্তার ) ইহার ॥ ৭২ ॥

অগাধ ও অতলস্পর্শ শব্দে অতিগভীর বুঝায়। ১। অগাধ-ত্রিং { ন-গাধ্+ঘঞ্, অধি } নাই গাধ ( বিলোড়ন ) ইহাতে অর্থাৎ যাহা বিলোড়িত হয় না। ২। অতলস্পর্শ-ন তলস্পর্শ-যাহার তলস্পর্শ হয় না ॥ ৭৩ ॥

কৈবর্ত্ত, দাস ও ধীবর শব্দে কৈবর্ত্ত বুঝায়। ১। কৈবর্ত্ত-পুং { কেবর্ত্ত+অণ্ } জলে থাকে যে। ২। দাস-পুং { দাস্+অচ্, কর্ত্তৃ } হিংসা করে যে [ দাশ ]। ৩। ধীবর-পুং { ধা+বর, কর্ত্তৃ } ( মৎস্যাদি ) ধরে যে ॥ ৭৪ ॥

আনায় ও জাল শব্দে জাল বুঝায়। ১। আনায়-পুং { আ-নী+ঘঞ্, করণ } ( মৎস্যাদি ) আনয়ন করে ইহা দ্বারা। ২। জাল-ক্লীং { জল্+ঘঞ্, করণ } ( কৈবর্ত্ত ) জীবিত-থাকে ইহা দ্বারা ॥ ৭৫ ॥

শণসূত্র ও পবিত্রক শব্দে শণের সূতা বুঝায়। ১। শণসূত্র-ক্লীং শণের-সূত্র [ সণসূত্র ]। ২। পবিত্রক-ক্লীং { পু+ইত্রন, করণ, স্বার্থে ক } পূত হয় ইহা দ্বারা ॥ ৭৬ ॥

মৎস্যধানী ও কুবেণী শব্দে মৎস্য রাখিবার পাত্র ( খালুই, খারই ) বুঝায়। ১। মৎস্যধানী-স্ত্রীং { মৎস্য-ধা+যুট্, অধি } মৎস্য স্থাপিত হয় ইহাতে। ২। কুবেণী-স্ত্রীং ( প্রবেশ করিয়া নির্গম অসম্ভব হেতুক ) কু ( কুৎসিত ) বেণী ( গতি ) ইহার ॥ ৭৭ ॥

পাদপস্তরুঃ। অনোকহঃ কুঠঃ সালঃ পলাশীদ্রুদ্রুমাগমাঃ ॥ ১২ ॥
বানস্পত্যঃ ফলৈঃ পুষ্পাৎ (১৩) তৈরপুষ্পাদ্বনস্পতিঃ। ১৪।
ওষধ্যঃ ফলপাকান্তাঃ (১৫) স্যাদবন্ধ্যঃ ফলেগ্রহিঃ ॥ ১৬ ॥ বন্ধ্যো-

---

বৃক্ষ ইতি। অগমান্তং ত্রয়োদশ বৃক্ষে। ব্রশ্চেঃ সক্, বৃক্ষ আবরণে বা অচ্। মহ্যাং রোহতি কঃ। শাখা বিটপ পলাশ যোগাদিন্। পাদেন পিবতি রসং। তরত্যনেন উঃ। অনসঃ শকটস্যাকং গতিং হন্তি ডঃ। কুঠেনামুপধত্বাৎ কঃ। কৌ পৃথিব্যাং তিষ্ঠতি পৃষোদরাদির্বা। সালো-দন্ত্যাদিঃ তালব্যো চোক্তঃ। দ্রবতে ডু মকৌ। নগচ্ছতীত্যচ্ ॥ ১২ ॥

বানেতি। পুষ্যাজ্জাতৈঃ ফলৈর্ব্বিশিষ্ট আম্রাদির্ব্বানস্পত্যঃ। ভবার্থে যণ্ ॥ ১৩ ॥

পুষ্পং বিনা জাতৈস্তৈঃ ফলৈর্ব্বিশিষ্টঃ পনসোডুম্বরাদির্ব্বনস্পতিঃ। অপস্করাদিত্বাৎ স্থুট্। বনস্পতি র্না দ্রুমাত্রে বিনাপুষ্পফলিদ্রুমে ইতি মেদিনী। তেন বৃক্ষমাত্রেঽপি বনস্পতিঃ ॥ ১৪ ॥

ওষধিরিতি। ফলপাকেন অন্তো নাশো যস্যাঃ সা ওষধি কদলিধান্যাদিঃ। ওষং দাহং দধাতি কর্ম্মণ্যধিকরণে চেতি কিঃ। বিশেষণরূপভেদাৎ স্ত্রীত্বম্ ॥ ১৫ ॥

অবেতি। দ্বয়ং ঋতুপ্রাপ্তৌ ফলবতি বৃক্ষে। ফলানি গৃহ্ণাতি ধারয়তি ফলে মলরজঃ স্যুগ্র-হেরিঃ। এবং সূত্রনিপাতনাৎ ধারণার্থেঽপি সংজ্ঞেয়ম্। স্বীকারার্থে তু সামান্যতঃ। যথা "ফলে-গ্রহীন্ হংসি বনস্পতীনাম্" ইতি ভট্টিঃ। তত্র বনস্পতীনাং ফলানি স্বীকুর্ব্বতো মুনী-নিত্যর্থঃ ॥ ১৬ ॥

---

সূত্রবৎ অংশ নির্গত হয় তাহাকে অঙ্কুর বলে। ১। অঙ্কুর-পুংক্লীং { অঙ্ক+উরচ্, করণ } লক্ষিত হয় ইহাদ্বারা। ২। অভিনবোদ্ভিদ্-পুং অভিনব (নূতন) এমন উদ্ভিদ্ ॥ ১১ ॥

বৃক্ষ শব্দ হইতে অগম পর্য্যন্ত ১৩টী শব্দে বৃক্ষ বুঝায়। ১। বৃক্ষ-পুং { ব্রশ্চ্+সক্, কর্ম্ম } ছেদন করা যায় ইহা অথবা { বৃক্ষ্+অচ্, কর্ত্তৃ } আবৃত করে যে। ২। মহীরুহ-পুং { মহী-রুহ্+ক, কর্ত্তৃ } মহীতে (পৃথিবীতে) জন্মে যে। ৩। শাখিন্ { শাখা+ইন্ } শাখা আছে ইহার। ৪। বিটপিন্ { বিটপ্+ইন্ } বিটপ (শাখা) আছে ইহার। ৫। পাদপ-পুং { পাদ-পা+ক, কর্ত্তৃ } পাদ (মূল) দ্বারা পান করে যে। ৬। তরু-পুং { তৃ+উ, করণ } (রোপণকারী) তরে ইহাদ্বারা, যে ব্যক্তি তরুরোপণ করে তাহার স্বর্গ হয় সুতরাং তরুদ্বারাই তরে। ৭। অনোকহ-পুং { অনস্-অক+হন্+ড, কর্ত্তৃ } অনসের (গাড়ীর) অক (গতি) নাশ করে যে অর্থাৎ যাহাতে গাড়ীর গতি রোধ হয়। ৮। কুঠ-পুং { কুঠ্+ঘঞ্, কর্ম্ম } ছেদন করা যায় ইহা অথবা { কু-স্থা+ড, কর্ত্তৃ } কু (পৃথিবীতে) থাকে যে। অথবা { কু+ঠক্, অধি } (পক্ষিগণ) শব্দ করে ইহাতে। ৯। সাল, শাল-পুং। ১০। পলাশিন্-পুং {পলাশ্+ইন্ } পলাশ (পত্র) আছে ইহাতে। ১১। দ্রু-পুং { দ্রু+ডু, অধি } (পক্ষিগণ) গমন করে ইহাতে। ১২। দ্রুম-পুং { দ্রু+মক্, অধি } ঐ। ১৩। অগম-পুং { ন গম্+অচ্, কর্ত্তৃ } গমন করে না যে। [ অগ ] ॥ ১২ ॥

যে বৃক্ষের ফুল হইতে ফল হয় তাহাকে বানস্পত্য কহে। ১। বানস্পত্য-পুং { বনস্পতি+যণ্ } বনস্পতি হইতে জাত। আমগাছ প্রভৃতি ॥ ১৩ ॥

যে বৃক্ষের ফুল হইতে ফল হয় না বিনা ফুলে ফল হয় তাহাকে বনস্পতি কহে এবং বৃক্ষ মাত্র-কেও বনস্পতি কহে। ১। বনস্পতি-পুং বনের পতি [ ডুমুর, বট প্রভৃতি ॥ ১৪ ॥

যে উদ্ভিদের ফল পাকিলেই গাছ মরিয়া যায় তাহাকে ওষধী কহে। ১। ওষধী-স্ত্রীং { ওষ-ধা+কি, কর্ত্তৃ } ওষ (দাহ) ধারণ করে যে অর্থাৎ ফল পাকিলে যাহা আপনা আপনি দগ্ধ হয়। [ ওষধি ] ধান্য, কদলি প্রভৃতি ॥ ১৫ ॥

আবন্ধ ও ফলেগ্রহি শব্দে অবন্ধ্য বৃক্ষাদি অর্থাৎ উপযুক্ত সময়ে, যে সময়ে যে বৃক্ষে ফল হয়

২ফলোঽবকেশী চ (১৭) ফলবান্ ফলিনঃ ফলী। ১৮। প্রফুল্লোৎ-ফুল্ল সংফুল্ল ব্যাকোষ বিকচ স্ফুটাঃ॥ ফুল্লশ্চৈতে বিকসিতে স্যুরবন্ধ্যাদথস্ত্রিষু। ১৯। স্থাণু বা না ধ্রুবঃ শঙ্কু (২০) র্হ্রস্বশাখা-শিফঃ ক্ষুপঃ॥ ২১॥ অপ্রকাণ্ডে স্তম্ব গুল্মৌ (২২) বল্লী তু ব্রত-

---

বেতি। ত্রয়ং ঋতুপ্রাপ্তাবপি ফলশূন্যে। বন্ধের্জ্জায়াদিত্বাৎ যঃ। ফলভাবোঽবকেশস্তদ্-যোগাদিন্। বহন্তিনঃ কর্ম্মবিপাকদারুণাঃ কল্পদ্রুমা অপ্যবকেশিনাং ব্রতমিতি অভিনন্দঃ॥ ১৭॥

ফলেতি। ত্রয়ং বর্ত্তমানফলে বৃক্ষাদৌ। ফলাদস্ত্যর্থে ইনচ্॥ ১৮॥

প্রেতি। বিকসিতান্তমষ্টকং বিকসিতে। ফুল্ল বিকসনেঽচ্। প্রফুল্ত ইতি পাঠাদনক্তি ফলা বিসরণে ইত্যস্য ক্তে রূপম্। অনুপসর্গস্য তু অনুপসর্গাৎ ফল্লক্ষীবেত্যাদিনা নিপাতঃ। ব্যাবৃত্তঃ কোষোঽনেন অস্যাম্বা। বিকচতি স্ফুটতীত্যচ্। কস গতৌ দন্ত্যান্তঃ। "ক্ষিতৌ বিকসিতং সিতম্" ইতি কীচকবধযমকং॥ ১৯॥

স্থেতি। ত্রয়ং পত্র (সাটঃ) বৃক্ষ ইতি খ্যাতে। রূপভেদাৎ ক্লীবত্বং বা নেতি পুংসি চ। শঙ্কেঃ কুঃ॥ ২০॥

শিফা মূলমিতি। হ্রস্বে শাখাশিফে যস্য স ক্ষুপঃ শাখোটাদিঃ॥ ২১॥

অপ্রেতি। ত্রয়ং অবিদ্যমানপ্রকাণ্ডে বহুপত্রবতি ঝিণ্টিকাদৌ। ঈষৎপ্রকাণ্ডে বংশকরবীরাদৌ চ মূলাদিশাখাবধির্ভাগঃ প্রকাণ্ডঃ। স্তম্ভেরচি অন্ত্যস্য বঃ। গিরতি ভুবং মক্ পৃষোদরাদিঃ॥ ২২॥

---

সেই বৃক্ষ বুঝায়। ১। অবন্ধ্য-ত্রিং-নবন্ধ্য। ২। ফলেগ্রহি-ত্রিং {ফল-গ্রহ্+ই, কর্ত্তৃ} ফল গ্রহণ করে যে [ফলগ্রহি]॥ ১৬॥

বন্ধ্য, অফল ও অবকেশিন্ শব্দে বন্ধ্যা বৃক্ষাদি (যাহাতে কোন দিন ফল জন্মে না) বুঝায়। ১। বন্ধ্য-ত্রিং {বন্ধ্+য, কর্ত্তৃ} ফল বন্ধ করে যে। ২। অফল-ত্রিং নাই ফল ইহার। ৩। অবকেশিন্-ত্রিং {অবকেশ্+ইন্} অবকেশ (ফলাভাব) আছে ইহার॥ ১৭॥

ফলবৎ, ফলিন ও ফলিন্ শব্দে ফলযুক্ত বৃক্ষাদি বুঝায়। ১। ফলবৎ-ত্রিং {ফল+বন্তু} ফল আছে ইহার। ২। ফলিন-ত্রিং {ফল+ইনচ্} ঐ। ৩। ফলিন্-ত্রিং {ফল+ইন্} ঐ॥ ১৮॥

প্রফুল্ল শব্দ হইতে বিকসিত পর্য্যন্ত ৮টী শব্দে বিকসিত (প্রস্ফুটিত) বুঝায়। ১। প্রফুল্ল-ত্রিং {প্র-ফুল্ল+অচ্, কর্ত্তৃ}। ২। উৎফুল্ল-ত্রিং {উৎ-ফুল্ল+অচ্, কর্ত্তৃ}। ৩। সম্ফুল্ল-ত্রিং {সম্-ফুল্ল+অচ্, কর্ত্তৃ}। ব্যাকোষ-ত্রিং ব্যাবৃত্ত কোষ ইহাদ্বারা। ৫। বিকচ-ত্রিং {বি-কচ্+অচ্, কর্ত্তৃ}। ৬। স্ফুট-ত্রিং {স্ফুট্+অচ্, কর্ত্তৃ}। ৭। ফুল্ল-ত্রিং {ফুল্ল্+অচ্, কর্ত্তৃ}। ৮। বিকসিত-ত্রিং {বি-কস্+ক্ত, কর্ত্তৃ}॥ ১৯॥

স্থাণু, ধ্রুব ও শঙ্কু শব্দে শাখাদি শূন্য বৃক্ষ বুঝায়, ইহাকে মুড়া বা নেড়া গাছ প্রভৃতি বলে। ১। স্থাণু-পুংক্লীং {স্থা+নু, কর্ত্তৃ} ছেদ করিলেও থাকে যে। ২। ধ্রুব-পুং {ধ্রু+ক, কর্ত্তৃ} স্থির থাকে যে। ৩। শঙ্কু-পুং {শঙ্ক+উব্, অপা} শঙ্কা হয় ইহা হইতে॥ ২০॥

যে সকল বৃক্ষের শাখা এবং মূল হ্রস্ব (ক্ষুদ্র) তাহাতে ক্ষুপ বলে। ১। ক্ষুপ-পুং {ক্ষু+পক্, কর্ত্তৃ। শাখোটক প্রভৃতি॥ ২১॥

অপ্রকাণ্ড, স্তম্ব ও গুল্ম শব্দে প্রকাণ্ড রহিত বৃক্ষ বুঝায়। ১। অপ্রকাণ্ড-পুং নাই প্রকাণ্ড ইহার। ২। স্তম্ব-পুং {স্তম্ভ+অচ্, কর্ত্তৃ} স্থির থাকে যে। ৩। গুল্ম-পুং {গ+মক্, কর্ত্তৃ}॥ ২২॥

তির্লতা। ২৩। লতা প্রতানিনী বীরুদ্ গুল্মিন্যুলুপ ইত্যপি ॥২৪॥ নগাদ্যারোহ উচ্ছ্রায় উৎসেধশ্চোচ্ছ্রয়শ্চ সঃ। ২৫। অস্ত্রী প্রকাণ্ডঃ স্কন্ধঃ স্যান্মূলাচ্ছাখাবধেস্তরোঃ॥ ২৬ ॥ সমে শাখালতে (২৭) স্কন্ধশাখাশালে (২৮) শিফাজটে। ২৯। শাখা-

---

বেতি। ত্রয়ং লতায়াং বল্লে রচ্। কি প্রত্যয়ে বল্লিরপি, "হিরন্ময়োর্ব্বীরুহবল্লিতন্তুভিঃ" ইতি মাঘঃ। বেল্লধাতোরিঃ বেল্লিরপি। অতএব বল্লতু বেল্লিঃ সরণইতি বাচস্পতিঃ। প্রপূর্ব্বাত্তনোতেঃ ক্তিঃ। বর্ণবিপর্য্যয়ে বকারঃ। ব্রততিঃ প্রততি স্তথেতি হলায়ুধঃ। উণাদৌ লতিঃ সৌত্রোধাতুরচ্ ॥ ২৩ ॥

লতেতি। শাখাপত্রপ্রচুরবর্ত্তী লতা প্রতানিনী। তাম্বুলী বাসন্ত্যাদিস্তত্র বীরুধাদি ত্রয়ং। বিরুণদ্ধি ক্বিপ্ উপসর্গস্য দীর্ঘঃ স্ত্রীত্বং সাহচর্য্যাৎ। গুল্মযোগাদিন্। উলুপঃ পৃষোদরাদিঃ। উলুপো না তৃণভেদে গুল্মিন্যুলপাবিতি রভসঃ। উলপইতি ক্বচিৎ পাঠঃ ॥ ২৪ ॥

নগেতি। নগস্য তরোঃ আদিনা পর্ব্বতস্য চ আরোহে দীর্ঘত্বে ত্রয়ং। উদি শ্রিপুবোরিতি ঘঞলৌ। সিধু গত্যাং ঘঞ্ ॥ ২৫ ॥

প্রেতি। দ্বয়ং মূলাচ্ছাখাবধি তরুভাগে। কং মস্তকং দধাতি কঃ, সকারাগমশ্চ পৃষোদরাদিত্বাৎ। স্কন্ধঃ স্যান্নৃপতাবংশে সম্পরায় সমূহয়োঃ। কায়েতরু প্রকাণ্ডে চ ভদ্রাদৌছন্দসোভিদীতি ধান্তে মেদিনী ॥ ২৬ ॥

শেতি। দ্বয়ং শাখামাত্রে ডাল ইতি খ্যাতে। শাখৃ ব্যাপ্তৌ অচ্। লতা জ্যোতিষ্মতী পৃক্কা শাখা বল্লী প্রিয়ঙ্গুষ্বিতি বিশ্বঃ। ব্রততিশ্চ লতা খ্যাতা লতা শাখাচ শাখিনামিতি ব্যাড়িঃ। শিখাচ। "অস্মাকমন্নতপসাং বদরীতরূণাং ভ্রষ্টং ফলং নিজশিখা চ জনৈর্ব্বিলূনা" ইতি প্রয়োগাৎ। সমে ইত্যধিকারঃ শিফা জটে ইতি যাবৎ ॥ ২৭ ॥

স্কন্ধেতি। দ্বয়ং প্রধানশাখায়ং। স্কন্ধ ইব শাখা। পাদপস্কন্ধশাখায়াং গৃহাগারৈকদেশয়োঃ। স্ত্রিয়াং শালা পুমাঞ্ছালো বৃক্ষমৎস্যপ্রভেদয়োরিতি তালব্যাদৌ রভসঃ ॥ ২৮ ॥

---

বল্লী, ব্রততি ও লতা শব্দে লতা বুঝায়। ১। বল্লী-স্ত্রীং { বল্ল+অচ্, কর্ত্তৃ } সংবরণ (আবরণ) করে যে [ বল্লি, বেল্লি ]। ২। ব্রততি-স্ত্রীং { প্র-তন্+ক্তি, কর্ত্তৃ } প্রকৃষ্টরূপ বিস্তৃত হয় যে [ প্রততি ]। ৩। লতা-স্ত্রীং { লত্+অচ্, কর্ত্তৃ } বেষ্টন করে যে ॥ ২৩ ॥

বিরুধ্, গুল্মিনী ও উলুপ এই ৩টী শব্দে বহুশাখা পত্রযুক্ত লতা বুঝায়। যেমন তাম্বূলী, বাসন্তী প্রভৃতি। ১। বিরুধ্-স্ত্রীং { বি-রুধ্+ক্বিপ্, কর্ত্তৃ } বিশিষ্টরূপ রোধ করে যে। ২। গুল্মিনী-স্ত্রীং { গুল্ম+ইন্ } গুল্ম আছে ইহার অর্থাৎ ইহা প্রায়ই গুল্ম আশ্রয় করিয়া থাকে। ৩। উলুপ-পুং { উল্+কুপন্, কর্ত্তৃ } [ উলপ ] ॥ ২৪ ॥

উচ্ছ্রায়, উৎসেধ ও উচ্ছ্রয় শব্দে বৃক্ষ ও পর্ব্বতাদির দৈর্ঘ্য (উচ্চতা) বুঝায়। ১। উচ্ছ্রায়-পুং { উৎ-শ্রি+ঘঞ্, ভাবে }। ২। উৎসেধ-পুং { উৎ-সিধ্+ঘঞ্, ভাবে }। ৩। উচ্ছ্রয়-পুং { উৎ-শ্রি+অল্, ভাবে } ॥ ২৫ ॥

তরুর মূল হইতে শাখা পর্য্যন্ত ভাগকে প্রকাণ্ড ও স্কন্ধ বলে। ১। প্রকাণ্ড-পুং { প্র-কম্+ড, কর্ম্ম } কামনা করা যায় ইহা। ২। স্কন্ধ-পুং { ক-ধা+ড, কর্ত্তৃ } ক (মস্তক) ধারণ করে যে ॥ ২৬ ॥

শাখা ও লতা শব্দে বৃক্ষের ডাল বুঝায়। ১। শাখা-স্ত্রীং { শাখ+অচ, কর্ত্তৃ } ব্যাপ্ত হয় যে অথবা বৃক্ষ ব্যাপ্ত হয় ইহাদ্বারা। ২। লতা-স্ত্রীং ॥ ২৭ ॥

শিফাঽবরোহঃ স্যামূলাচ্চাগ্রং গতা লতা ॥৩০॥ শিরোঽগ্রং শিখরং বা না (৩১) মূলং ব্রধ্নোঽঙ্ঘ্রিনামকঃ ।৩২। সারোমজ্জা সমৌ (৩৩) ত্বক্ স্ত্রী বল্কং বল্কলমস্ত্রিয়াং ॥ ৩৪ ॥ কাষ্ঠং দার্ব্বি ( ৩৫ ) স্কন্ধং

---

শীতি। দ্বয়ং শিকড় ইতি খ্যাতে। শীঙঃ ফো হ্রস্বশ্চ। "শরদমবহৎ স্ফুটকমলোৎকরকাশশিফেনরাজিতারাবকরং। হংসবলয়ং তিরস্কৃতকরকাশশিফেনরাজিতারাবকরম্" ইতি হরিপ্রবোধে যমকাত্তালব্যাদিঃ। অস্যায়মর্থঃ, হংসানাং বলয়ং যূথং শরদমবহৎ। কীদৃশং? ধবলত্বাৎ তিরস্কৃতা মেঘোপলশশিফেনরাজয়স্তারাণামবকরঃ সমূহশ্চ যেন। আরাবকরং সনাদং। শরং কীদৃশী স্ফুটা যে কুমুদোৎকরাঃ কাশশিফা ইনঃ সূর্য্যশ্চ তৈঃ রাজিতা। জট ঝট সঙ্ঘাতে-ঽচ্ ॥ ২৯ ॥

শাখানাং শিফা মূলং অবরোহঃ "বটের বোয়া" ইতি খ্যাতঃ। অবরোহতি লম্বতেঽচ্। প্রসঙ্গাদবরোহস্যানেকার্থতাং দর্শয়তি মূলাচ্চেতি। বৃক্ষমূলাদগ্রগতা গুড়ূচ্যাদি লতাপ্যবরোহঃ ॥ ৩০ ॥

শীতি। ত্রয়ং বৃক্ষাগ্রে। শৃণাতেঃ কর্ম্মণ্যসুন্। নগম্যতে ন প্রাপ্যতে ড্রঃ। ন নাগ্রং শিখরং শির ইতি বোপালিতঃ। শিখরং না নেতি সম্বন্ধঃ ॥ ৩১ ॥

মূলমিতি। ত্রয়ং তরুমূলে। মূলেরচ্। বুধের্নচ্। "নিবেশ্য ব্রধ্নে চরণান্ স্মিতাননা স্তরুং সমারোঢ়ুমথোপচক্রমুঃ" ইতি হরবিলাসে। ব্রধ্নশ্চেত্যপি। অঙ্ঘ্রিনামকঃ সর্ব্বাঙ্ঘ্রিপর্য্যায়নামা ॥ ৩২ ॥

সেতি। দ্বয়ং সারইতি খ্যাতে। সরতি কালান্তরমিতি ঘঞ্। মস্জেঃ ক্বনি মজ্জা নান্তঃ। সমৌ সমলিঙ্গাবিতি স্বভূঃ। অর্থান্তরে মজ্জা স্ত্রিয়াঞ্চ। অথ মজ্জা দ্বয়োরস্থি-স্নেহ-শুক্রকরো বলীতি শব্দার্ণবঃ ॥ ৩৩ ॥

ত্বগিতি। ত্রয়ং বল্কলে। ত্বচেঃ ক্বিপ্। পচাদ্যচ্ ত্বচমস্ত্রীতি সাঙ্খ্যঃ। ত্বচবেষ্টিতমস্থিপঞ্জরমিতি প্রয়োগঃ। উল্কাদিত্বাদ্বলেঃ কচ্। স্বার্থে লচ্ বল্কলম্ ॥ ৩৪ ॥

---

স্কন্ধশাখা ও শালা শব্দে প্রধান শাখা ( বৃহৎ ডাল ) বুঝায়। ১। স্কন্ধশাখা-স্ত্রীং স্কন্ধের ন্যায় শাখা অথবা স্কন্ধের ( স্কন্ধ হইতে উৎপন্ন ) শাখা। ২। শালা-স্ত্রীং ॥ ২৮ ॥

শিফা ও জটা শব্দে শিকড় বুঝায়। ১। শিফা-স্ত্রীং { শী+ফ, কর্ত্তৃ } ভূমিতে শয়ন করে যে। ২। জটা-স্ত্রীং { জট্+অচ্, কর্ত্তৃ } একত্রিত হয় ইহা। অথবা জটার ন্যায় ॥ ২৯ ॥

অবরোহ শব্দে শাখার শিকড় এবং বৃক্ষের মূল হইতে অগ্রভাগ পর্য্যন্ত গতালতাকে বুঝায়। শাখার শিকড় যথা-বটের বোয়াও জিনের তুর প্রভৃতি। লতা গুড়ূচী প্রভৃতি। ১। অবরোহ-পুং { অব-রুহ্+অচ, কর্ত্তৃ } অবরোহণ ( নীচেগমন বা অবলম্বন ) করে যে ॥ ৩০ ॥

শিরস্, অগ্র ও শিখর শব্দে বৃক্ষের অগ্রভাগ বুঝায়। ১। শিরস্-ক্লীং { শৄ+অসুন্, কর্ম্ম } অথবা { শী+অসুন, কর্ত্তৃ } শরীরোপরি-শয়ন করে যে। ২। অগ্র-ক্লীং { ন-গম্+ড্র, কর্ম্ম } পাওয়া যায় না ইহা অর্থাৎ যে অংশ আরোহণ করা যায় না। ৩। শিখর-ক্লীং ॥ ৩১ ॥

মূল, ব্রধ্ন ও অঙ্ঘ্রি পর্য্যায়ক ( যে সকল শব্দে পদ বুঝায় ) শব্দে মূল বুঝায়। ১। মূল-ক্লীং { মূল্+অচ্, কর্ত্তৃ } মৃত্তিকায় প্রতিষ্ঠিত ( স্থিত ) হয় যে। ২। ব্রধ্ন-পুং { বুধ্+নচ্, কর্ত্তৃ }। ৩। অঙ্ঘ্রি-পুং { অনঘ+রি, করণ } গমন করে ইহাদ্বারা ॥ ৩২ ॥

সার ও মজ্জন্ শব্দে বৃক্ষাদির সার ( মধ্যস্থিত দৃঢ় অংশ ) বুঝায়। ১। সার-পুং { সৃ+ঘঞ্, কর্ত্তৃ } কালান্তর পর্য্যন্ত গমন করে ( থাকে ) যে। ২। মজ্জন-পুং { মস্জ+কন্, কর্ত্তৃ } গুরুত্ব হেতুক জলাদিতে মগ্ন হয় যে [ মজ্জা-স্ত্রীং ] ॥ ৩৩ ॥

ত্বেধ ইধ্মমেধঃ সমিৎ স্ত্রিয়াং । ৩৬ । নিষ্কুহঃ কোটরং বা না (৩৭)
বল্লরির্ম্মঞ্জরিঃ স্ত্রিয়ৌ ॥৩৮॥ পত্রং পলাশং ছদনং দলং পর্ণং ছদঃ
পুমান্ । ৩৯ । পল্লবোঽস্ত্রী কিসলয়ং ( ৪০ ) বিস্তারো বিটপো-

---

কেতি । দ্বয়ং কাষ্ঠে । অগ্নিনা কাশতে । দীর্য্যতে ইতি দারু । দৃ উণ্ । পুং নপুংসকয়োর্দারু জীবাতু স্থাণু শীধর ইতি ত্রিকাণ্ড শেষঃ ।। ৩৫ ।।

ইন্ধেতি । পঞ্চ অগ্নি সন্দীপনতৃণ কাষ্ঠাদৌ । ইধ্যতেঽগ্নি রনেন যুট্ । এধতেঽগ্নিরনেন অসুন্ । "অমলা গুরু-চন্দনৈধসা" ইতি রঘু প্রয়োগঃ । শ্যামবদিন্ধের্ম্মক্ ইধ্মং । ঘঞীন্ধেঃ এধঃ "এধান্ হুতাশন বিধৌ স মুনি র্যয়াচে" ইতি রঘুঃ । সমিধ্যতেঽগ্নিরনয়া ক্বিপ্ ইন্ধন মিধ্মং স্যাদেধঃ পুংসি সমিৎ স্ত্রিয়ামিতি বোপালিতঃ ।। ৩৬ ।।

নীতি । দ্বয়ং বৃক্ষকোটরে "খোড়ল" ইতি খ্যাতে । কুহ বিস্ময়নে কঃ । কুটেরচ্ । প্রক্ষে রূপভেদাৎ ক্লীবত্বং ।। ৩৭ ।।

বেতি । দ্বয়ং বৌল ইতি খ্যাতে । বল্লের্ম্মঞ্জেশ্চারিঃ । পক্ষে ঈপ্ প্রত্যয়োঽপি । বল্লরী মঞ্জরং ননা মঞ্জিশ্চেতি ত্রিকাণ্ড শেষঃ ।। ৩৮ ।।

পেতি । ছদান্তং ষট্কং পত্রে । পতত্যচিরেণ ষ্ট্রণ্ পলাশং তালব্যান্তং—"নবপলাশ পলাশবনং পুরঃ" ইতি মাঘযমকাৎ । ছাদ্যতে তরুরনেন ছদের্ব্বিকল্পেণন্তাৎ যুট্ । সাম্প্রদায়িকাস্তু যুষিরবিশব্দেন ইতি বিশব্দন প্রতিষেধাচ্ছরাদিষু কিয়ন্তো যুজাদয় এব বিকল্পেণন্তাঃ ন সর্ব্ব ইত্যাহুঃ । তদত্র ছাদের্ঘ ইত্যত্র চকারস্যানুক্তসমুচ্চয়ার্থত্বাদ্ হ্রস্ব ইত্যাহুঃ । দলতি অচ্ । পর্ণ হরিতভাবেষু অচ্ । ছাদেঃ পুংসি সংজ্ঞায়াং ঘঃ, ছাদের্ঘ ইত্যাদিনা হ্রস্বঃ । পুমানিতি বিশেষণং সাহচর্য্যাৎ সান্ত ক্লীবত্ব ভ্রমনিরাসার্থমিতি রায়ঃ ।। ৩৯ ।।

---

ত্বচ্, বল্ক ও বল্কল শব্দে বল্কল ( বৃক্ষাদির ছাল ) বুঝায় । ১ । ত্বচ্-স্ত্রীং { ত্বচ্+ক্বিপ্, কর্ত্তৃ } আবরণ ( আচ্ছাদন ) করে যে [ ত্বচ, পুংক্লীং ] । ২ । বল্ক-ক্লীং { বল্+কচ্, কর্ত্তৃ } বিস্তৃত হয় ইহা । ৩ । বল্কল-পুংক্লী { বল্ক+লচ্ স্বার্থে ক } ঐ ।। ৩৪ ।।

কাষ্ঠ ও দারু শব্দে কাষ্ঠ বুঝায় । ১ । কাষ্ঠ-ক্লীং { কাশ্+থ, কর্ত্তৃ } অগ্নি দ্বারা দীপ্তি পায় যে । ২ । দারু-ক্লীং { দৄ+উন্, কর্ত্তৃ } বিদীর্ণ হয় ইহা [ দারু-পুং ক্লীং ] ।। ৩৫ ।।

ইন্ধন শব্দ হইতে সমিধ্ পর্য্যন্ত ৫টী শব্দে অগ্নিসন্দীপন ( যাহাতে অতি সহজেই অগ্নি জ্বলিয়া উঠে ) তৃণ কাষ্ঠাদি বুঝায় । ইন্ধন-ক্লীং { ইন্ধ্+যুট্, করণ } অগ্নিদীপ্ত হয় ইহাদ্বারা । ২ । এধস্-ক্লীং { এধ্+অসুন্, করণ } অগ্নি বৃদ্ধি পায় ইহা দ্বারা । ৩ । ইধ্ম-ক্লীং { ইন্ধ্+মক্, করণ } ইন্ধনদেথ । ৪ । এধ-পুং { এধ্+ঘঞ্ করণ } ঐ । ৫ । সমিধ্-স্ত্রীং { সম্-ইন্ধ্+ক্বিপ্, করণ } ঐ ।। ৩৬ ।।

নিষ্কুহ ও কোটর শব্দে তরুর কোটর ( তরুর অভ্যন্তরস্থ গর্ত্ত যাহাতে পক্ষী প্রভৃতি বাস করে ) বুঝায় । দেশ বিশেষে ইহাকে খোড়ল, বলে । ১ । নিষ্কুহ-পুং { নির-কুহ্+ক, কর্ত্তৃ } বিস্ময় জন্মায় যে । ২ । কোটর-পুংক্লীং { কুট+অরচ্, কর্ত্তৃ } কুটিল হয় ইহা ।। ৩৭ ।।

বল্লরি ও মঞ্জরি শব্দে মঞ্জরী ( বৌল ) বুঝায় । ১ । বল্লরি-স্ত্রীং { বল্ল +অরি, কর্ত্তৃ } তরু আবরণ করে যে [ বল্লরী ] । ২ । মঞ্জরি-স্ত্রীং { মন্জ্+অরি, কর্ত্তৃ } [ মঞ্জরী ] ।। ৩৮ ।।

পত্র শব্দ হইতে ছদ পর্য্যন্ত ৬টী শব্দে পত্র ( পাতা ) বুঝায় । ১ । পত্র-ক্লীং { পত্+ষ্ট্রণ্, কর্ত্তৃ } শীঘ্র পতিত হয় যে । ২ । পলাশ-ক্লীং { পল্+অশ্+অন, কর্ত্তৃ } । ৩ । ছদন-ক্লীং { ছদ্+যুট, করণ } তরু আচ্ছাদিত হয় ইহাদ্বারা । ৪ । দল-ক্লীং { দল্+অচ্, কর্ত্তৃ } বিদারিত

স্ত্রিয়াং ॥ ৪১ ॥ বৃক্ষাদীনাং ফলং সস্যং (৪২) বৃন্তং প্রসব-বন্ধনং। ৪৩। আমে ফলে শলাটুঃ স্যা (৪৪) চ্ছুষ্কে বানমুভে ত্রিষু ॥ ৪৫ ॥ ক্ষারকো জালকং ক্লীবে (৪৬) কলিকা কোরকঃ

---

পেতি। দ্বয়ং পল্লবে। পদাৎ কিঞ্চিৎ সলতি কিসলয়মিতি স্বামী পৃষোদরাদিঃ। কিসলয়ৈঃ সলয়ৈরিব পাণিভিরিতি যমকম্। অস্ত্রীত্যুভয়ত্র সম্বন্ধঃ। কিসলোঽস্ত্রী কিসলয় প্রবালঃ প্রবলো-মত ইতি রভসঃ। কিসলং স্যাৎ কিসলয়ং পুংসি ক্লীবেচ পল্লবমিতি ব্যাড়ি ॥ ৪০ ॥

বীতি। দ্বয়ং শাখাপল্লব সমুদায়ে। বিস্তারয়তি বৃক্ষান্ অচ্। বিটপাদয় ইতি বিটেরপক্। শাখায়াং পল্লবে স্তম্বে বিস্তারো বিটপোঽস্ত্রিয়ামিতি রভসঃ ॥ ৪১ ॥

বৃক্ষলতাদিফলং সস্যং। "গ্রাম্যকবিকথাকুতনিবন্ধ ইব নীরসস্য রমণীয়ো দেশঃ" ইতি নল-দময়ন্তী শ্লেষাদস্ত্যঃ। ত্রংসনং সীসকং সস্যং ত্রস্তং সাস্ত্রাচ সাধ্বসমিতি দ্বিদন্ত্যো উষ্মভেদঃ। সস স্বপ্নেঽস্ত্যত্রাপিচেতি যঃ। পুরুষোত্তমেন তু বর্ণ দেশনায়াং শসু হিংসায়ামিত্যস্য তালব্যাদেঃ সাধিতং। তদনার্ষমিতি স্বভূঃ। তদচারু,—তালব্যা অপি দন্ত্যাশ্চ শস্য শূকর পাংশব ইতি শিড়্ভেদাৎ ॥ ৪২ ॥

বৃন্তমিতি। দ্বয়ং বোঁটা ইতি খ্যাতে বৃন্তেঃ কঃ। পুষ্পং ফলঞ্চ প্রসবঃ, স বধ্যতে ধার্য্যতে-ঽনেন যুট্ প্রসববেধনমপীতি স্বামী ॥ ৪৩ ॥

আমেঽপক্কে ফলে শলাটুঃ। শলেরাটুঃ। শার্দ্দূল শাদ্বল বিশালশলাটু শিষ্ট শুণ্ঠী শঠ শরৎ-শোক প্রকাশ কাশা ইতি তালব্যো শিড়্ভেদঃ ॥ ৪৪ ॥

শুষ্কে ফলে বানম্। পৈ ও বৈ শোষণে ক্তঃ। ওদন্নুবন্ধত্বান্নিষ্ঠা নত্বং ॥ ৪৫ ॥

ক্ষেতি। দ্বয়ং অচিরজাত কুষ্মাণ্ডাদি ফলে। জালীতি খ্যাতে। জল ধান্যে জলতি স্যৎ জল-য়তি—জালকং জলাদিত্বাণঃ কঃ স্বার্থে ॥ ৪৬ ॥

---

হয় ইহা। ৫। পর্ণ-ক্লীং { পর্ণ+অচ্, কর্ত্তৃ } হরিতবর্ণ আছে ইহার। ৬। ছদ-পুং { ছাদি+ঘ, করণ } ছদন দেখ ॥ ৩৯ ॥

পল্লব ও কিসলয় শব্দে পল্লব ( নূতন পত্র ) বুঝায়। ১। পল্লব-পুং ক্লীং { পদ-লূ+অল্, কর্ম্ম } পদ ( স্থান ) হইতে লূন ( ছিন্ন ) হয় ইহা। ২। কিসলয়-ক্লীং { কিম্-সল্+অচ্, কর্ত্তৃ } কিঞ্চিৎ চলে যে [ কিসলয় পুং ক্লীং ] ॥ ৪০ ॥

বিস্তার ও বিটপ শব্দে শাখা পল্লব সকলকে বুঝায় অর্থাৎ একত্রিত শাখা পল্লব সকলকে বুঝায়। ১। বিস্তার-পুং { বি-স্তৃ+নিচ্+অচ্, কর্ত্তৃ } বৃক্ষকে বিস্তৃত করে যে। ২। বিটপ-পুং ক্লীং { বিট+পক্, কর্ত্তৃ } ॥ ৪১ ॥

ফল ও সস্য শব্দে বৃক্ষলতাদির ফল বুঝায়। ১। ফল-ক্লীং { ফল্+অচ্, কর্ত্তৃ }। ২। সস্য-ক্লীং { সস্+য, করণ } [ শস্য ] ॥ ৪২ ॥

বৃন্ত ও প্রসববন্ধন শব্দে বৃন্ত ( বোঁটা ) বুঝায়। ১। বৃন্ত-ক্লীং { বৃন্ত+ক, কর্ত্তৃ } ফল পুষ্প ধারণ করে যে। ২। প্রসববন্ধন-ক্লীং প্রসবের ( ফলপুষ্পের ) বন্ধন ( যদ্দ্বারা বন্ধন করা যায় ) [ প্রসববেধন ] ॥ ৪৩ ॥

শলাটু শব্দে অপক্ক ফল বুঝায়। ১। শলাটু-ত্রিং { শল+আটু, কর্ত্তৃ } ( বায়ুদ্বারা ) চলে যে ॥ ৪৪ ॥

বানশব্দে শুষ্ক ফল বুঝায়। ১। বান-ত্রিং { বৈ+ক্ত, কর্ত্তৃ } শোষণ বিশিষ্ট ॥ ৪৫ ॥

ক্ষারক ও জালক শব্দে অচিরজাত কুষ্মাণ্ডাদি ফল বুঝায়। সাধারণতঃ ইহাতে কড়েয়া কড়া

পুমান্। ৪৭। স্যাদ্গুচ্ছকস্তু স্তবকঃ (৪৮) কুট্মলো মুকুলো-ঽস্ত্রিয়াং॥ ৪৯॥ স্ত্রিয়ঃ সুমনসঃ পুষ্পং প্রসূনং কুসুমং সমং। ৫০। মকরন্দঃ পুষ্পরসঃ (৫১) পরাগঃ সুমনোরজঃ॥ ৫২॥ দ্বিহীনং

কেতি দ্বয়ং কলিকায়াং। কৃঞাদিভ্যো বুণ্। কূয়তে রঃ কঃ স্বার্থে। কোরকোঽস্ত্রী কুট্মলেঽপীতি মেদিনীদর্শনাৎ "বিচকার কোরকাণি" ইতি মাঘে ক্লীবমপি। ঈষদ্বিকসিতে ক্লীবং মুকুলে কোরকঃ পুমানিতি রত্নকোষঃ॥ ৪৭॥

স্যাদিতি। দ্বয়ং স্তবকে পুষ্পথোবা ইতি খ্যাতে। স্তবকে হারভেদেচ গুৎসঃ স্তম্বেচ কীর্ত্তিত ইতি দন্ত্যান্তে রুদ্রঃ। পুষ্পাদি স্তবকে গুচ্ছা মুক্তাহার কলাপয়োরিতি চবর্গঃ দ্বিতীয়ান্তে রন্তি দেবঃ। স্তূয়তে ইতি স্তৌতেঃ কৃঞাদিভ্যো বুণ্॥ ৪৮॥

কুট্মেতি। দ্বয়ং বিকাশোন্মুখপ্রৌঢ়কলিকায়াং। কুটেঃ ক্মলচ্। স্মকুলিরগণ পরিপঠিতোঽপি চুরাদল্॥ ৪৯॥

স্মেতি। চতুষ্কং পুষ্পসামান্যে। সু প্রতীতং মন আভিঃ। বহবঃ সমাঃ সিকতাবর্ষা-সুমনসো জলৌকস ইতি বামনঃ। একত্বঞ্চ, সুমনাঃ কুসুমং পুষ্পমিতি নামমালা। প্রযুক্তঞ্চ— "তস্মান্নরেণ কুলশীল সমন্বিতেন বেশ্যা শ্মশানসুমনাইব বর্জ্জনীয়া"। পুষ্যতি বিকসতি পুষ্পং। পুষ্পবিকসনে পচাদ্যচ্। প্রসূয়তে ইতি সূঞক্তঃ ওদনুবন্ধাইতি পূর্ব্বঃ, স্বাদয়ঃ নিষ্ঠানত্বং প্রসূনং। সমং চতুষ্কং সমানার্থমিত্যর্থঃ॥ ৫০॥

মকেতি। দ্বয়ং পুষ্পমধুনি। মধুকরাণ্ মদয়তি পৃষোদরাদিঃ। কৌশ্যতে মক্, কুসুমিতা সুমিতা বনরাজিষিতি রঘুযমকান্দন্ত্যঃ। মরন্দোঽপি। ততঃ সমানীয় মরন্দমালামিতি প্রয়োগাৎ॥ ৫১॥

পেতি দ্বয়ং পুষ্পরেণৌ। পরাগচ্ছতি ডঃ॥ ৫২॥

ইত্যাদি বলে। ১। ক্ষারক-পুং {ক্ষর+বুণ্, কর্ত্তৃ} ক্ষরে (সঞ্চালিত) হয় যে। ২। জালক-ক্লীং {জল+ণ, কর্ত্তৃ স্বার্থে ক}॥ ৪৬॥

কলিকা ও কোরক শব্দে কলিকা বুঝায়। ১। কলিকা-স্ত্রীং {কৃ+বুণ, কর্ত্তৃ} করে (ফলাদি জন্মায়) যে। ২। কোরক-পুং {কু+র, কর্ত্তৃ স্বার্থে ক} [কোরক ক্লীং]॥ ৪৭॥

গুচ্ছক ও স্তবক শব্দে ফুলের স্তবক (ফুলের থোবা বা থোক) বুঝায়। ১। গুচ্ছক-পুং গু+চ্ছক্, কর্ম্ম, স্বার্থে, ক} [গুৎস]। ২। স্তবক-পুং {স্তূ+বুণ্, কর্ম্ম}॥ ৪৮॥

কুট্মল ও মুকুল শব্দে বিকাশোন্মুখ কলিকা বুঝায়। ১। কুট্মল-পুং {কুট্+ক্মলচ্, কর্ম্ম} ভ্রমরগণ ছেদ করে ইহা। ২। মুকুল-পুং ক্লীং {মুচ্+অল্, কর্ম্ম} (ভ্রমরগণ) ত্যাগ করে ইহাকে॥ ৪৯॥

সুমনস্, পুষ্প, প্রসূন ও কুসুম শব্দে পুষ্প বুঝায়। ১। সুমনস্-স্ত্রীং সু (প্রীত) হয় মন ইহা দ্বারা অর্থাৎ যাহাতে মন প্রীত হয়। ২। পুষ্প-ক্লীং {পু-ষ্প্+অচ্, কর্ত্তৃ} বিকসিত হয় যে। ৩। প্রসূন-ক্লীং {প্র-সূ+ক্ত, কর্ম্ম} (উদ্ভিদগণ) প্রসব করে ইহাকে। ৪। কুসুম-ক্লীং {কু-সু+মক্, কর্ত্তৃ} কু (পৃথিবীতে) গমন করে (পতিত হয়) যে [সুম]॥ ৫০॥

মকরন্দ ও পুষ্পরস শব্দে পুষ্প মধু বুঝায়। ১। মকরন্দ-পুং {মধুকর-মদ্+নিচ্+অচ্ কর্ত্তৃ} মধুকরকে মত্ত করে যে। অথবা {মকর-অন্দ্+অচ্} মকর (মকর ধ্বজ) বন্ধন করে যে অর্থাৎ যাহার ঘ্রাণে কামের উদয় হয়। ২। পুষ্পরস-পুং পুষ্পের রস [মরন্দ]॥ ৫১॥

পরাগ ও সুমনোরজস্ শব্দে পুষ্পরেণু (পুষ্পের ধূলিবৎ অংশ) বুঝায়। ১। পরাগ-পুং {পরা-গম্-ড, কর্ত্তৃ} পরা (অতিশয়) গমন করে যে, লঘু হেতুক পুষ্পরেণু সকল বায়ুতে অধিকতর বিচালিত হয়। ২। সুমনোরজস্-ক্লীং সুমনসের-রজঃ (ধূলি)॥ ৫২॥

প্রসবে সর্ব্বং হরীতক্যাদয়ঃ স্ত্রিয়াং। আশ্বত্থ (৫৩) বৈণব (৫৪) প্লাক্ষ (৫৫) নৈয়গ্রোধৈ (৫৬) ঙ্গুদং ফলে॥ ৫৭॥ বার্হতঞ্চ (৫৮) ফলে জম্বা জম্বূঃ স্ত্রী জম্বু জাম্ববং। ৫৯। পুষ্পে জাতীপ্রভৃতয়ঃ স্বলিঙ্গা ব্রীহয়ঃ ফলে॥ বিদার্য্যাদ্যাস্তু মূলেঽপি পুষ্পে ক্লীবেঽপি পাটলা। ৬০। বোধি দ্রুমশ্চলদলঃ পিপ্পলঃ কুঞ্জরাশনঃ॥

দ্বীতি। প্রসবে পুষ্পফলে বর্ত্তমানং নাম দ্বাভ্যাং স্ত্রীপুংসাভ্যাং হীনং। যথা আম্রপনস মিত্যাদি। "বর্ণপ্রকর্ষে সতি কর্ণিকারং তুনোতি নির্গন্ধতয়া চেতঃ" ইতি কুমারে। হরীতক্যাদয়ো বৃক্ষবাচিনোঽভেদোপচারাৎ ফলে বৃত্তাঅপি স্বভাবাৎ স্ত্রিয়াং স্যুঃ। পূর্ব্বস্যাপবাদোঽয়ং। এবং কোষাতকী দ্রাক্ষা কণ্টকারিকেত্যাদি। অত্র হরীতক্যাঃ ফলং বিকারোঽবয়বোবেত্যর্থেঽণ্। হরীতক্যাদিভ্যশ্চেতি লুক্‌লুকি যুববদ্ব্যাক্তি বচন ইতি প্রকৃতি লিঙ্গাতিদেশঃ পরেষাং ব্যর্থঃ। আশ্বেতি অশ্বত্থাদীনাং ফলেঽণ্। জেতি ত্রয়ং জম্বাঃ ফলে। তত্র অভেদোপচারাৎ যদা ফলে বৃত্তি স্তদা জম্বূঃ, জম্বাদিত্যাদুঙ্। হ্রস্বান্তশ্চ জম্বুশব্দঃ। যথা সসারাবর্ত্তে—"তস্যা জম্বোঃ ফলরসো নদী ভূত্বা প্রবর্ত্ততে" ইতি। সতু ফলে বর্ত্তমানঃ ক্লীবে। অন্যত্র অণ স্বলিঙ্গাঃ প্রকৃতি লিঙ্গাঃ। মালতী যূথিকা মল্লিকাদয়ঃ ব্রীহয়শ্চ মাসমুদ্গযবাদয়ঃ। বিদারী ভূমিকুষ্মাণ্ড স্তদাদ্যাঃ। যথা বিদারী মূলং, গাম্ভারী মূল মিত্যাদয়ঃ। অপি শব্দাদ্ যথা দর্শনং পুষ্প ফলেঽপি স্বলিঙ্গাঃ। এষু পরৈস্তদ্ধিত মৃৎপাদ্যলুগ্‌যুক্তি বস্তাবৌ বিধীয়েতে তদিহ স্বভাবাদেব সিদ্ধং পুষ্পইতি। পাটলা পুষ্পে ক্লীবেঽপি রূপভেদাৎ স্ত্রিয়াঞ্চ। পাটলায়াঃ পুষ্পং পাটলং পাটলা চেত্যর্থঃ। পাটলা-পাটলৌ স্ত্রীস্যাদস্য পুষ্পে পুনর্ণবা। আশুধান্যে পুমান্ শ্বেত রক্তবর্ণেঽপি বাচ্যবদিতি মেদিনী। পাটলীচেতি কেচিৎ। পাটলঃ কুসুমে বর্ণেপ্যাশু ব্রীহিশ্চ পাটল ইতি শাশ্বতাৎ পুংলিঙ্গোঽপীতিমুকুটঃ। ৫৩॥ ৫৪॥ ৫৫॥ ৫৬॥ ৫৭॥ ৫৮॥ ৫৯॥ ৬০॥

সকল ফল ও পুষ্পবাচক শব্দ ক্লীবলিঙ্গ কেবল হরীতকী প্রভৃতি শব্দ স্ত্রীলিঙ্গ। যথা আম্র, পনস ইত্যাদি; হরীতকী প্রভৃতি যথা হরীতকী, কোষাতকী, দ্রাক্ষা, কণ্টকারিকা প্রভৃতি। আশ্বত্থ শব্দে অশ্বত্থ ফল বুঝায়। ১। অশ্বত্থ-ক্লীং { অশ্বত্থ+অণ্ } অশ্বত্থের ফল॥ ৫৩॥

বৈণব শব্দে বেণু ফল বুঝায়। বাঁশেরবীচীকে বৈণব বলে। ১। বৈণব-ক্লীং { বেণু+অণ্ } বেণুর ফল॥ ৫৪॥

প্লাক্ষ শব্দে প্লক্ষ ফল বুঝায়। ইহাকে পাকুড় ফল হিন্দীতে পাকরী ফল বলে। ১। প্লাক্ষ-ক্লীং { প্লক্ষ+অণ্ } প্লক্ষের ফল॥ ৫৫॥

নৈয়গ্রোধ শব্দে ন্যগ্রোধ ফল বুঝায়। সাধারণতঃ ইহাকে বট ফল বলে। ১। নৈয়গ্রোধ-ক্লীং { ন্যগ্রোধ+অণ্ } ন্যগ্রোধের ফল॥ ৫৬॥

ঐঙ্গুদ শব্দে ইঙ্গুদী ফল বুঝায়। ১। ঐঙ্গুদ-ক্লীং { ইঙ্গুদ+অণ্ } ইঙ্গুদীর ফল॥ ৫৭॥

বার্হত শব্দে বৃহতী ফল বুঝায়। ১। বার্হত-ক্লীং { বৃহতী+অণ্ } বৃহতীর ফল॥ ৫৮॥

জম্বূ, জম্বু ও জাম্বব শব্দে জাম ফল বুঝায়। ১। জম্বূ-স্ত্রীং { জম্+উঙ্, কর্ম্ম } ভক্ষণ করা যায় ইহা। ২। জম্বু-ক্লীং। ৩। জাম্বব-ক্লীং { জম্বূ+অন্ } জম্বূর ফল॥ ৫৯॥

জাতী প্রভৃতি শব্দ পুষ্পবাচক হইলেও স্বলিঙ্গ অর্থাৎ স্ত্রীলিঙ্গ হইবে, ক্লীবলিঙ্গ হইবেক না। যথা জাতীপুষ্প, মল্লিকাপুষ্প, যূথিকাপুষ্প, মালতীপুষ্প ইত্যাদি। ব্রীহি প্রভৃতি শব্দ যখন ফল-বাচক হইবে তখনও স্বলিঙ্গ (পুংলিঙ্গ) হইবেক। ব্রীহি-ফল, মাষ, মুদ্গ প্রভৃতি। বিদারী (ভূমি কুষ্মাণ্ড) প্রভৃতি শব্দ পুষ্প, ফল ও মূলবাচক হইলেও স্বলিঙ্গ (স্ত্রীলিঙ্গ) হইবে। যথা

অশ্বত্থে (৬১) হথ কপিত্থে স্যুর্দধিত্থগ্রাহি মন্মথাঃ। তস্মিন্ দধি-
ফলঃ পুষ্পফলদন্তশঠাবপি ॥ ৬২ ॥ উড়ুম্বরে জন্তুফলো যজ্ঞাঙ্গো

বোধীতি। পঞ্চঅশ্বত্থে। অস্য মূলে ভগবতা বুদ্ধেন বোধিঃ সাক্ষাৎ কৃত ইতি সাহচর্য্যাৎ বৃক্ষোঽপি বোধিঃ। বোধিরপি। অল্পেঽপি বায়ৌ চলানি দলান্যস্য। ভৃশং পলতি গচ্ছতি পিপ্পলঃ পৃষোদরাদিঃ। কিং বা মূলমস্য জলেন সন্ততঃপ্রায়ঃ সিঞ্চন্তীতি পিপ্পলং জলং বিদ্যতেঽস্য পিপ্পলঃ অর্শ আদিত্বাদঃ। পিপ্পলং সলিলে বস্ত্রচ্ছেদভেদে চ না তরাবিতি মেদিনী। কুঞ্জরাণা-মশনঃ, কর্ম্মণি যুট। অশ্বাস্তিষ্ঠন্ত্যস্মিন্নিতি অশ্বত্থঃ পৃষোদরাদিঃ ॥ ৬১ ॥

কপীতি। দন্তশঠান্তং কপিত্থে। ছোলঙ্গপ্রভেদে। প্রায়েণ কপয়স্তিষ্ঠন্ত্যত্র কপিত্থঃ। দধীব তিষ্টতি। এতাবপি পৃষোদরাদৌ গ্রহাদের্ণিন্। দধিবৎ স্বাদুফলমস্য। অম্লত্বাৎ দন্তং শঠতি ইত্যচ্ পচাদ্যচ্ ॥ ৬২ ॥

উদিতি। চতুষ্কং উড়ুম্বরে। উদ্গতোঽম্বরং। উড়ুম্বরঞ্চ পৃষোদরাদৌ। জন্তুযুক্তং ফল-মস্য। হেমবর্ণ ক্ষীরত্বাৎ হেমদুগ্ধকঃ ॥ ৬৩ ॥

বিদারীমূল, বিদারীপুষ্প, বিদারীফল, গাম্ভারীমূল, গাম্ভারীপুষ্প, গাম্ভারীফল ইত্যাদি। পাটল শব্দ পুষ্পবাচক হইলে স্ত্রী ও ক্লীব উভয় লিঙ্গ হইয়া পাটলা পুষ্প ও পাটল পুষ্প এই দুই রূপ হইবে কাহারও মতে পুংলিঙ্গও হয় ॥ ৬০ ॥

বোধিদ্রুম শব্দ হইতে অশ্বত্থ পর্য্যন্ত ৫টী শব্দে অশ্বত্থ বৃক্ষ বুঝায়। ১। বোধিদ্রুম-পুং (বোধি {বুধ্+কি, অধি} বুদ্ধের বোধ হইয়াছিল ইহাতে অর্থাৎ এই বৃক্ষের মূলে বুদ্ধদেব পরমপদার্থ সাক্ষাৎ করিয়াছিলেন) বোধি এমন দ্রুম। ২। চলদল-পুং চল (চঞ্চল) দল (পত্র) ইহার। ৩। পিপ্পল-পুং {পল্+ষ+অচ্, কর্ত্তৃ} অতিশয় গমন করে (চলে) যে। ৪। কুঞ্জরাশন-পুং কুঞ্জরের (হস্তীর) অশন (খাদ্য)। ৫। অশ্বত্থ-পুং {অশ্ব-স্থা+অল্, অধি} অশ্ব থাকে ইহাতে (ইহার মূলে)। অথবা অশ্বথ (জল) আছে ইহাতে গ্রীষ্ম কালে ইহা হইতে জলবিন্দু পতিত হয়। অথবা ন (না) শ্বঃ (অধিক দিন) থাকে যে। শাল ও বট প্রভৃতির ন্যায় অধিক কাল থাকে না। পশ্চিমে ইহাকে পিপর বলে। ইহার অন্য নাম কেশবালয়। চৈত্যদ্রু। নাগবন্ধু। দেবাত্মা। পবিত্রক। শুভদ। যাজ্ঞিক। শ্রীমান্। ক্ষীরদ্রুম। বিপ্র। মাঙ্গল্য। শ্যামল। গুহ্যপুষ্প। সেব্য। সত্য। শুচিদ্রুম। ধনুর্বৃক্ষ ॥ ৬১ ॥

কপিত্থ শব্দ হইতে দন্তশঠ পর্য্যন্ত ৭টী শব্দে কপিত্থ বুঝায়। সাধারণতঃ কদবেল এবং হিন্দিতে কৈথি বলে। ১। কপিত্থ-পুং {কপি-স্থা+ক, অধি} কপি (বানর) থাকে ইহাতে। ২। দধিত্থ-পুং {দধি-স্থা+ক, কর্ত্তৃ} দধির ন্যায় থাকে ইহা। ৩। গ্রাহিন্-পুং {গ্রহ্+ণিন্, কর্ত্তৃ} দধির ন্যায় সুখাদ্য হেতুক মন গ্রহণ করে যে। ৪। মন্মথ-পুং {মন-মথ্+অচ্, কর্ত্তৃ} অম্ল হেতুক মন মন্থন করে যে। ৫। দধিফল-পুং দধির ন্যায় সুস্বাদু ফল ইহার। ৬। পুষ্পফল-পুং পুষ্পজাত ফল ইহার। ৭। দন্তশঠ-পুং {দন্ত-শঠ্+অচ্, কর্ত্তৃ} অম্ল হেতুক দন্তে বেদনা দেয় যে। অন্যনাম কপিত্থ। কবিত্থ। দেবপাদাঢ্য। মালুর। মঙ্গল্য। নীল মল্লিকা। চিরপাকী। গ্রন্থিফল। কুচফল। দন্তফল। করভবল্লভ। কাঠিন্যফল। করঞ্জফলক ॥ ৬২ ॥

উড়ুম্বর শব্দ হইতে হেমদুগ্ধক পর্য্যন্ত ৪টী শব্দে উড়ুম্বর বুঝায়। ইহাকে যজ্ঞ ডুমুর এবং গজ প্রভৃতি বলিয়া থাকে। ১। উড়ুম্বর-পুং উদ্গত অম্বর (আকাশ) পর্য্যন্ত [উড়ুম্বর ক্লীং]। ২। জন্তুফল-পুং জন্তুময় ফল ইহার। ইহার ফল মধ্যে ক্ষুদ্র পতঙ্গ জন্মিয়া থাকে। ৩। যজ্ঞাঙ্গ-পুং {যজ্ঞ-অনগ্+অচ্, কর্ত্তৃ} (আহুতি সময়ে) যজ্ঞে গমন করে যে। ইহার কাষ্ঠ ও অগ্রভাগ

হেমদুগ্ধকঃ। ৬৩। কোবিদারে চমরিকঃ কুদ্দালো যুগপত্রকঃ ॥৬৪॥ সপ্তপর্ণো বিশালত্বক্ শারদী বিষমচ্ছদঃ। ৬৫। আরগ্বধে রাজবৃক্ষ শম্পাক চতুরঙ্গুলাঃ॥ আরেবত ব্যাধিঘাত কৃতমাল সুবর্ণকাঃ।৬৬।

---

কোবীতি। চতুষ্কং রক্তকাঞ্চনে। কৌ বিদারোঽস্য। কৌবিদারঃ কোবিদারঃ পরিদারশ্চ দৃশ্যতে ইতি শব্দার্ণবঃ। চমরবালবৎ পুষ্পমস্য ইকণ্। কং উদ্দালয়তি। পৃষোদরাদিঃ। যুগং পত্রমস্য। কর্ব্বুদারঃ কোবিদারোঽপ্যশ্মরশ্চৈব কাঞ্চনঃ। পূর্ব্বঃ সিতঃ পরোরক্তো যুগপত্রাবুভাবপীতি রত্নকোষঃ॥ ৬৪॥

সপ্তেতি। চতুষ্কং সপ্তপর্ণে, ছাতিন ইতি খ্যাতে। সপ্তপর্ণাণি দলান্যস্য। বিশালা ত্বগস্য। শরদিপুষ্প্যাতি শেষেঽণ্ স্ত্রীত্বং স্বভাবাৎ। শারদী তোয়পিপ্পল্যাং সপ্তপর্ণেচ শারদীতি তালব্যাদিদান্তে রুদ্রঃ। বিষমাশ্ছদা অস্য॥ ৬৫॥

আরেতি। অষ্টৌ সোনালু ইতি খ্যাতে। আরক্ কুষ্ঠে নিগদ্যতে ইতি বিশ্বপ্রকাশঃ। তস্য বধোহিংসকঃ। রাজনামা বৃক্ষঃ। শং সুখং পাতি খঃ, কঃ স্বার্থে। সম্যক্ পাকোঽস্যেতি

---

দ্বারা যজ্ঞ করা হয়। ৩। হেমদুগ্ধক-পুং হেমবর্ণ দুগ্ধ ( ক্ষীর ) ইহার। অন্যনাম কৃমিকণ্টক-ক্লীং। ক্রমিকণ্টক। ঐ। ক্রিমিকণ্টক। ঐ। পাণিভুক্। পুষ্পহীনা-স্ত্রীং। ব্রহ্মবৃক্ষ। হেমদুগ্ধী। যজ্ঞোডুম্বুর। সদাফল। ক্ষীরবৃক্ষ। সুচক্ষুঃ। শ্বেতবল্কল॥ ৬৩॥

কোবিদার শব্দ হইতে যুগপত্রক পর্য্যন্ত ৪টী শব্দে রক্তকাঞ্চন বৃক্ষ বুঝায়। হিন্দীতে ইহাকে কাচনার বলে। ১। কোবিদার-পুং { কু-বি-দৃ+অণ্, কর্ত্তৃ } কু ( পৃথিবী ) বিদারণ করে যে। ২। চমরিক-পুং { চমর+ইকণ্ } চমরের ( রোমের ) ন্যায় পুষ্প ইহার। ৩। কুদ্দাল-পুং { ক-উৎ-দল+ণিচ্+অণ্, কর্ত্তৃ } ক ( জল ) বিদারণ করে যে। ৪। যুগপত্রক-পুং যুগ ( যুগল পত্র ইহার। কাঞ্চনপত্র দুই খণ্ডে বিভক্ত থাকে। ইহার অন্য নাম। কৌবিদার। পরিদার। কাঞ্চনাল। তাম্রপুষ্প। কুদ্দার। রক্তকাঞ্চন। চম্প। বিদল। কাঞ্চনার। কনকারক। কান্তপুষ্প করক। কান্তার। যমলচ্ছদ॥ ৬৪॥

সপ্তপর্ণ শব্দ হইতে বিষমচ্ছদ পর্য্যন্ত ৪টী শব্দে ছাতিন বৃক্ষ বুঝায়। দেশ বিশেষে ইহাকে ছেত্তেন, ছাতিয়ান, ছাতইন, ছতিবন বলিয়া থাকে। ১। সপ্তপর্ণ-পুং সপ্তপর্ণ ইহার। ২। বিশালত্বক্-পুং বিশাল ত্বক্ ইহার। ৩। শারদী-স্ত্রীং {শরদ্+অণ্} শরৎকালে পুষ্প প্রস্ফুটিত হয় ইহার। ৪। বিষমচ্ছদ-পুং বিষম (অসম) ছদ্ (পত্র) ইহার। অন্যনাম। বিল্ক। বিনদ। বিশ্চাক। শারদ। দেববৃক্ষ। দলেগন্ধি। শিরোরুজা। গ্রহনাশ। শুক্তিপর্ণ। গ্রহাণী। গুৎসপুষ্প। শক্তিপর্ণ। সুপর্ণক। অবুক্চ্ছদ। গুচ্ছপুষ্প। মুনিছদ। বৃহত্বক্। বহুপর্ণ। শাল্মলিপত্রক। মদগন্ধ। গন্ধিপর্ণ। যুগ্মপর্ণ॥ ৬৫॥

আরগ্বধ শব্দ হইতে সুবর্ণক পর্য্যন্ত ৮টী শব্দে সোনালু বৃক্ষ বুঝায়। দেশ বিশেষে ইহাকে সোঁদাল, সোনালী, রাখালনড়ী, বাঁদরনড়ী আমলতসা, ধনবহেড়া প্রভৃতি বলিয়া থাকে। ১। আরগ্বধ-পুং আরক্-কুষ্ঠরোগ তাহার বধ ( নাশক )। ২। রাজবৃক্ষ-পুং রাজনামক বৃক্ষ। অথবা { রাজন্-বৃশ্চ্+সক্, কর্ত্তৃ } রোগরাজকে ছেদন করে যে। ৩। শম্পাক-পুং { শং-পা+খ, কর্ত্তৃ, স্বার্থে ক } শং ( সুখ ) পালন করে যে। ৪। চতুরঙ্গুল-পুং চারি অঙ্গুল-পর্ব্ব ( সন্ধিস্থান ) ইহার। ৫। আরেবত-পুং { আ-রেব+কতৃচ, কর্ত্তৃ }। ৬। ব্যাধিঘাত-পুং { ব্যধি-হন্+অণ্, কর্ত্তৃ } ব্যাধি নাশ করে যে। ৭। কৃতমাল-পুং কৃতামালা ইহার ( ইহার পুষ্প দ্বারা )। ৮। সুবর্ণক-পুং সুবর্ণ নাম ইহার। অন্যনাম চক্রপরিব্যাপ। জঠরসুৎ। সম্পক। রোচন। মন্থান। দীর্ঘ-

স্যাজ্জম্বীরে দন্তশঠ জম্ভ জম্ভীর জম্ভলাঃ ॥ ৬৭ ॥ বরুণো বরণঃ সেতুস্তিক্তশাকঃ কুমারকঃ। ৬৮। পুন্নাগে পুরুষস্তুঙ্গঃ কেসরো দেববল্লভঃ ॥ ৬৯ ॥ পারিভদ্রে নিম্বতরু র্মন্দারঃ পারিজাতকঃ। ৭০।

---

দন্ত্যাদিরপি। রেব্ শব্দে কতচ্। ব্যাধিং হন্তি অণ্। কৃতা মালা পুষ্পৈরস্য। সুবর্ণনামত্বাৎ সুবর্ণকঃ। আরগ্বধে রাজবৃক্ষঃ কৃতমালস্তথাগ্বধঃ ইতি মাধবে আগ্বধঃ ।। ৬৬ ।।

জেতি। পঞ্চকং জম্বীরে জম্বজম্ভৌর্গম্ভীরাদিত্বাদীরন্। জম্ভে র্ঘঞ্ কলচৌ।। ৬৭ ।।

বেতি। পঞ্চ বরুণা ইতি খ্যাতে। বৃণাতি বনং বরুণঃ নাম্নীতি উণঃ। বৃঞো নন্দ্যাদিত্বাদনি বরণঃ। তিক্তঃ শাকোঽস্য। তিক্তঃ শাকতরুঃ সেতুবৃক্ষঃ শ্বেতপ্রসূনক ইতি রত্নকোষে পৃথগপি। কুমার ইব কুমারকঃ ।। ৬৮ ।।

পুন্নেতি। পঞ্চ পুন্নাগে। পশ্চিমদেশে পাণ্ডুনাগ ইতি খ্যাতে অশ্বত্থাকৃতৌ। পুন্নাগঃ পুরুষশ্রেষ্ঠঃ স ইব প্রাধান্যাৎ পুন্নাগবৃক্ষে সাদৃশ্যাজ্জ পুরুষে পুরুষঃ পুমান্ ইতি রভসঃ বৃক্ষার্থস্য শটার্থস্য কেশরস্য তুদন্ত্যতা। তালব্যশকারযুক্তোবকারান্তোঽপি কেশবঃ। কেশবোঽজে চ পুন্নাগে পুংসি কেশবতি ত্রিষিতি মেদিনী ।। ৬৯ ।।

পারীতি। চতুষ্কং পাল্‌তিয়া মাদার ইতি খ্যাতে। পরি সমন্তাৎ ভদ্রমস্য অণ্ অর্কপত্রেতু মন্দারো দেবদ্রৌ পারিভদ্রক ইতি রভসঃ। পারিভদ্রেতু মন্দারুর্মন্দারঃ পারিজাতক ইতি হড্ডঃ ।। ৭০ ।।

---

ফল। প্রগ্রহ। হিমপুষ্প। কণ্ডুঘ্ন। মহাকর্ণিকার। জ্বরান্তক। অরুজ। স্বর্ণপুষ্প। স্বর্ণদ্রু। কুষ্ঠসূদন। কর্ণাতরণক। মহারাজদ্রুম। কর্ণিকার। স্বর্ণাঙ্গ ।। ৬৬ ।।

জম্বীর শব্দ হইতে জম্ভল পর্য্যন্ত ৫টী শব্দে জম্বীর বুঝায়। সাধারণতঃ ইহাকে জামীরলেবু বলে। ১। জম্বীর-পুং {জম্ব্+ঈরন্, কর্ম্ম}। ২। দন্তশঠ-পুং। ৩। জম্ভ-পুং { জম্ভ্+ণিচ্ ঘঞ্, কর্ত্তৃ } অতি অম্ল হেতুক মুখব্যাদন করায় যে। ৪। জম্ভীর-পুং { জম্ভ্+ণিচ্+ঈরন্, কর্ত্তৃ } ঐ। ৫। জম্ভল-পুং { জম্ভ্+ণিচ্+কলচ্ কর্ত্তৃ } ঐ। অন্যনাম জম্ভক। জম্ভর। দন্তহর্ষণ। দন্তকর্ষণ। গম্ভীর। জম্ভির। রেবত। বক্ত্রশোধী। জম্ভী। রোচনক। জাড্যারি। জম্ভী ।। ৬৭ ।।

বরুণ শব্দ হইতে কুমারক পর্য্যন্ত ৫টী শব্দে বরুণ বৃক্ষ বুঝায়। স্থান বিশেষে ইহাকে বরুণা ও বর্ণ্যে বলে। ১। বরুণ-পুং { বৃ+উন, কর্ত্তৃ } বন আবরণ করে যে। ২। বরণ-পুং { বৃ+যু, কর্ত্তৃ } ঐ। ৩। সেতু-পুং। ৪। তিক্তশাক-পুং তিক্ত শাক ইহার। ৫। কুমার-পুং { কুমার+ক } কুমার তুল্য। অন্যনাম। অশ্মরীঘ্ন। বরাণ। শিখিমণ্ডল। শ্বেতবৃক্ষ। সাধুবৃক্ষ। তমাল। মারুতাপহ ।। ৬৮ ।।

পুন্নাগ শব্দ হইতে দেববল্লভ পর্য্যন্ত ৫টী শব্দে পুন্নাগ বৃক্ষ বুঝায়। এই বৃক্ষের আকৃতি অশ্বত্থ বৃক্ষের ন্যায় পশ্চিমে ইহাকে পাণ্ডুনাগ এবং কোন দেশে নাগকেশর বলে। ১। পুন্নাগ-পুং পুন্নাগের ( পুরুষ শ্রেষ্ঠের ) ন্যায় অতি প্রধান। ২। পুরুষ-পুং { পৃ+কুষন্, কর্ত্তৃ } বল পূরণ করে যে। ৩। তুঙ্গ-পুং { তুনগ্+ঘঞ্, কর্ম্ম } হিতের জন্য হিংসা করা হয় ইহার। ৪। কেসর-পুং কেসর প্রধান ইহার। ৫। দেববল্লভ-পুং দেবগণের বল্লভ ( প্রিয় )। অন্যনাম। কেশর। কেশব। কেসরী। কাম্বোজ। নাগপুষ্প। কুম্ভীক। রক্তকেশর। পুন্নামা। পাটলদ্রুম। রক্তপুষ্প। রক্তরেণু। অরুণ ।। ৬৯ ।।

পারিভদ্র শব্দ হইতে পারিজাতক পর্য্যন্ত ৪টী শব্দে পারিজাত বৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে পালতিয়ামাদার বা পালতেমাদার বলে। হিন্দীতে ফরহদ্ বলে। ১। পারিভদ্র-পুং { পরি-ভদ্র+অণি } পরি ( সর্ব্বতোভাবে ) ভদ্র ইহার। ২। নিম্ববৃক্ষ-পুং নিম্ব নামক বৃক্ষ। ৩। মন্দার-পুং। ৪। পারিজাতক-পুং। অন্যনাম। রক্তপুষ্পক। ক্রিমিশত্রু। বহুপুষ্প। রক্তকেশর ।। ৭০ ।।

তিনিশে স্যন্দনো নেমী রথদ্রুরতি মুক্তকঃ॥ বঞ্জুলশ্চিত্রকৃচ্চা (৭১)
২থ দ্বৌ পীতনকপীতনৌ। আম্রাতকে (৭২) মধূকে তু গুড়পুষ্প-
মধুদ্রুমৌ॥ বানপ্রস্থমধুষ্ঠীলৌ (৭৩) জলজেঽত্র মধূলকঃ। ৭৪।

---

তিনীতি সপ্ত তিনিশে। মথুরায়াং তিনাস ইতি খ্যাতে। চিরজীবিত্বাদতিক্রান্তা নিশা যেন নৈরুক্তোঽকার লোপঃ। অনুনাসিক মধ্যস্তালব্যোঽয়ম্। স্যন্দনোপযোগিত্বাৎ স্যন্দনঃ। স্যন্দনস্ত শ্রুতৌ ক্লীবে রথাঙ্গে তিনিশে নরি ইতি দন্ত্যাদৌ রভসঃ নয়তের্ম্মিঃ। পুংলিঙ্গস্তিনিশে নেমিশ্চক্রান্তেতি স্ত্রিয়াং মতেতি রুদ্রঃ। নাস্ত ইতি কশ্চিৎ। বঞ্চ্যতে অর্থ্যতে বঞ্জুলঃ। বঞ্চেরুলচ্ চস্য জত্বম্। চিত্রং করোতীতি ক্বিপ্ ॥ ৭১ ॥

পীতি। ত্রয়ং আমড়া ইতি খ্যাতে। কপিভিঃ পীয়তে পৃষোদরাদিঃ আম্রমিবাতনোতি ফলং ডঃ কঃ স্বার্থে। আম্রাতকে শিরীশেঽপি গর্দ্দভাণ্ডে কপীতন ইতি রুদ্রঃ। কপিচুতোঽম্রাত্মকোঽস্য ফলে পণ্ড হরীতকীতি ত্রিকাণ্ড শেষঃ ॥ ৭২ ॥

মেতি পঞ্চ মহুয়া ইতি খ্যাতে। পশ্চিমদেশজে মন্যতেরূলূকাদিত্বাদূকঞ্ ধশ্চান্তঃ। গুড় ইব স্বাদু পুষ্পমস্য। মধুনামা দ্রুমঃ। বনৈকদেশঃ বনপ্রস্থস্তত্র ভবোঽণ্। মধূনি তিষ্ঠন্ত্যত্র পৃষোদরাদিঃ ॥ ৭৩ ॥

মধুলস্ত্বম্বুজে তস্মিন্নিতি বাচস্পতিঃ। গিরিজে ইত্যপি পাঠঃ। গিরিজো গৌরশাকশ্চ মধূলোনাম বিশ্রুতঃ। স চ হ্রস্বতরৈঃ পত্রৈর্ম্মধুদ্রুমসমো ভবেদিতি ॥ ৭৪ ॥

---

তিনিশ শব্দ হইতে চিত্রকৃৎ পর্য্যন্ত ৭টী শব্দে তিনিশ বৃক্ষ বুঝায়। মথুরাদেশ জাত বৃক্ষ, সে স্থানে ইহাকে তিনাশ বলে এবং কোন স্থানে ইহাকে সাদন বলে। ১। তিনিশ–পুং নিশা অতিক্রম করিয়াছে যে। ২। স্যন্দন–পুং স্যন্দনের (রথের) উপযোগী। অর্থাৎ ইহাদ্বারা উত্তম রথ প্রস্তুত হয়। ৩। নেমী–স্ত্রীং {ণি+মি, কর্ম্ম} (রথের নিমিত্ত) নেওয়া হয় ইহা। ৪। রথদ্রু–পুং রথের উপযুক্ত দ্রু (বৃক্ষ)। ৫। অতিমুক্তক–পুং অতিশয় মুক্ত (বিস্তৃত)। ৬। বঞ্জুল–পুং {বঞ্চ+উলচ্, কর্ম্ম} প্রার্থনা করা যায় ইহা। ৭। চিত্রকৃৎ–পুং {চিত্র–কৃ+ক্বিপ্, কর্ত্তৃ} চিত্র (বিস্ময়) করে (জন্মায়) যে। অন্যনাম অক্ষক। চক্রী। শতাঙ্গ। শকট। রথ। রথিক। ভস্মগর্ভ। মেষী। জলধর। স্যন্দনি ॥ ৭১ ॥

পীতন, কপীতন ও আম্রাতক শব্দে আমড়াবৃক্ষ বুঝায়। ১। পীতন–পুং {পীত+ণিচ্+যু, কর্ত্তৃ} অথবা {পীত+নয়+ড, কর্ত্তৃ} পীত বস্তু রক্ষা করে যে অর্থাৎ পীত বস্তুর পরিপাক জন্মায় যে। ২। কপীতন–পুং {কপি–তন্+অচ্, কর্ত্তৃ} সুস্বাদু ফল-বিশিষ্ট হেতুক কপি বিস্তার করে যে। ৩। আম্রাতক–পুং {আম্র–আ তন্+ড, কর্ত্তৃ, স্বার্থে, ক} আম্রের ন্যায় ফল বিস্তার করে যে। অন্য নাম। বর্ষপাকী। মধুরাম্লক। পীতনক। কপিচূড়া-স্ত্রীং। অভ্রনাটিক। ভৃঙ্গীফল। রসাঢ্য। তনুক্ষীর। কপিপ্রিয়। অম্বরাতক। কপিচূড়। অম্বরীষ। আম্রাত। অধ্বগভোগ্য ॥ ৭২ ॥

মধুক শব্দ হইতে মধুষ্ঠীল পর্য্যন্ত ৫টী শব্দে মধূক বৃক্ষ বুঝায়। দেশ বিশেষে ইহাকে মৌল মৌয়া, মহুয়া বলে। ১। মধূক–পুং {মন্+উকঙ্ কর্ম্ম} মান্য করা যায় ইহাকে। অথবা {মদ্+উক, করণ} মত্ত হয় ইহা দ্বারা। ২। গুড়পুষ্প–পুং গুড়তুল্য মধুর পুষ্প ইহার। ৩। মধুদ্রুম–পুং মধুনামক দ্রুম। ৪। বানপ্রস্থ–পুং {বনপ্রস্থ+অণ্} বনপ্রস্থে (বনৈকদেশে) জাত। ৫। মধুষ্ঠীল–পুং {মধু–স্থা+ল, অধি} মধু থাকে ইহাতে। অন্য নাম মধুক। মধু। মধুপুষ্প। মধুস্রব। মধুবার। মধ্বল। রোধ্রপুষ্প। মাধব ॥ ৭৩ ॥

মধুলক শব্দে জলজ এবং পর্ব্বতজাত মধুক বৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে জল মৌয়া বলে। ১। মধুলক–পুং {মধু–লা+ক, কর্ত্তৃ স্বার্থে ক} মধুদান করে যে। অন্য নাম মধুল। দীর্ঘপত্রক। গৌরশাক। স্বল্পপত্রক ॥ ৭৪ ॥

পীলৌ গুড়ফলঃ স্রংসী (৭৫) তস্মিংস্তু গিরিসম্ভবে॥ অক্ষোড়-কর্পরালৌ দ্বা (৭৬) বঙ্কোঠে তু নিকোচকঃ। ৭৭। পলাশে কিংশুকঃ পর্ণো বাতপোথো (৭৮) ২থ বেতসে॥ রথাঽভ্রপুষ্পবিদুল

---

পীতি ত্রয়ং পীলুবৃক্ষে। পীলতি প্রতিষ্ঠতাতি পীলুঃ, পীলেঃ কুঃ। গুড়ইব স্বাদু ফলমস্য। স্রংসয়তি ফলং ণিন্॥ ৭৫॥

অক্ষেতি। দ্বয়ঙ্গিরিজে পীলৌ। অক্ষোতি অক্ষোড়ঃ ইতি। কর্পরোঽস্যাস্তীতি সিধ্মাদিত্বাল্লচ্ কর্পরাল ইতি স্বামী। কন্দরালঃ ইত্যপি ক্বচিৎ পাঠঃ॥ ৭৬॥

অঙ্ক ইতি দ্বয়ং মদনকণ্টকসদৃশে কালা আকড়া ইতি খ্যাতে। অঙ্ক্যতে লক্ষ্যতে কীলকৈরয়ং অকি লক্ষণে পৃষোদরাদিঃ। অঙ্কে ক্রোড়ে উঠ্যতে উপহন্যতে কণ্টকৈরিতি বা অঙ্কোঠঃ। নিকুচ্যতে কণ্টকিত্বাদস্মাৎ কুচ কুন্ট কৌটিল্যাল্পীভাবয়োর্ব্বুণ্॥ ৭৭॥

পেতি। চতুষ্কং পলাশে। বিস্তৃতত্বাৎ পবিত্রত্বাচ্চ প্রশস্তানি পলাশানি পত্রাণ্যস্য সন্তীতি অচ্ পলাশঃ তালব্যশঃ। রাক্ষসে কিংশুকে পর্ণে পলাশাখ্যা হরিত্যপীতি তালব্যান্তে রুদ্রঃ। কিং কুৎসিতঃ শুকোঽস্য। "প্রশ্নে কিমুত্তরং দেয়ং হরিতাঃ কে চ পক্ষিণঃ। কে বসন্তি পলাশাদ্যাঃ পুষ্পিতাভান্তি কিং শুকাঃ" ইতি বিদগ্ধমুখমণ্ডনে কিংশুকস্তালব্যেযুক্তঃ। বাতং পোথয়তি অচ্॥ ৭৮॥

---

পীলু, গুড় ফল ও স্রংসিন্ শব্দে পীলুবৃক্ষ বুঝায়। ১। পীলু-পুং {পীল+কু, কর্ত্তৃ} সুস্বাদু হেতুক মনকে রোধ করে যে। ২। গুড়ফল-পুং গুড়ের ন্যায় স্বাদু ফল ইহার। ১। স্রংসিন্-পুং {স্রন্স্+ণিচ্+ণিন্, কর্ত্তৃ} (ফল) অধঃপাতিত করে যে। অন্য নাম পীলুক। শীতসহ। ধানী। বিরেচন। ফলশাখী। শ্যাম। করভ বল্লভ। কলভ বল্লভ॥ ৭৫॥

অক্ষোড় ও কর্পরাল শব্দে পর্ব্বত জাত পালু বৃক্ষ বুঝায়। হিন্দীতে ইহাকে আখরোট্ বলে। ১। অক্ষোড়-পুং {অক্ষ্+উড়, কর্ত্তৃ} ব্যাপ্ত হয় ইহা। ২। কর্পরাল-পুং {কর্পর+লচ্} কর্পর (খাপ্‌ড়া বা খাব্‌ড়া) আছে ইহার। অন্য নাম-কন্দরাল। অক্ষোট। আক্ষোড়। আক্ষোট। আক্ষোটক॥ ৭৬॥

অঙ্কোঠ ও নিকোচক শব্দে আঁকড়াবৃক্ষ বুঝায়। স্থান বিশেষে ইহাকে আঁকড়, ধলা আঁকড়, কালা আকড়া, কালিয়া ওকড়া এবং হিন্দীতে ঢেরা বলে। ১। অঙ্কোঠ-পুং {অঙ্ক-উঠ+ঘঞ্, কর্ম্ম} অঙ্কে (ক্রোড়ে) উপহত হয় ইহা। ২। নিকোচক-পুং {নি-কুচ+বুণ্, অপা} কণ্টকী হেতুক সঙ্কুচিত হয় ইহা হইতে; অন্য নাম নিকোঠক। অঙ্কোলক। বোধ। নেদিষ্ট। দীর্ঘ-কীলক। অঙ্কোট। রামঠ। কঙ্করোল। ধলস্ত। দৃঢ়কণ্টক। কোষ্ঠর। রেটী। গূঢ়পত্র। গুপ্তস্নেহ। পীতসার। মদন। গূঢ়বল্লিকা। পীত। তাম্রফল। গুণাঢ্যক। কোলক। লম্বকর্ণ। গন্ধপুষ্প। রোচন। বিশাল তৈল গর্ভ। নিকোটক। দীর্ঘ কীল॥ ৭৭॥

পলাশ, কিংশুক, পর্ণ ও বাত-পোথ শব্দে পলাশ বৃক্ষ বুঝায়। ১। পলাশ-পুং {পলাশ+অৎ} প্রশস্ত এবং পবিত্র পলাশ (পত্র) ইহার। ২। কিংশুক-পুং, কিং (কুৎসিত) শুক (বোঁটা) ইহার। ৩। পর্ণ-পুং {পর্ণ+নিচ্+অচ্, কর্ত্তৃ} হরিত (সবুজ) ভাব আছে ইহাতে। অথবা {পর্ণ+অৎ} প্রশস্ত ও পবিত্র পর্ণ (পত্র) ইহার। ৪। বাতপোথ-পুং {বাত-পুথ+অচ্, কর্ত্তৃ} বাত নাশ করে যে। অন্য নাম। করক। ত্রিপত্রক। ব্রহ্মপাদপ। যাজ্ঞিক। বক্রপুষ্প। পুতদ্রু। ব্রহ্মোপনেতা। কাষ্ঠদ্রু॥ ৭৮॥

শীত বানীর বঞ্জুলাঃ। ৭৯। দ্বৌ পরিব্যাধবিদুলৌ নাদেয়ী চাম্বু-
বেতসে ॥ ৮০ ॥ শোভাঞ্জনে শিগ্রু তীক্ষ্ণগন্ধকাক্ষীব মোচকাঃ ।৮১।
রক্তোঽসৌ মধুশিগ্রুঃ (৮২) স্যাদরিষ্টঃ ফেনিলঃ সমৌ ॥ ৮৩ ॥

---

অথেতি। সপ্ত নদীসমীপস্থবেতসবৃক্ষবিশেষে। বেত ইতি খ্যাতে। বেতে স্তসচ্। রথঃ স্যাৎ স্যন্দনে কায়ে চরণে বেতসেঽপিচেতি সর্ব্বঃ। অভ্রমিব পুষ্পমস্য। তুল উৎক্ষেপে কঃ। বেতসে বহুবারে না শুণে শীতং হিমে ত্রিষ্বিতি রভসঃ। শীতং তুষার বানীর বহুবার ক্রমেষু চেত্য-জয়ে ক্লীবঞ্চ। বনেরীরণ্ অশোকে বঞ্জুলঃ খ্যাতো বেতসে তিনিশেঽপিচেতি বিশ্বঃ ॥ ৭৯ ॥

পরীতি। চতুষ্কং জলবেতসে। পরিবিধ্যতে জলেনায়ং পরিব্যাধঃ। পরিব্যধের্ঘঞ্। নদ্যাং ভব এয়ণ্ ॥ ৮০ ॥

শোভেতি। পঞ্চ শোভাঞ্জনা ইতি খ্যাতে। শোভাং অনক্তি শোভাঞ্জনঃ, পৃষোদরাদিঃ। "তরুণীজন ইবাধিগতশোভাঞ্জনো বসন্তসময়ঃ প্রাদুরাসীৎ" ইত্যাচার্য্যমঞ্জরীশ্লেষাত্তালব্যাদিঃ। শীঙোগ্রুঃ হ্রস্বশ্চ। তীক্ষ্ণো গন্ধোঽস্য। কা ন ক্ষীবত্যনেন ক্ষীবৃ মদে ঘঞ্ কাক্ষীবঃ। শোভা-ঞ্জনস্ত কাক্ষীবঃ স্মরঙ্গামধু গৃঞ্জন ইতি বাচস্পতিঃ। ন বিদ্যতে ক্ষীরমস্তেতি রেফাস্তোঽপীতি স্বামী। মুচের্ব্বুণ্ ॥ ৮১ ॥

রক্তশোভাঞ্জনো মধুশিগ্রুঃ ॥ ৮২ ॥

---

বেতস শব্দ হইতে বঞ্জুল পর্য্যন্ত ৭টী শব্দে বেতসবৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে বেত বলে। ১। বেতস-পুং { বী+তস, কর্ত্তৃ } গমন করে যে। ২। রথ-পুং { রম্+কথন্, অধি } রমণ করে ইহাতে। ৩। অভ্রপুষ্প-পুং অভ্রের ন্যায় পুষ্প ইহার। ৪। বিদুল-পুং { বি দুল্+ক, কর্ত্তৃ } অগ্রভাগ উৎক্ষেপ করে যে। শীত-পুং { শীত+অৎ, অধি } শীত (শীতলত্ব) আছে ইহাতে। ৬। বানীর-পুং { বন্+ঈরণ্, কর্ম্ম } গৃহাদির জন্য প্রার্থনা করা যায় ইহার। ৭। বঞ্জুল-পুং। অন্যনাম-বঞ্জুল প্রিয়। গন্ধপুষ্প। রথাভ্র। বেতসী-স্ত্রীং। নিচুল। দীর্ঘপত্রক। কলন। মঞ্জরীনম্র। সুষেণ ॥ ৭৯ ॥

পরিব্যাধ, বিদুল, নাদেয়ী ও অম্বুবেতস শব্দে জলবেতস বুঝায়। ইহাকে পাণিবেত বলে। ১। পরিব্যাধ-পুং (পরি-ব্যধ্+ঘঞ্, কর্ম্ম } জল দ্বারা সর্ব্বতোভাবে বিদ্ধ (তাড়িত) হয় যে। ২। বিদুল-পুং। ৩। নাদেয়ী-স্ত্রীং { নদী+এয়ণ্ } নদীতে জাতা। ৪। অম্বুবেতস-পুং অম্বুর (জলের) বেতস ॥ ৮০ ॥

শোভাঞ্জন শব্দ হইতে মোচক পর্য্যন্ত ৫টী শব্দে শোভাঞ্জন বৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে, শজনা, শজনে এবং হিন্দীতে শহিজনা বলে। ১। শোভাঞ্জন-পুং { শোভা-অন্+ণিচ্+অচ্, কর্ত্তৃ } শোভা জন্মায় যে। ২। শিগ্রু-পুং { শী+গ্রু, অধি } শোভা শয়ন করে (থাকে) ইহাতে। ৩। তীক্ষ্ণগন্ধক-পুং তীক্ষ্ণ (উগ্র) গন্ধ ইহার। ৪। অক্ষীব-পুং { ন-ক্ষীব+ঘঞ্, করণ } (কেহ) মত্ত হয় না ইহাদ্বারা। ৫। মোচক-পুং { মুচ্+বুণ্, কর্ত্তৃ } গন্ধ ত্যাগ করে যে। অন্যনাম অক্ষীর। অক্ষিব। সৌভাঞ্জন। বিদ্রধিনাশন। মধুগুঞ্জন। হরিতশাক। শাকপত্র। সুপত্রক। উপ-দংশ। ক্ষমাদংশ। কোমলপত্রক। বহুমূল। দংশমূল। তীক্ষ্ণমূল। উগ্র। কামিনীশ। শোভনক। শৌভাঞ্জন। সুভাঞ্জন। সুতীক্ষ্ণ। বনপল্লব। শ্বেতমরিচ। কটুকন্দ। তীক্ষ্ণ। গন্ধ। কাক্ষীবক। মেচক। আক্ষীব। শুভাঞ্জন। স্ত্রীচিত্তহারী। দ্রবিণনাশন। কৃষ্ণগন্ধা স্ত্রীং। মূলকপর্ণী। মোচ। নীলশিগ্রু। জলপ্রিয়। মুখমোদ। চক্ষুষ্য। রুচিরাঞ্জন ॥ ৮১ ॥

মধুশিগ্রু শব্দে রক্ত শোভাঞ্জন বৃক্ষ বুঝায়। ১। মধুশিগ্রু-পুং মধুর (মনোহর) এমন শিগ্রু ॥৮২॥

বিল্বে শাণ্ডিল্য শৈলূষৌ মালূর শ্রীফলাবপি। ৮৪। প্লক্ষো জটী পর্কটী স্যা (৮৫) ন্যগ্রোধো বহুপাদ্বটঃ ॥ ৮৬ ॥ গালবঃ শাবরো-

অরীতি। অয়ং হাগড়া ইতিখ্যাতে। রিষ্টমশুভং তদপহরণাৎ অরিষ্টঃ। নাস্তি রিষ্টমস্মাদিতি বিগ্রহঃ। ফেনযোগাদিলচ্ ॥ ৮৩ ॥

বিল্বেতি। পঞ্চ শ্রীফলে। বিলেঃ ক। শণ্ডি রুজায়াং পৃষোদরাদিঃ। মুনিপ্রভেদে শাণ্ডিল্যো মালরে পাদপান্তরে ইতি তালব্যাদৌ রভসঃ। শৈলষে নট বিল্বয়োরিতি তালব্যাদিমূর্দ্ধন্যান্তে মেদিনী। মলাতে ভক্ষণাদর্থং মলেঃ খর্জ্জুরাদিত্বাদূরণ্ দীর্ঘশ্চ। শ্রীপ্রিয়ং ফলমস্য ॥ ৮৪ ॥

প্লক্ষেতি। ত্রয়ং পর্কট্যাং "পাকুড়" ইতি খ্যাতায়াং। প্রক্ষরতি নির্য্যাসং প্রক্ষরতের্ডঃ রস্য লত্বম্। জটতীতি জট সংঘাতে ইঃ। ইদন্তাৎ পক্ষে ঙী প্রত্যয়ঃ। যচং জট্য বটস্যচেতি বৈদ্যকে। পর্কং সম্পর্কমটতি অচ্। শকন্ধাদিত্বাদলোপঃ। জটী পর্কটী নাস্তাবিতি কশ্চিৎ ॥ ৮৫ ॥

ন্যেতি। ত্রয়ং বটে। ন্যক্ রুনদ্ধি অচ্। বহবঃ পাদাঃ অস্য। বহোঃ সঙ্খ্যাদিত্বাদ্বহুব্রীহৌ বহন্ত্যাত্যুপমান সঙ্খ্যাস্বভ্যঃ ইতি পাদস্য পাভাবঃ। বটতি অচ্ ॥ ৮৬ ॥

গালেতি। ষট্ লোধ্ ইতি খ্যাতে। গরং বিষং বায়তি বায়তি শোষয়তি কঃ, রস্য লত্বং

অরিষ্ট ও ফেনিল শব্দে হাগড়া বৃক্ষ বুঝায়; স্থান বিশেষে রীঠি বৃক্ষ হারিঠা, রিঠা ও হরিত প্রভৃতি বলে। ১। অরিষ্ট-পুং ন রিষ্ট (অপকারক)। ২। ফেনিল-পুং {ফেন্+ইলচ্} ফেন আছে ইহাতে ॥ ৮৩ ॥

বিল্বশব্দ হইতে শ্রীফল পর্য্যন্ত ৫টী শব্দে বিল্ব বৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে বেলগাছ বলে। ১। বিল্ব-পুং {বিল+ক, কর্ত্তৃ} কণ্টক যুক্ত হেতুক ভেদ করে যে। ২। শাণ্ডিল্য-পুং {শাণ্ডিল্য+অৎ} শাণ্ডিল্য মুনির প্রিয়। অথবা {শণ্ড্+ইল্য, কর্ত্তৃ} বেদনা জন্মায় যে। ৩। শৈলূষ-পুং। ৪। মালূর-পুং {মল+উরণ্, কর্ম্ম} ভক্ষণার্থ ধারণ (রক্ষণ) করা যায় ইহা। অথবা {মা-লা+কুর, কর্ত্তৃ} মা (লক্ষ্মী) দেয় যে। ৫। শ্রীফল-পুং শ্রীর (লক্ষ্মীর) প্রিয় ফল ইহা। অন্যনাম—কপীতন। মহাকপিত্থ। গোহরীতকী। পূতিবাত। অতিমঙ্গল্য। মহাফল। শৈল্য। হৃদ্যগন্ধ। শলাটু। কর্কটাহ্ব। শৈলপত্র। শিবেষ্ট। পত্রশ্রেষ্ঠ। ত্রিপত্র। গন্ধপত্র। গন্ধফল। দুরারুহ। ত্রিশাখপত্র। ত্রিশিখ। শিবদ্রুম। সদাফল। সত্যফল। সুভৌতক। সমীরসার ॥ ৮৪ ॥

প্লক্ষ, জটী ও পর্কটী শব্দে প্লক্ষবৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে পাকুড় এবং হিন্দীতে পাকরী বলে। ১। প্লক্ষ-পুং {প্র-ক্ষর+ড, অপা} নির্য্যাস ক্ষরিত হয় ইহা হইতে। অথবা {প্লক্ষ্+অল্, কর্ম্ম} ভক্ষণ করে ইহা। ২। জটী-স্ত্রীং {জট+ই, কর্ত্তৃ} [জটিন্-পুং]। ৩। পর্কটী-স্ত্রীং {পর্ক্-অট্+অচ্, কর্ত্তৃ} পর্ক (সম্পর্ক) প্রাপ্তহয় যে [পর্কটিন,-পুং]। অন্যনাম—কন্দরাল পর্কটি। জটি। প্লীক্ষা। প্লক্ষা ॥ ৮৫ ॥

ন্যগ্রোধ, বহুপাদ্ ও বট শব্দে বটবৃক্ষ বুঝায়। ১। ন্যগ্রোধ-পুং {ন্যক্-রুধ্+অচ্, কর্ত্তৃ} ন্যক্ (নীচ) রোধ করে যে। ২। বহুপাদ্-পুং বহুপাদ ইহার। ৩। বট-পুং {বট+অচ্, কর্ত্তৃ} বেষ্টন করে যে। অন্যনাম—নন্দী। শৃঙ্গ। বৃহৎপাদ। বৈশ্রবণালয়। বৈশ্রবণোদয়। রক্তফল। শৃঙ্গী। কর্ম্মজ। ধ্রুব। ক্ষীরী। ভাণ্ডীর। জটাল। রোহিণ। অবরোহী। বিটপী। স্কন্দরুহ মণ্ডলী। মহাছায়। ভৃঙ্গী। যক্ষাবাস। যক্ষতরু। পাদরোহণ। নীল। শিফারুহ। বনস্পতি ॥ ৮৬ ॥

গালব শব্দ হইতে মার্জ্জন পর্য্যন্ত ৬টী শব্দে লোধ্র বৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে লোধ

লোধ্রো তিরীটতিল্বমার্জ্জনৌ। ৮৭। আম্রশ্চূতরসালো (৮৮)
অসৌ সহকারোঽতিসৌরভঃ॥ ৮৯ ॥ কুম্ভোলূখলকে ক্লীবে

দীর্ঘত্বঞ্চ পৃষোদরাদিত্বাৎ। সুবতি রোগান্ অরণ। সাবরাখ্যোঽপরাধেঽপি লোধ্রে পাপে চ পঠ্যতে ইতি দন্ত্যাদাবজয়ঃ। শবরাণাময়ং শাবরস্তালব্যাদি রিতি স্বামী। রোহতি লোধ্রঃ পৃষোদরাদিঃ। তরত্যেরীটক্। তিল্যতে স্নিহ্যতেঽনেন যুট্॥ ৮৭॥

আম্র ইত। অয়মাম্রে। অমেঃ ক্রণ্ চোতন্তি রসং কঃ সংজ্ঞাত্বাদ্দীর্ঘঃ। রসং লাতি কঃ অন্বেষামপীতি দীর্ঘঃ আম্রোরসালো মাকন্দো মধুক্রুর্মদিরাসখঃ। কামাঙ্গঃ সরসশ্চূতো মধুদূতোঽঙ্গনাপ্রিয় ইতি কোষান্তরম্॥ ৮৮॥

অসৌ অতিশয়সৌরভযুক্তঃ সহকারঃ॥ ৮৯॥

কুম্ভেতি। পঞ্চ গুগ্গুলৌ। কুম্ভোলূখলকং সঙ্ঘাতবিগৃহীতমপি। কামুকে বারনার্য্যাঞ্চ কুম্ভঃ ক্লীবস্তু গুগ্গুলাবিতি রভসঃ। উদূখলে গুগ্গুলৌ চ ক্লীবমুক্তমুলূখলমিতি রুদ্রঃ। সঙ্ঘাতস্তু কুম্ভোলূখলকং ক্লীবং গুগ্লুঃ প্রাবৃষায়ণীতি মহেন্দ্রঃ। সঙ্ঘাতপক্ষে ক্লীবে বর্ত্তমানে কুম্ভোলূখলকে কৌশিকাদয় ইত্যন্বয়ঃ। কোশাদ্ভবঃ ইকণ্। গুগ্গুলুঃ পৃষোদরাদিঃ। অদন্তোঽপি। তস্মাৎ

বলে। ১। গালব-পুং {গর-বৈ+নিচ+ক, কর্ত্তৃ} গর (বিষ) শোষণ করে যে। ২। সাবর-পুং {সু+আরণ্, কর্ত্তৃ} রোগ দূরীভূত করে যে [শাবর-{শবর+অণ্} শবরের ইহা]। ৩। লোধ্র-পুং {রুধ+র, কর্ত্তৃ} নেত্রস্রাব রোধ করে যে। ৪। তিরীট পুং {তৄ+ইটক্, করণ} মল তরে (দূরীভূত হয়) ইহা দ্বারা। ৫। তিল্ব-পুং {তিল্+বন্, করণ} স্নিগ্ধ হয় ইহা দ্বারা। ৬। মার্জ্জন-পুং {মৃজ্+যুট্, করণ} মৃষ্ট (শুদ্ধ) হয় ইহা দ্বারা। অন্য নাম—বলিপ্রিয়। বানরাঘাত। বলভদ্র। রোধ্র। তিল্বতরু। তিল্বক। কাণ্ডকীলক। শম্বর। হস্তিলোধ্রক। তিলক। কাণ্ডনীল। হেমপুষ্পক। ভিল্লী॥ ৮৭॥

আম্র, চূত ও রসাল শব্দে আম্র বৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে আম গাছ বলে। ১। আম্র-পুং {অম্+ক্রণ্, কর্ম্ম} সুখে ভোগকরা যায় ইহা। ২। চূত-পুং {চুত+ক, অপা} রস ক্ষরে ইহা হইতে। ৩। রসাল-পুং {রস-লা+ক, কর্ত্তৃ} রস দান করে যে। অন্যনাম—মাকন্দ। মধুক্রু। মদিরাসখ। কামাঙ্গ। সরস। মধুদূত। অঙ্গনা প্রিয়। অম্র। পিকবল্লভ। ফলশ্রেষ্ঠ। ফলোৎপত্তি। মৃষালক॥ ৮৮॥

সহকার শব্দে অতি সুগন্ধ আম্র বুঝায়। ১। সহকার-পুং {সহ-কৃ+নিচ্+অণ, কর্ত্তৃ} স্ত্রীপুরুষ একত্রিত করায় যে। অন্যনাম—মাকন্দ,। ষট্পদাতিথি। মধুদূত। বসন্তদ্রু। পিকপ্রিয়। স্ত্রীপ্রিয়। গন্ধবন্ধু। অলিপ্রিয়। শরেষ্ট। মদিরাসখ। পিকবন্ধু। কেশবায়ুধ। কোষী। পরপুষ্ট। মহোৎসব। কামশর। কামবল্লভ। কামাঙ্গ। কীরেষ্ট। মাধবদ্রুম। সীধুরস। মাধুলী। বসন্তদূত। অম্রফল। মোদাখ্য। মন্মথালয়। মধ্বাবাস। সুমদন। পিকরাগ। নৃপপ্রিয়। প্রিয়ম্বু। কোকিলাবাস॥ ৮৯॥

কুম্ভ শব্দ হইতে পুর পর্য্যন্ত ৫টী শব্দে গুগ্গুলুবৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে গুগ্গুল কহে। ১। কুম্ভ-ক্লীং {ক-উন্ভ্+অচ্, কর্ত্তৃ} ক (জল) দ্বারা পূর্ণ হয় ইহা। ২। উলূখল-ক্লীং ঊর্দ্ধ মুখ ইহার। ৩। কৌশিক-পুং {কোশ+ইকণ্} কোশ হইতে জাত। ৪। গুগ্গুলু-পুং {গুক্-গুড্+উক্, কর্ত্তৃ} গুক্ (রোগ) হইতে রক্ষা করে যে। ৫। পুর-পুং {পুর্+অচ্, কর্ত্তৃ} অন্যনাম গ্গুলু। কুম্ভোলূখলক ক্লীং। গুগ্গুল। জটায়ু। কালনির্য্যাস। দেববধূপ। সর্ব্বসহ। মহিষাক্ষ।

কৌশিকো গুগ্‌গুলুঃ পুরঃ। ৯০। শেলুঃ শ্লেষ্মাতকঃ শীত উদ্দালো
বহুবারকঃ ॥ ৯১ ॥ রাজাদনং পিয়ালশ্চ সন্নকদ্রুর্দ্ধনুষ্পটঃ। ৯২।
গম্ভারী সর্ব্বতোভদ্রা কাশ্মরী মধুপর্ণিকা ॥ শ্রীপর্ণী ভদ্রপর্ণী চ

পূজ্যাশ্চ মান্যাশ্চ গুড়প্রায়স গুগ্‌গুলৈরিতি প্রয়োগাৎ। পুরং পাঠলি পুত্রেহঙ্গে পুর্গেহে গুগ্‌গুলৌ পুরইতি রুদ্রঃ ॥ ৯০ ॥

শেলুরিতি। পঞ্চ বহুবারে "বৌহার" ইতি খ্যাতে। চালিতা ইতি কশ্চিৎ। শীঙো লুঃ। শ্লেষ্মাণমাতানোতি ডঃ কঃ স্বার্থে। শীঙঃ ক্তঃ। উদ্দালয়তি বিষমিত্যচ্। ধহুন্ বৃণোতি বুণ্। দন্ত্যাদিরপি "শেলুঃ শ্লেষ্মাতকঃ শীতো বসন্ত কুসুমস্তথা। পিচ্ছিলঃ শায়িতঃ শেলু স্তথাচ দ্বিজকুৎসিতঃ" ইতি দন্ত্যতালব্যে রুদ্রঃ ॥ ৯১ ॥

রাজেতি। চতুষ্কং পিয়ালবৃক্ষে। রাজাদনং প্রসরকো রাজাতনমপীষ্যতে ইতি বাচস্পতিঃ। পীয়তে ইতি কুল পীঙ্ ভ্যাং কালন্। প্রিয়ালশ্চ পিয়ালক ইতি মাধবঃ। হরিপ্রবোধযমকে চ, "মন্দরমপি রম্য শ্রীফলধবলকুচপ্রিয়ালতালীনাগং। বিজহার মুক্তাফলধবলকুচপ্রিয়ালতালীনাগম্" ইতি। অস্যার্থঃ—রম্যাঃ শ্রীফলধবলকুচাঃ প্রিয়ালতাল্যঃ নাগকেশরা যত্র, মুক্তাফলধবলৌ কুচৌ যস্যাঃ প্রিয়ায়াঃ, সৈবলতা তয়া লীনা শ্লিষ্টা অগাবৃক্ষা যত্র তং মন্দরং বিজহার। প্রিয়ালপনসসারাণি যৌবনানীব বনানীত্যাচার্য্যমঞ্জরী চ। সদেঃ ক্তঃ কঃ স্বার্থে। সন্নকনামা বৃক্ষঃ। ধনুষ্পটঃ সম্বাত বিগৃহীতঃ। সন্নকদ্রুশ্চাপ পটৌ বরণস্তাপস প্রিয়ঃ ইতি কোষান্তরং। ধনু পিয়ালদ্রুমরাশি ভেদয়োঃ শরাসনেচ প্রথিতং সুধীবরৈরিতি বিশ্বঃ। ধনুরুদন্তোহপি—ধনুঃ পুমান্ প্রিয়ালদ্রৌ রাশিভেদে শরাসনে ইতি নান্তে মেদিনী। পটঃ পিয়াল বৃক্ষে না স্বচেলে পুংনপুংসকমিতি রভসঃ। ৯২ ॥

গেতি। কাশ্মর্য্যান্তং সপ্তকং গাম্ভারীতি খ্যাতে। গম্ভেরগণ পাঠাদারণ্। সর্ব্বতো ভদ্রমস্যাঃ

পলঙ্কষা। উষ। উদূখলক। কুম্ভী। কুম্ভী। উদ্দীপ্র। যবন দ্বিষ্ট। ভবাভীষ্ট। নিশাটক। জটাল। পুট। ভূতহর। শিব। শাম্ভব। দুর্গ। যাতুঘ্ন। দেবেষ্ট। মরুদিষ্ট। রক্ষোহা। রূক্ষগন্ধক। দিব্য ॥ ৯০ ॥

শেলু শব্দ হইতে বহুবারক পর্য্যন্ত ৫টী শব্দে বহুবার (বৌহার) বৃক্ষ বুঝায়। কেহ বলেন চালিতা বুঝায়। ১। শেলু-পুং {শী+লু, অধি} শ্লেষ্মাবর্দ্ধক হেতুক শ্লেষ্মা থাকে ইহাতে। অথবা {শিল্+ড়ু, কর্ত্তৃ} রোগ সংগ্রহ করে যে। ২। শ্লেষ্মাতক-পুং {শ্লেষ্মন্-আ-তন্+ড, কর্ত্তৃ, স্বার্থে ক} শ্লেষ্মা বিস্তার করে যে। ৩। শীত-পুং {শী+ক্ত, অধি} অথবা {শীত+অৎ, অধি} শীতগুণ আছে ইহাতে। ৪। উদ্দাল-পুং {উৎ-দল্+ণিচ্+অচ্, কর্ত্তৃ} বিষ ভেদ (নাশ) করে যে। ৫। বহুবারক-পুং {বহু-বৃ+বুণ্, কর্ত্তৃ} বহুস্থান আবরণ করে যে অথবা বহু বারক (আবরণ) ইহার। অন্য নাম—সেলু, পিচ্ছিল, দ্বিজকুৎসিত, শীতফল, শাকট, কর্ব্বদারক, ভূতদ্রুম, গন্ধপুষ্প ॥ ৯১ ॥

রাজাদন শব্দ হইতে ধনুষ্পট পর্য্যন্ত ৪টী শব্দে পিয়ালবৃক্ষ বুঝায়। ১। রাজাদন-ক্লীং রাজার অদন (খাদ্য)। ২। পিয়াল-পুং {পী+কালন্, কর্ম্ম} পান করা যায় ইহা। ৩। সন্নকদ্রু-পুং সন্নক নামক দ্রু (বৃক্ষ)। ৪। ধনুষ্পট-পুং ধনুঃ এমত পট (পিয়ালবৃক্ষ)। অন্য নাম—রাজাতন-ক্লীং, রাজাতন-পুং, প্রিয়াল, সন্ন, কদ্রু, ধনুস্, পট, হ্রস্বন্নক, ধনুঃপট, পিয়ালক, খরস্কন্ধ, চার, তাপসেষ্ট ॥ ৯২ ॥

গম্ভারী শব্দ হইতে কাশ্মর্য্য পর্য্যন্ত ৭টী শব্দে গাম্ভারীবৃক্ষ বুঝায়। স্থান বিশেষে ইহাকে গানীর, গাম্ভার, যুগনিচক্র, গাষৈর ইত্যাদি বলে। ১। গম্ভারী-স্ত্রীং {গম্ভ্+আরন্}।

কাশ্মর্য্যশ্চাপ্যঽথ দ্বয়োঃ। ৯৩। কর্কন্ধুর্ব্বদরী কোলিঃ (৯৪) কোলং কুবলফেনিলে॥ সৌবীরং (৯৫) বদরং ঘোণ্টা (৯৬) প্যথ স্যাৎ স্বাদুকণ্টকঃ। বিকঙ্কতঃ স্রুবাবৃক্ষো গ্রন্থিলো ব্যাঘ্র-

কাশৃ দীপ্তৌ তালব্যান্তাম্মরক্ কাশ্মরী। মধুরসং পর্ণমস্যাঃ। শ্রীযুক্তং পর্ণমস্যাঃ। কাশ্মরীশব্দাৎ স্বার্থে ষৎ ক্লীবেঽপি—কাশ্মীর্য্যান্তথ মৃদ্বীকাপদ্মকোশীরচন্দনমিতি চরকে॥ ৯৩॥

কর্কেতি। ত্রয়ং বদরীবৃক্ষে। কর্কপূর্ব্বাৎ ধাঞো জম্বাদিত্বাদুঙ্ উশ্চ। দীর্ঘান্ত পুংলিঙ্গ-পক্ষেঽপি সমানোঽগ্নিবদমশসোরিতি অমশসোঃ কর্কন্ধুং কর্কন্ধূ-নিতি। কর্কন্ধূফলমুচ্চিনোতি শবরী মুক্তাফলাশঙ্কয়া ইতি দীর্ঘান্তে প্রয়োগঃ। কর্কন্ধৌ বদরীকোলিরিতি হড্ডঃ। বদেররচ্। কুলেরিঃ। কোলিস্ত বদরী কোলা কুবলী ফেনিলচ্ছদ ইতি রুদ্রে কুবলী চ॥ ৯৪॥

কোলমিতি। চতুষ্কং বদরীফলে। কোলেঃ ফলমিত্যণ্। কুবল্যাঃ ফলং কুবলম্। ফেনযোগা-দিলচ্। সৌবীরদেশে ভবং। স্রোতোঽঞ্জনেঽপি সৌবীরঃ কাঞ্জিকে বদরেঽপি চেতি দন্ত্যাদৌ রভসঃ। বদরো গৃষ্টিকার্পাস্যো ক্লীবস্ত বদরীফলে ইতি কোষঃ। বদরং ঘোণ্টাপীতি ঘোণ্টা-ফলেঽপি বদরং। অপিকারাদ্বদরীফলেঽপি॥ ৯৫॥

বদেতি দ্বয়ং বদরীবিশেষে। গোপবিলিরিতি খ্যাতে। উক্তঞ্চ বদরীসদৃশাকারো বৃক্ষঃ সূক্ষ্মফলোভবেৎ। অটব্যামেব সা ঘোণ্টা গোপঘণ্টেতি কথ্যতে। স্বামী তু—কর্কন্ধূ বদরী কোলির্ঘোণ্টা বদরফেনিলৌ। সৌবীরং বদরং কোলমিত্যেক পর্য্যায়ে পঠতি॥ ৯৬॥

স্বাদ্বিতি। "পঞ্চ কণ্টকিনি গুল্মে"। "বৈঁধর" বা "বইচী" ইতি খ্যাতে। বিপূর্ব্বাৎ কঙ্কের-তচ্ স্রুবা হোমপাত্রং। স্রুবার্থোঽপি বৃক্ষঃ স্রুবাবৃক্ষঃ। সবাহি বৈকঙ্কতী ভবতীত্যাম্নায়ঃ।

২। সর্ব্বতোভদ্রা-স্ত্রীং সর্ব্বতো (সর্ব্বপ্রকার) ভদ্র ইহার। ৩। কাশ্মরী-স্ত্রীং {কাশ্+মরক্, কর্ত্তৃ} দীপ্তিপায় যে। ৪। মধুপর্ণিকা-স্ত্রীং মধু (মধুর) পর্ণ ইহার। ৫। শ্রীপর্ণী-স্ত্রীং শ্রী (শ্রীযুক্ত) পর্ণ ইহার। ৬। ভদ্রপর্ণী-স্ত্রীং ভদ্রপর্ণ ইহার। ৭। কাশ্মর্য্য-পুং ক্লীং {কাশ্মরী+ষৎ, স্বার্থে} কাশ্মরী দেখ। অন্যনাম—কাশ্মরী, কাশ্বরী, কম্ভারিকা, ভদ্রা, গোপভদ্রিকা, কুমুদা, কৃষ্ণকলা, কট-ফলা, কৃষ্ণবৃন্তা, হীরা, স্নিগ্ধপর্ণী, সুভদ্রা, কম্ভারী, ক্ষীরিণী, বিদারিণী, মহাভদ্রা, মধুভদ্রা, স্বরুভদ্রা, কৃষ্ণা, অশ্বেতা, রোহিনী, গৃষ্টি, স্থূলত্বচা, মধুমতী, সুফলা, মোদিনী, মহাকুমুদা, দৃঢ়ত্বচা॥ ৯৩॥

কর্কন্ধু, বদরী ও কোলি শব্দে বদরীবৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে কুলগাছ বলে। ১। কর্কন্ধু-পুং স্ত্রীং {কর্ক-ধা+উ, কর্ত্তৃ} কর্ক (লালবর্ণ) ধারণ করে যে। ২। বদরী-পুং স্ত্রীং {বদ্+অরচ্, কর্ত্তৃ} স্থির থাকে যে। ৩। কোলি-পুং স্ত্রীং {কুল্+ই, কর্ম্ম}। অন্য নাম—কর্কন্ধূ, কুল, বদর, কোলা, কোলী, কুবলী, কোল॥ ৯৪॥

কোল শব্দ হইতে সৌবীর পর্য্যন্ত ৪টী শব্দে বদরীফল বুঝায়। কাহারও মতে ঘোণ্টা পর্য্যন্ত ৬টী শব্দেই বদরীফল বুঝায়। সাধারণতঃ ইহাকে কুল বলে। ১। কোল-ক্লীং {কোলি+অৎ} কোলির ফল। ২। কুবল-ক্লীং {কুবলী+অৎ} কুবলীর ফল। ৩। ফেনিল-ক্লীং {ফেন+ইলচ্, অধি} ফেন আছে ইহাতে। ৪। সৌবীর-ক্লীং {সৌবীর+অৎ} সৌবীরদেশে জাত। অন্য নাম—বদর, ঘোণ্টা, পিচ্ছিল, স্বাদুফল, কুকোল, কোকিল॥ ৯৫॥

বদর ও ঘোণ্টা শব্দে বদরীফলবিশেষ বুঝায়; স্থানবিশেষে ইহাকে গোপকিলি বলে। ১। বদর-ক্লীং {বদরী+অৎ} বদরীর ফল। ২। ঘোণ্টা-স্ত্রীং [গোপঘণ্টা]॥ ৯৬॥

স্বাদুকণ্টক শব্দ হইতে ব্যাঘ্রপাদ্ পর্য্যন্ত ৫টী শব্দে কাঁটাবিশিষ্ট গুল্মবিশেষ বুঝায়। স্থান-বিশেষে ইহাকে বৈচী, বৈঁধর, বোথর, কাঁটাবুথরি বলিয়া থাকে। ১। স্বাদুকণ্টক পুং স্বাদু এবং কণ্টক (কণ্টকযুক্ত)। ২। বিকঙ্কত-পুং {বি-কঙ্ক+অতচ্, কর্ম্ম} বি (পক্ষী) কর্ত্তৃক গম্য।

পাদপি ॥ ৯৭ ॥ ঐরাবতো নাগরঙ্গো (৯৮) নাদেয়ী ভূমি-
জম্বুকা। ৯৯। তিন্দুকঃ স্ফূর্জ্জক কালস্কন্ধশ্চ শিতিসারকে ॥১০০॥
কাকেন্দুঃ কুলকঃ কাকতিন্দুকঃ কাকপীলুকে। ১০১। গোলীঢো

---

স্রুবাবৃক্ষো দন্ত্যাদিরিতি স্বভূ প্রভৃতয়ঃ। গ্রন্থি যোগাদিলচ্। ব্যাঘ্রপাদা ইব পাদা মূলান্যস্য ॥ ৯৭ ॥

ঐরেতি। দ্বয়ং নাগরঙ্গে। নার্য্যঙ্গমিব ফলমস্য, পৃষোদরাদিঃ। নাগরঙ্গে তু নারঙ্গো নার্য্যঙ্গঃ শক্রবামনঃ ইতি বাচস্পতিঃ রসেন নারঙ্গ ফলত্বচঃ ক্ষণং ক্ষতে ক্ষণার্দ্ধোপি পিধায় কামপীতি রাজ শেখরঃ ॥ ৯৮ ॥

নেতি। দ্বয়ং ভূমিজম্বুকায়াং। অন্যে তু বক্ষ্যমাণাবিরোধার্থমৈরাবতাদি চতুষ্কং নাগরঙ্গ এবাহুঃ ॥ ৯৯ ॥

তিন্দ্বিতি। চতুষ্কং গাব ইতি খ্যাতে। তিন্দেঃ কুঃ। স্ফূর্জ্জের্ব্বুণ্। কালঃ কৃষ্ণঃ স্কন্ধো-ঽস্য। শিতিঃ সারো ঽস্য। অথ তিন্দু স্তিন্দুকশ্চ দ্রাবণঃ কৃষ্ণসারক ইতি রত্নকোষঃ ॥ ১০০ ॥

কাক ইতি চতুষ্কং উড়ীগাব ইতি খ্যাতে। কাকানাং মোদকত্বাদিন্দুরিব কাকেন্দুঃ। কাকবর্ণস্তিন্দুঃ পৃষোদরাদিত্বাত্তলোপে কাকেন্দু রিতি স্বামী কুৎসিতৈর্লকাতে আস্বাদ্যতে লকি আস্বাদনে কঃ। শ্লোকৈরনেকৈঃ সম্বন্ধে পটোলে পুংনপুংসকং। কুলশ্রেষ্ঠেঽপি কাকেন্দৌ বল্মীকেঃ কুলকঃ পুমানিতি রুদ্রঃ। কাক ভক্ষ্যঃ পীলুকঃ ॥ ১০১ ॥

---

৩। স্রুবাবৃক্ষ-পুং স্রুবা (হোমপাত্র) নির্মিতক বৃক্ষ। ৪। গ্রন্থিল-পুং {গ্রন্থি+ইলচ্} গ্রন্থি আছে ইহাতে। ৫। ব্যাঘ্রপাদ্-পুং ব্যাঘ্রের পাদের ন্যায় পাদ (মূল) ইহার। অন্য নাম—বৈকঙ্কত, বৃত্তিঙ্কর, কণ্টকারী, কিঙ্কিরী, স্রুগ্দারু, কণ্টপত্র, শ্রুগ্দারু, মধুপর্ণী, কণ্টপাদ, বহুফল, গোপঘোণ্টা, শ্রুবাক্রম, মৃদুফল, দন্তকাষ্ঠ, পিণ্ডার, হিমক, পূত, কিঙ্কিণী ॥ ৯৭ ॥

ঐরাবত ও নাগরঙ্গ শব্দে নাগরঙ্গ বুঝায়। কোন স্থানে ইহাকে নারাঙ্গা লেবু বলে। ১। ঐরাবত-পুং {ঐরাবত+অৎ} ঐরাবতের (নাগরাজের) প্রিয়। ২। নাগরঙ্গ-পুং নারীর অঙ্গের ন্যায় ফল ইহার। অন্য নাম—নারঙ্গ, নার্য্যঙ্গ, নাগর, নাগরুক, চক্রাধিবাসী, কিম্মির, কির্ম্মিরত্বক্ ॥ ৯৮ ॥

নাদেয়ী ও ভূমিজম্বুকা শব্দে ভূমিজম্বুকা বুঝায়। ১। নাদেয়ী-স্ত্রীং {নদী+এয়ণ্} নদী সমীপে জাত। ২। ভূমিজম্বুকা-স্ত্রীং ভূমির জম্বুর ন্যায়। কাহারও মতে ঐরাবত, নাগরঙ্গ, নাদেয়ী ও ভূমিজম্বুকা এই চারিটী শব্দেই নাগরঙ্গ বুঝায় ॥ ৯৯ ॥

তিন্দুক শব্দ হইতে শিতিসারক পর্য্যন্ত ৪টী শব্দে গাববৃক্ষ বুঝায়। হিন্দীতে ইহাকে তেঁদু বলে। ১। তিন্দুক-পুং {তিন্দ্+কু, কর্ত্তৃ, স্বার্থে ক} কষায়হেতুক কষ্ট দেয় যে। ২। স্ফূর্জ্জক-পুং {স্ফূর্জ+বুণ্, কর্ত্তৃ}। ৩। কালস্কন্ধ-পুং কাল (কৃষ্ণবর্ণ) স্কন্ধ ইহার। ৪। শিতিসার-পুং শিতি (কৃষ্ণবর্ণ) সার ইহার। অন্য নাম—কেন্দু, তিন্দু, তিন্দুল, তিন্দুকি, তিন্দুকী, অতিমুক্তক, স্বর্য্যক, রামণ, স্ফূর্জ্জন, স্পন্দনাহ্বয় ॥ ১০০ ॥

কাকেন্দু শব্দ হইতে কাকপীলুক পর্য্যন্ত ৪টী শব্দে উড়ীগাব বুঝায়। কোন স্থানে ইহাকে মাকড়াগাব বলে। ১। কাকেন্দু-পুং কাকগণের আমোদজনকহেতুক কাকসম্বন্ধে ইন্দুতুল্য। অথবা কাকবর্ণ তিন্দু। ২। কুলক-পুং {কু-লক্+ক, কর্ম্ম} কু (কাক) কর্ত্তৃক আস্বাদিত হয় ইহা। ৩। কাকতিন্দুক-পুং কাকবর্ণ তিন্দুক (গাব)। ৪। কাকপীলুক-পুং কাকের ভক্ষ্য পীলুক। অন্য নাম—কাকাণ্ড, কাকস্ফূর্জ্জ, কাকাহ্ব, কাকবীজক ॥ ১০১ ॥

ঝাটলো ঘণ্টাপাটলির্মোক্ষমুষ্ককৌ ॥ ১০২ ॥ তিলকঃ ক্ষুরকঃ
শ্রীমান্ ( ১০৩ ) সমৌ পিচুলঝাবুকৌ। ১০৪। শ্রীপর্ণিকা কুমুদিকা
কুম্ভী কৈটর্য্যকট্ফলৌ ॥ ১০৫ ॥ ক্রমুকঃ পট্টিকাখ্যঃ স্যাৎ পট্টী

---

গোলীতি। পঞ্চ ঘন্টাপারলি ইতি খ্যাতে। গোভি র্লিহ্যতে ক্তঃ। ঝাটয়তি কলচ্। হন্যতে ইতি ঘন্টা পৃষোদরাদিঃ। পাটনং পাটঃ, পাটোবিদারণং বিস্তারো বা তং লাতীতি বাহুলকাৎ ডিরিতি ঘন্টাপাটলিঃ। স্বামী তু ঘন্টাং পাটলিঞ্চ পৃথগাহ। মোক্ষয়তি রোগং ফলং বা মোক্ষ অবসানে চুরাদিঃ অচ্। ঝাটলেঽপ্যপবর্গেঽপি মোক্ষো নামোচিতে ত্রিম্বিতি ধরণিঃ। মুষেঃ কল্ ॥ ১০২ ॥

তিলেতি। ত্রয়ং তিলা ইতি খ্যাতে। দীর্ঘ পত্রে তরুভেদে। অয়ঞ্চ বসন্তে পুষ্পাতি। দণ্ডকলস ইতি খ্যাতে ইতি কশ্চিৎ। স্বল্পপত্রাৎ তিলতি স্নিহ্যতি তিল স্নেহেন নাম্যুপধত্বাৎ কঃ ততঃ স্বার্থে কঃ। ক্ষুরতি খণ্ডয়তি পরুষত্বাৎ ক্ষুর বিলেখনে অকক্ ক্ষুরকঃ। শ্রীর্ব্বিদ্য-তেঽস্য ॥ ১০৩ ॥

পীতি। দ্বয়ং ঝাউ ইতি খ্যাতে ॥ ১০৪ ॥

শ্রীতি। পঞ্চ কট্ফলে। কাফল ইতি রায় ভরতৌ। শোভন পত্রত্বাৎ শ্রীপর্ণী, স্বার্থে কঃ শ্রীপর্ণিকা। কুমুদপ্রতিকৃতিত্বাৎ, কৌ মোদতে বা কুমুদিকা। কং শিরঃ পাটনেন উম্ভয়তি কর্ম্মণ্যণি ঙীষ্ শকন্ধাদিঃ ॥ ১০৫ ॥

ক্রমুক ইতি। চতুষ্কং পট্টিকালোধ্রে পাটিয়া লোধ্র ইতি খ্যাতে। ক্রামতি লোহিতত্বং

---

গোলীঢ় শব্দ হইতে মুষ্কক পর্য্যন্ত ৫টী শব্দে ঘন্টাপারলি বুঝায়। স্থানবিশেষে ইহাকে ঘন্টা-পারুল বলে। ১। গোলীঢ়-পুং { গো-লীহ্+ক্ত, কর্ম্ম } গো লেহন করে ইহা। ২। ঝাটল-পুং { ঝট্+ণিচ্+কলচ্, কর্ত্তৃ }। ৩। ঘন্টাপাটলি-পুং { ঘন্টাপাট-লা+ডি, কর্ত্তৃ }। ৪। মোক্ষ-পুং { মোক্ষ্+ণিচ্+অচ্, কর্ত্তৃ } রোগ নিরসন ( দূরীভূত ) করে যে। ৫। মুষ্ক-পুং {মুষ্+কলচ্, কর্ত্তৃ} রোগনাশ করে যে। অন্য নাম—গোলিহ, ঘন্টাপাটলি, ক্ষারশ্রু, কালমুষ্কক, পাটলী, ঘন্টাক, ঝাট, তীব্র, ঘন্টক, কাষ্ঠপাটলী, কালাস্থালী, কাচস্থালী, কালঘন্টা ॥ ১০২ ॥

তিলক, ক্ষুরক ও শ্রীমৎ শব্দে তিলবৃক্ষ বুঝায়। ১। তিলক-পুং { তিল্+ক, কর্ত্তৃ, স্বার্থে ক } ২। ক্ষুরক-পুং { ক্ষুর+অকক্, কর্ত্তৃ }। ৩। শ্রীমৎ-পুং { শ্রী+মন্তু } শ্রী আছে ইহার ॥ ১০৩ ॥

পিচুল ও ঝাবুক শব্দে ঝাউবৃক্ষ বুঝায়। ১। পিচুল-পুং { পিচু-লা+ক, কর্ত্তৃ } পিচু (তূলা) দেয় যে। ২। ঝাবুক-পুং { ঝা-বা+উকঙ্, কর্ত্তৃ } ঝা এইরূপ অব্যক্ত শব্দ করে যে। অন্য নাম—অফল, বহুগ্রন্থি ॥ ১০৪ ॥

শ্রীপর্ণিকা শব্দ হইতে কট্ফল পর্য্যন্ত ৫টী শব্দে কট্ফল বুঝায়। কোথাও কায়ফল কোথাও কায়ছাল বলিয়া থাকে। ১। শ্রীপর্ণিকা-স্ত্রীং শ্রী ( শোভাবিশিষ্ট ) পর্ণ ইহার। ২। কুমুদিকা-স্ত্রীং { কু-মুদ্+ক, কর্ত্তৃ, স্বার্থে ক } কু ( পৃথিবীতে ) মুদিত ( হৃষ্ট )। ৩। কুম্ভী-স্ত্রীং { ক-উন্ভ্+ণিচ+অণ, কর্ত্তৃ }। ৪। কৈটর্য্য-পুং { কেট-রা+ক, কর্ত্তৃ, স্বার্থে যণ্ } কেট ( ভয় ) দেয় যে। ৫। কট্ফল-পুং কট্ ( কণ্ঠাবরক ) ফল ইহার। অন্য নাম—কাফল, কুম্ভিপাকী, পরুষ, কুমুদী, ত্বক্ফল, সোমবল্ক, সোমবৃক্ষ, রোহিণী, নাসান্থ, অরণ্য, কৃষ্ণগর্ভ, প্রচেতসী, ভদ্রাবতী, মহাকুম্ভী, রামসেনক, কম্ভূদা, উগ্রগন্ধ, ভদ্রারঞ্জনক, লঘুকাশ্মর্য্য ॥ ১০৫ ॥

ক্রমুক শব্দ হইতে লাক্ষা প্রসাদন পর্য্যন্ত ৪টী শব্দে পট্টিকালোধ্র বুঝায়; স্থানবিশেষে পাটিয়া-

লাক্ষাপ্রসাদনঃ। ১০৬। নুদস্তু পূষঃ ক্রমুকো ব্রহ্মণ্যো ব্রহ্মদারু চ॥ তূলঞ্চ (১০৭) নীপপ্রিয়ককদম্বাস্তু হলিপ্রিয়ে। ১০৮। বীর-বৃক্ষোঽরুষ্করোঽগ্নিমুখী ভল্লাতকী ত্রিষু॥ ১০৯॥ গর্দ্দভাণ্ডে কন্দ-

---

নাম্নীতি ক্রমেরুকঃ। ক্রমুকঃ পট্টিকালোধ্রে গুবাকে ভদ্রমুস্তকে ইতি বাচস্পতিঃ। পট্টিকা ইত্যাখ্যা অস্য। রঞ্জনীয়ত্বেন পট্টোঽস্যাস্তীতি পট্টী। পট্টী নাস্তঃ পুমানিতি স্বামিজাতরূপৌ। পট্টী ইবন্তেতি কেচিৎ। অস্মিন্ ক্ষিপ্তেলাক্ষা ক্রন্তা ভবতীতি লাক্ষাং প্রসাদায়তি যুঃ ॥ ১০৬ ॥

নুদ ইতি। ষট্কং অশ্বত্থাকারে ব্রহ্মদারুণি। নুদ প্রেরণে কঃ দীর্ঘশ্চ সংজ্ঞাত্বাৎ। পূষ বৃদ্ধৌ কঃ পূষঃ। যূপোপযুক্তকাষ্ঠত্বাৎ যূপ ইতি স্বামী। পূগ ইত্যন্যে। ব্রহ্মণি সাধু ব্রহ্মণ্যঃ। ব্রহ্মনাম দারু। তূলেঃ কঃ। পুংলিঙ্গস্তু পিচৌ তূলঃ ক্লীবং স্যাদ্ব্রহ্মদারুণীতি রত্নকোষঃ ॥ ১০৭ ॥

নীতি। চতুষ্কং কদম্বে। নয়তি মুদং বাষ্পাদিত্বাৎ পঃ। গুণাভাবশ্চ। প্রীণাতীতি কঃ। কুৎসিতমম্বত্যেে বিরহিণোঽনেন ঘঞ্। অস্য কোটরস্থং মদ্যং পীত্বা বলভদ্রং পিপ্রিয়ে। অতো হলিনো বলভদ্রস্য প্রিয়ঃ। সাম্প্রত্যে তু নীপো মহাকদম্বস্যা ধারা কদম্ব ইত্যপি প্রিয়োঽন্ন প্রসবশ্চৈব বৃত্তপুষ্প কদম্বক ইতি ভেদঃ। ইহতু ভেদ মনাদৃত্য কদম্ব সামান্যে পঠিতঃ। ধূলী কদম্বো ধারা কদম্বঃ ষট্পদপ্রিয়ঃ। বৃত্তপুষ্পঃ কেশরাঢ্যঃ প্রাবৃষেণ্যঃ কদম্বকঃ। নীপো মহাকদম্বোঽপি তথা বহুফলো মতঃ ইতি রভসঃ ॥ ১০৮ ॥

বীরেতি। চতুষ্কং ভায়লা ইতি খ্যাতে। অরুর্ব্রণং করোতি তদাদ্যেত্যাদিনাং টঃ ইষুযোঃ সম্বন্ধ ইতি ষত্বং। দাহকত্বাদগ্নিরিব মুখমস্যাঃ অগ্নিমুখী, ঙীষন্তা, নদাদিত্বাদীপ্ বা। ভল্লাস্ত্রমিব

---

লোধ ও রক্তলোধ বলে। ১। ক্রমুক-পুং {ক্রম্+উক, কর্ত্তৃ} লোহিতত্ব অতিক্রম করিয়াছে যে অর্থাৎ অতি রক্তবর্ণ। ২। পট্টিকাখ্য-পুং পট্টিকা আখ্যা (নাম) ইহার। ৩। পট্টিন্-পুং {পট্ট+ইন্} পট্ট (রক্তবর্ণ) আছে ইহাতে। ৪। লাক্ষাপ্রসাদন-পুং লাক্ষার প্রসাদন। অন্য নাম—পট্টিলোধ্র, বল্কলোধ্র, বৃহদ্দল, জীর্ণবুধ্ন, বৃহদ্বল্ক, শীর্ণপত্র, অক্ষিভেষজ ইত্যাদি ॥ ১০৬ ॥

নুদ শব্দ হইতে তূল পর্য্যন্ত ৬টী শব্দে অশ্বত্থাকার ব্রহ্মদারু বৃক্ষ বুঝায়। কোন স্থানে ইহাকে পয়া অশ্বত্থ ও তুঁত বলে। ১। নুদ-পুং {নুদ্+ক, কর্ত্তৃ} পাপের নোদন (দূরীকরণ) করে যে। ২। পূষ-পুং {পূষ+ক, কর্ত্তৃ} বৃদ্ধি পায় যে। ৩। ক্রমুক-পুং। ৪। ব্রহ্মণ্য-পুং {ব্রহ্মণ্+য} ব্রহ্মকর্ম্মে সাধু। ৫। ব্রহ্মদারু-পুং ব্রহ্ম নামক দারু। ৬। তূল-ক্লীং {তূল+ণিচ্+অচ্, কর্ত্তৃ} পাপ হইতে উত্তোলন করে যে। অন্য নাম—পলশিক, যূপ, পূগ ॥ ১০৭ ॥

নীপ শব্দ হইতে হলিপ্রিয় পর্য্যন্ত ৪টী শব্দে কদম্ববৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে কদমগাছ বলে। ১। নীপ-পুং {নী+প, কর্ত্তৃ} হর্ষ পাওয়ায় যে। ২। প্রিয়ক-পুং {প্রী+ক, কর্ত্তৃ, স্বার্থে, ক} প্রীতি জন্মায় যে। ৩। কদম্বক-পুং {কু-অম্ব+ঘঞ্, করণ} বিরহিগণ কু (ভাব) প্রাপ্ত হয় ইহাদ্বারা। ৪। হলিপ্রিয়-পুং হলীর (বলরামের) প্রিয়, ইহার কোটরস্থ মদ পান করিয়া বলরাম অতি প্রীত হইতেন। অন্য নাম—নিপ, অশোকারি, কাদম্ব, ষট্পদেষ্ট, প্রাবৃষেণ্য, হরিপ্রিয়, জাল, বৃত্তপুষ্প, সুরভি, ললনা-প্রিয়, কাদম্বর্য্য, সীধুপুষ্প, জীর্ণপর্ণ, সহাঢ্য, কর্ণপূরক, কেশরাঢ্য, মহাকদম্ব, বহুফলা ॥ ১০৮ ॥

বীরবৃক্ষ হইতে ভল্লাতকী পর্য্যন্ত ৪টী শব্দে ভায়েলা বৃক্ষ বুঝায়, কোথাও ইহাকে ভেলা, ভলা প্রভৃতি বলে। ১। বীরবৃক্ষ-পুং বীরতুল্য বৃক্ষ। ২। অরুষ্কর-পুং {অরুস্-কৃ+অচ্, কর্ত্তৃ} অরুঃ (ব্রণ) করে (জন্মায়) যে। ৩। অগ্নিমুখী-স্ত্রীং অগ্নির ন্যায় দাহজনক মুখ ইহার। ৪। ভল্লাতকী-স্ত্রীং {ভল্ল-অৎ+ঙীপ্ কর্ম্ম, স্বার্থে, ক} ভল্লাস্ত্রের ন্যায় জানা যায় ইহাকে। অন্য নাম—ভল্লাত,

রালকপীতনসুপার্শকাঃ। প্লক্ষশ্চ (১১০) তিন্তিড়ী চিঞ্চাঽম্লিকা (১১১) ঽথাপীতসালকে॥ সর্জ্জকাঽসন বন্ধূকপুষ্প প্রিয়ক জীবকাঃ। ১১২। সালে তু সর্জ্জকার্য্যাশ্বকর্ণকাঃ সস্য-

অরুষ্করত্বাৎ অতাতে জায়তে অসাবিতি কর্ম্মণি ঘঞ্ গৌরাদিঃ। ত্রিষিত্যুক্তে র্ভল্লাতকঃ ভল্লাতকঞ্চেতি ভল্লতকে ভলাতশ্চ ভল্লাতঃ সোঽথকৃত্তথেতি অমরমালা॥ ১০৯॥

গর্দ্দেতি। পঞ্চ গান্ধামুয়া ইতি খ্যাতে গন্ধপিপ্পলীতি যস্য প্রসিদ্ধিঃ। গর্দ্দভস্যাণ্ডমিব ফলমস্য। কন্দরমলয়তি অণ্॥ ১১০॥

তীতি। ত্রয়ং তিন্তলি ইতি খ্যাতে। তড় আঘাতে পৃষোদরাদিঃ। অম্লত্বাদম্লিকা। অম্লিকা চুক্রিকা চুক্র মম্লা শুক্তোঽথ শুক্তিকা। অম্লীকা চাম্লিকা চিঞ্চা তিন্তড়ী তিন্তলী স্থেতি রুদ্রঃ॥ ১১১॥

পীতি। ষট্ পীতসালকে সালসদৃশাকারমদ্যোপযুক্তবল্কলে পিয়াল ইতি খ্যাতে। পীতঃ সারোঽস্য রস্য লত্বং। সৃজের্ণ্বুল্। অস্যত ইতি যুট্। "প্রিয়ধিমানিতমানবতীরুষাং নিরসনৈরসনৈ রবৃথার্থতা" ইতি মাঘযমকাদ্দন্ত্যঃ। পীঠেন্ত স্কন্ধয়োঃ ক্লীব মাস্নুনং না তু জীবকইতি রভসে দীর্ঘাদিশ্চ। তালব্য মধ্যোঽপীতি কশ্চিৎ। বন্ধূকস্যেব রক্তানি পুষ্পাণ্যস্য। প্রিয়ঙ্গৌ পিয়কো-নীপে পীতসারে নৃপান্তরে ইতিরুদ্রঃ॥ ১১২॥

সাল ইতি। পঞ্চ গজারীতি খ্যাতে। শালঃ সর্জ্জতরৌ মৎস্য শালা স্কন্ধলতেভ্যপীতি তালব্যাদৌ ধরণিঃ। সৃজেরচ্। তাং সাধু মত্বা সুরভিং সসর্জ্জ প্রজাপতিঃ কামমিবাসর্জ্জ"

শোথঘ্নৎ, অহ্বলা, অন্তঃসত্ত্বা, ভল্লিকা, অর্শোহিত, নির্দহন, তপন, অনল, কৃমিঘ্ন, বাতারি, শৈলবীজ, স্ফোটবীজক, পৃথক্বীজ, ধনুর্বৃক্ষ, বীজপাদপ, মহাতীক্ষ্ণা॥ ১০৯॥

গর্দ্দভাণ্ড শব্দ হইতে প্লক্ষ পর্য্যন্ত ৫টী শব্দে গর্দ্দভাণ্ড বৃক্ষ বুঝায়। স্থানবিশেষে ইহাকে গান্ধামুয়া, গন্ধপিপ্পলি ও গাঁধিভাঁট প্রভৃতি বলে। ১। গর্দ্দভাণ্ড-পুং গর্দ্দভের অণ্ড (বীর্য্য) হয় ইহা হইতে। ২। কন্দরাল-পুং {কন্দর্-অল্+ণিচ্+অণ্, কর্ত্তৃ} কন্দর ভূষিত করে যে। ৩। কপীতন-পুং। ৪। সুপার্শ্বক-পুং সু (সুন্দর) পার্শ্ব ইহার। ৫। প্লক্ষ-পুং। অন্য নাম—শুঙ্গিন্, প্লব, কমণ্ডলু, গন্ধভাণ্ড, প্লক্ষেশ, ভাণ্ড, গন্ধমুণ্ড, নন্দীবৃক্ষ, ফলপাকিন্॥ ১১০॥

তিন্তিড়ী, চিঞ্চা ও অম্লিকা শব্দে তেতুলবৃক্ষ বুঝায়। কোন স্থানে ইহাকে আম্বিলা বলে। ১। তিন্তিড়ী-স্ত্রীং {তর+ই, কর্ত্তৃ} মুখে আঘাত করে যে। অথবা {তিম্+তিড়ক্, করণ} মুখ আর্দ্র হয় ইহাদ্বারা। ২। চিঞ্চা-স্ত্রীং {চম্+ডিঞ্চ, কর্ম্ম} ভক্ষণ করে ইহা। ৩। অম্লিকা-স্ত্রীং অম্লরস আছে ইহাতে। অন্য নাম—তিন্তিড়ীক, অম্লীকা, আম্লিকা, আম্লীকা, তিন্তিলীকা, বৃক্ষাম্ল, তিন্তিড়, চুক্র, চুক্রা, অম্লা, অত্যম্লা, ভুক্তা, চারিত্রা, শাকচুক্রিকা, শুচুক্রিকা, সুতিন্তিড়ী, তিন্তলী॥ ১১১॥

পীতসালক শব্দ হইতে জীবক পর্য্যন্ত ৬টী শব্দে পীতসালক বৃক্ষ বুঝায়। কেহ২ পিয়াল বা পিয়ালসাল বলিয়া থাকেন। ১। পীতসালক-পুং পীতবর্ণ সার ইহার। ২। সর্জ্জক-পুং {সৃজ+বুণ্, কর্ত্তৃ} নির্য্যাস সৃষ্টি করে যে। ৩। অসন-পুং {অস্+যুট্, কর্ম্ম}। ৪। বন্ধুপুষ্প-পুং বন্ধুকের ন্যায় রক্তবর্ণ পুষ্প ইহার। ৫। প্রিয়ক-পুং। ৬। জীবক-পুং {জীব+বুণ্, কর্ত্তৃ} বহুকাল জীবিত থাকে যে। অন্য নাম—পীতশালক, পতশালক, আসন, অশন॥ ১১২॥

সাল শব্দ হইতে সস্যসম্বর পর্য্যন্ত ৫টী শব্দে সালবৃক্ষ বুঝায়। স্থানবিশেষে গজারি বা সখুয়া বলে। ১। সাল-পুং {সার+অং} অধিক পরিমাণ সার আছে ইহাতে। ২। সর্জ্জ-পুং {সৃজ+

ময়রঃ ॥ ১১৩ ॥ নদীসর্জ্জো বীরতরুরিন্দ্রদ্রুঃ ককুভোর্জ্জুনঃ ।১১৪। রাজাদন ফলাধ্যক্ষে ক্ষীরিকায়ামথ দ্বয়োঃ ॥ ১১৫ ॥ ইঙ্গুদীতাপসতরু (১১৬) ভূর্জ্জে চর্ম্মিমৃদুত্বচৌ। ১১৭। পিচ্ছিলা পূরণী

---

ইতি যমকাদন্ত্যঃ। কৃষ্যতে তনুক্রিয়তে বিলিখ্যতে বা ক্যপ্ ততঃ প্রজ্ঞাদ্যণ্ তালব্য মূর্দ্ধন্যোভয়মেব স্যাৎ। অশ্বকর্ণমিব পত্রমস্য। সস্তং সংবৃণোতি অচ্ ॥ ১১৩ ॥

নদীতি। পঞ্চার্জ্জুনবৃক্ষে। প্রায়েণ নদীকচ্ছজত্বাৎ নদ্যাঃ সর্জ্জো নদীসর্জ্জঃ। বীরনামা ইন্দ্রনামাচ তরুঃ বীণাপ্রসেকে ককুভঃ পক্ষভেদেৰ্জ্জুনে তরাবিতি রভসঃ ॥ ১১৪ ॥

রাজেতি ত্রয়ং ক্ষীরিবৃক্ষে। রাজভি রদ্যতে মাধুর্য্যাৎ কর্ম্মণি ল্যুট্ রাজাদনং। রাজাতনমিতি পাঠান্তরম্। অতএব ফলানামধ্যক্ষঃ প্রধানং ফলাধ্যক্ষ ফলমধ্যক্ষ মস্যেতি বা। অত্র দ্বিধাবিগৃহীতং। তেন রাজাদনফল মিত্যেকং নাম, অধ্যক্ষমিত্যপর মিত্যন্যে। তথাহি—ক্ষীরিকায়াস্তু মধুকা রাজাদনফলং তথা। রাজাদনং ক্ষীরিবৃক্ষঃ পলাশী মর্কটপ্রিয়ঃ। ফলাধ্যক্ষো গুরুস্কন্ধঃ শ্লেষ্মলা তর্পণা বৃষা। অধ্যক্ষোমল্লিকা জালীতি বাচস্পতিঃ। স্বাদুত্বাৎ ক্ষীরযোগাদ্বা ক্ষীরিকা ॥ ১১৫ ॥

ইঙ্গুদীতি। দ্বয়ং জিয়াপুতা ইতি খ্যাতে। ইঙ্গুদস্তাপসপ্রিয় ইতি রত্নকোষঃ। তপস্বিজনোপযুক্তফলবল্কলত্বাৎ তাপসতরুঃ ॥ ১১৬ ॥

ভূর্জ্জ ইতি। ত্রয়ং ভূর্জ্জবৃক্ষে। ভুবি উজর্জ্জয়তেঽচ্। প্রশস্তচর্ম্মযোগাদিন্। মৃদুত্বগস্য ॥১১৭॥

---

অচ্, কর্ত্তৃ }। ৩। কার্ষ্য-পুং { (কৃষ+ক্যপ, কর্ম্ম)=কর্ষ্য+অণ্ }। ৪। অশ্বপর্ণক-পুং অশ্বকর্ণাকৃতি পর্ণ ইহার। ৫। সস্তসম্বর-পুং { সস্ত-সম্-বৃ+অচ্, কর্ত্তৃ } সস্ত সংবরণ করে যে। অন্য নাম—শস্তসম্বর, উপমেত, দীর্ঘশাখ, জলদাশন, লতাতরু, লতাশঙ্খ, শঙ্কুতরু, সর্জ্জরস, চীরপর্ণ, কললজোদ্ভব, বালকার্য্য, অজকর্ণক, নস্তকর্ণ, কষায়িন্, ললন, গন্ধবৃক্ষ, বংশ, বালনির্য্যাস, দিব্যসার, সুরেষ্টক, শূর, অগ্নিবল্লভ, যক্ষধূপ, সিদ্ধক ॥ ১১৩ ॥

নদীসর্জ্জ শব্দ হইতে অর্জ্জুন পর্য্যন্ত ৫টী শব্দে অর্জ্জুনবৃক্ষ বুঝায়। ইহাকে কোন স্থানে আজন্ কোন স্থানে কোহা বলিয়া থাকে। ১। নদীসর্জ্জ-পুং নদীতীরে সর্জ্জ (সৃষ্টি) ইহার। ২। বীরতরু-পুং বীরনামক তরু। ৩। ইন্দ্রতরু-পুং ইন্দ্রনামক তরু। ৪। ককুভ-পুং {কুকুভ্+অং} (দিগব্যাপীহেতুক) ককুভ (দিক্) আছে ইহাতে। ৫। অর্জ্জুন-পুং { অর্জ্জ+উন, কর্ম্ম } ঔষধির জন্য অর্জ্জন করা হয় ইহা। অন্য নাম—শম্বর, পার্থ, চিত্রযোধিন্, বৈরাতঙ্ক, করবীবক, গণ্ডীরিন্, শিবমল্লক এবং যে যে শব্দে অর্জ্জুনকে বুঝায় সেই সেই শব্দেই অর্জ্জুনবৃক্ষও বুঝায় ॥ ১১৪ ॥

রাজাদন, ফলাধ্যক্ষ ও ক্ষীরিকা শব্দে ক্ষীরিবৃক্ষ বুঝায়। কেহ ক্ষীরাই, ক্ষীরখেজুর কেহবা পিণ্ডখেজুর বলিয়া থাকেন। ১। রাজাদন-ক্লীং রাজার অদন (ভক্ষ্য)। ২। ফলাধ্যক্ষ-ক্লীং ফলের অধ্যক্ষ (প্রধান)। ৩। ক্ষীরিকা-স্ত্রীং { ক্ষীর+ক } ক্ষীর আছে ইহাতে। অন্যনাম—রাজাতন, রাজাদনফল, অধ্যক্ষ, মধুকা, ক্ষীরবৃক্ষ, পলাশিন্, মর্কটপ্রিয়, গুরুস্কন্ধ, শ্লেষ্মলা, তর্পণী, রাজন্য, প্রিয়দর্শন, দৃঢ়কন্ধ, কপীঠ, বরাদন, বৃষা, জানী, মল্লিকা ॥ ১১৫ ॥

ইঙ্গুদী ও তাপস তরু শব্দে ইঙ্গুদী বৃক্ষ বুঝায়; স্থান বিশেষে ইহাকে ইঙ্গোট, জিয়াপুতা, পুত্রজীব ইত্যাদি বলিয়া থাকে। ১। ইঙ্গুদী-স্ত্রীং ইঙ্গুদ-পুং { ইঙ্-উদট্, কর্ম্ম } ফলার্থ গমন করা যায় ইহাতে। ২। তাপসতরু-তাপসের প্রয়োজনীয় তরু। ইহার ফল ও বল্কল তপস্বিগণের প্রয়োজনীয়। অন্য নাম—ইঙ্গুল, হিঙ্গুপত্র, বিষকণ্ট, অনিলান্তক, গৌরবৃক্ তনুপত্র, শূলারি, বিসকট, তীক্ষ্ণকণ্ট, তৈলফল, পূতিগন্ধ, বিগন্ধক, ক্রোষ্টুফল ॥ ১১৬ ॥

ভূর্জ্জ, চর্ম্মিন্ ও মৃদুত্বচ্ শব্দে ভূর্জ্জবৃক্ষ বুঝায়; ইহাকে কোনস্থানে ভূর্জ্জিপত্র কোনস্থানে ভোজপাত বলে। ১। ভূর্জ্জ-পুং {ভূ-উর্জ্জ+অচ্, কর্ত্তৃ}। ২। চর্ম্মিন্-পুং {চর্ম্ম+ইন্} প্রশস্ত চর্ম্ম ইহার।

মোচা স্থিরায়ুঃ শাল্মলির্দ্বয়োঃ॥ ১১৮ ॥ পিচ্ছা তু শাল্মলী-বেষ্টে (১১৯) রোচনঃ কূটশাল্মলিঃ। ১২০। চিরবিল্বো নক্তমালঃ করজশ্চ করঞ্জকে॥ ১২১॥ প্রকীর্য্যঃ পূতিকরজঃ পূতিকঃ কলি-

---

পীতি পঞ্চ শিমলীতি খ্যাতে। পিচ্ছাযোগাদিলঃ। ক্ষতাদিকং পূর্য্যতেঽনয়া যুট্। মুচেরচ্। স্থিরমায়ুরস্যাঃ। তথাচ—“দশবর্ষসহস্রাণি বনে জীবতি শাল্মলিঃ” ইতি। মোচাসাহচর্য্যাৎ স্ত্রীত্বং। উদন্তাপি, “স্থিরায়োশ্ছিন্নায়া বিগলিতরসো যাবদমলঃ” ইত্যায়ুর্ব্বেদে। শলেস্তালব্যাদে-র্মলিঞ্। “শাল্মলিঃ শাল্মলিস্যাঞ্চ প্রশ্নিকায়াঞ্চ দৃশ্যতে” ইতি তালব্যাদাবুৎপলিন্যাং শাল্মলিনী চ॥ ১১৮॥

পীতি। দ্বয়ং শাল্মলি আঠা ইতি খ্যাতে। পিচ্ছেরঙ্। বেষ্টো নির্য্যাসঃ। তদুক্তং, ক্বাথঃ কষায়ো নির্য্যাযো নির্য্যাসো নির্য্যূহোবেষ্টিকস্তথা। পিচ্ছা স্ত্রী শাল্মলীবেষ্টে মণ্ডে চান্ন সমুদ্ভবে ইতি রুদ্রঃ॥ ১১৯॥

রোচেতি। দ্বয়ং জিয়লীতি খ্যাতে। কাঁফিলা ইতি কচিৎ। প্রসিদ্ধিঃ॥ ১২০॥

চিরীতি। চতুষ্কং করঞ্জবৃক্ষে। চিরিধাতোর্ব্বিল্বক্। স্বমতেতু চিরবিল্ব ইত্যপপাঠঃ। তথাচ “দিঘীবেবী দরিদ্রোর্ণু জাগর্ত্তীনাং চিরের্জ্জিবেঃ। এক স্বরাণাং ধাতূনাং নানুবন্ধো' বিধীয়তে” ইতি রমানাথঃ। ভমালাখ্য কলীচ, পৃষোদরাদিঃ। কং রঞ্জয়ত্যণ্ অন্যত্র কঃ॥ ১২১॥

প্রকীতি। চতুষ্কং (কাঁটকরঞ্চ) লাটা ইতি খ্যাতে। প্রকীর্য্যতে বিক্ষিপ্যতে ক্যপ্। পূতি

---

৩। মৃতুত্বচ্-পুং মৃতু ত্বক্ ইহার। অন্য নাম—ছদপত্র, বক্ষদ্রুম, সুচর্ম্মন্, ভূর্জ্জপত্রক, চিত্রত্বচ্, বিন্দুপত্র, রক্ষাপত্র, বিচিত্রক, ভূতঘ্ন, শৈলেন্দ্রস্থ, চর্ম্মদ্রুম, ছত্রপত্র, শিবি, স্থিরচ্ছদ, দলনির্ম্মোক, পত্রকী, বিদ্যাদল, পত্রপুষ্পক, ভুজ, বহুপট॥ ১১৭॥

পিচ্ছিলা শব্দ হইতে শাল্মলি পর্য্যন্ত ৫টী শব্দে শাল্মলিবৃক্ষ বুঝায়। স্থানবিশেষে ইহাকে শিমলী, শিমুল, পাকড়াবৃক্ষ প্রভৃতি বলে। ১। পিচ্ছিলা-স্ত্রীং {পিচ্ছা+ইল} পিচ্ছা (শিমূলের আঠা) আছে ইহাতে। ২। পূরণী-স্ত্রীং {পূর+যুট, করণ} ক্ষতাদি পুরণ হয় ইহাদ্বারা। ৩। মোচা-স্ত্রীং {মুচ্+অচ্, কর্ত্তৃ} রস ত্যাগ করে যে। ৪। স্থিরায়ুস্-স্ত্রীং স্থির আয়ুস্ ইহার। ৫। শাল্মলি-পুং স্ত্রীং {শল্+মলিঞ্, কর্ত্তৃ} বহুদূর গমন করে যে। অন্য নাম—তূলিফলা, দুরারোহা, শল্মলিনী, শাল্মল, অপূরণী, নির্গন্ধপুষ্পী, তূলিনী, কুক্কুটী, রক্তপুষ্পা, কন্টকারী, মোচনী, শীমূল, চীরজীবিন্, পিচ্ছিল, রম্যপুষ্প, বহুবীর্য্য, দীর্ঘদ্রুম, স্থূলফল, স্থিরায়ুঃ॥ ১১৮॥

পিচ্ছা ও শাল্মলিবেষ্ট শব্দে শিমূলের আঠা বুঝায়। ১। পিচ্ছা-স্ত্রীং {পিচ্ছ+অচ্, কর্ত্তৃ} (গ্রহণীরোগ) ছেদন করে যে। ২। শাল্মলীবেষ্ট-পুং শাল্মলীর বেষ্ট (নির্য্যাস)॥ ১১৯॥

রোচন ও কূট শাল্মলি শব্দে জিয়ালীবৃক্ষ বুঝায়; কেহ কাঁফিলা, কেহ কাঠ শিমলি বলিয়া থাকেন। ১। রোচন-পুং {রুচ্+যু, কর্ত্তৃ} দীপ্তি পায় যে। ২। কূটশাল্মলি-পুং কূট (পর্ব্বত শৃঙ্গ) জাত শাল্মলি॥ ১২০॥

চিরবিল্ব শব্দ হইতে করঞ্জক পর্য্যন্ত ৪টী শব্দে করঞ্জবৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে করমচা বা করমজা বলে। ১। চিরবিল্ব-পুং {চির্+বিল্বক্, কর্ত্তৃ} অথবা {চির-বিল্+বক্, কর্ত্তৃ} চিরকাল ভেদ করে যে। ২। নক্তমাল-পুং {নক্ত-মল্+ণিচ্, অচ্ কর্ত্তৃ}। ৩। করজ-পুং {ক-রনজ্+ণিচ্+ক, কর্ত্তৃ} ক (জল) রঞ্জন করে যে। ৪। করঞ্জক-পুং {ক-রনজ্+ণিচ্+অণ্, কর্ত্তৃ, কস্বার্থে,} ঐ। অন্য নাম—পূতিক, চিরবিল্ল, পূতিপর্ণ, বন্ধফল, চিরিবিল্ব, উদকীর্য্য॥ ১২১॥

প্রকীর্য্য শব্দ হইতে কলিকারক পর্য্যন্ত ৬টী শব্দে কাঁটা করঞ্জবৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে

কারকঃ। ১২২। করঞ্জভেদাঃ ষড়্‌গ্রন্থো মর্কট্যঙ্গারবল্লরী ॥১২৩॥
রোহী রোহিতকঃ প্লীহশত্রুর্দাড়িমপুষ্পকঃ। ১২৪। গায়ত্রী বাল-
তনয়ঃ খদিরো দন্তধাবনঃ ॥ ১২৫ ॥ অরিমেদো বিট্‌খদিরে (১২৬)

---

গন্ধিত্বাৎ পূতিকঃ। পূতীকশ্চ, পূতীকরঞ্জঃ পূতীকঃ প্রকীর্য্যশ্চ সকণ্ঠক ইতি মাধবঃ। কলিং করোতি বুণ্। ১২২॥

ষড়িতি। ত্রয়ং প্রত্যেকং করঞ্জ বিশেষাঃ। ষড় গ্রন্থয়ঃ বিদ্যন্তে অস্য। অঙ্গার ইব বল্লরী অস্যাঃ॥ ১২৩॥

রোহীতি। চতুষ্কং রোহিণা ইতি খ্যাতে। রোহযোগাদিন্। রোহিতবর্ণত্বাদ্রোহিতকঃ। প্লীহব্যাধেঃ শত্রুঃ। দাড়িমপুষ্পমিব পুষ্পমস্য। প্লীহারী রৌহিতেয়ঃ স্যাদ্রক্তপুষ্পশ্চ রোহিত ইতি রত্নকোষঃ। রোহিতকঃ প্লীহশত্রুর্বনাতিক্তস্তু রোহিত ইতি মাধবঃ॥ ১২৪॥

গায়ত্রীতি। চতুষ্কং খদিরবৃক্ষে। গায়ত্রীখদিরে স্ত্রীস্যাচ্ছন্দস্যপি ষড়ক্ষরইতি রভসঃ। পারিজাত জয়া নিম্ব বহ্নি গায়ত্রীণাং পৃথগিতি বৈদ্যকে নান্তঃ। পুংলিঙ্গোঽপি। বালঃ সূক্ষ্মঃ পত্ররূপস্তনয়োঽস্য। খদেঃ কিরচ্। দন্তস্য ধাবনঃ॥ ১২৫॥

অরীতি। দ্বয়ং বিট্‌খদিরে। গুয়িয়া বাবলা ইতি খ্যাতে। মেদস্যারীরাজদন্তাদিঃ॥ ১২৬॥

---

লাটা বলে। ১। প্রকীর্য্য-পুং { প্র-কৃ+ক্যপ্, কর্ম্ম } কাঁটার ভয়ে প্রকীর্ণ (বিক্ষিপ্ত) হয় ইহা। ২। পূতিকরঞ্জ-পুং পূতিগন্ধ বিশিষ্ট করঞ্জ। ৩। পূতিক-পুং ঐ। ৪। কলিকারক-পুং { কলি-কৃ+বুণ, কর্ত্তৃ }। অন্য নাম—পূতীকরঞ্জ, পূতীক, কলিমারক, কলহনাশন, কলিমালক, প্রকীর্ণ, রজনীপুষ্প, সুমনস্, পূতিকর্ণক, কৈডর্য্য, কলিমাল্য॥ ১২২॥

ষড়্‌গ্রন্থ, মর্কটী, ও অঙ্গারবল্লরী শব্দে এক এক প্রকার করঞ্জ বুঝায়। ১। ষড়গ্রন্থ-পুং ছয়টী গ্রন্থি ইহার, ইহাকে কাঁটা করঞ্জ বলে। ২। মর্কটী-স্ত্রীং {মর্ক+অট, কর্ম্ম}। ইহাকে মাকড়া করঞ্জ বলে। ৩। অঙ্গারবল্লরী-স্ত্রীং অঙ্গারের ন্যায় বল্লরী ইহার। ইহাকে বিষ করঞ্জ বলে॥ ১২৩॥

রোহিন্ শব্দ হইতে দাড়িমপুষ্পক পর্য্যন্ত ৪টী শব্দে রোহিণাবৃক্ষ বুঝায়। স্থান বিশেষে ইহাকে রোহড়া, রোড়া, রয়না, নয়না ও রোহন প্রভৃতি বলে। ১। রোহিন্-পুং { রোহ্+ইন্ }। ২। রোহিতক-পুং রোহিত (লাল) বর্ণ। ৩। প্লীহশত্রু-পুং প্লীহার শত্রু। ৪। দাড়িমপুষ্পক-পুং দাড়িমপুষ্পের ন্যায় পুষ্প ইহার। অন্য নাম—রক্তত্বয়, মাংসদলন, যকৃদ্বৈরী, চলচ্ছদ, রোহিতেয়, রক্তপুষ্প, রোহিত, রোহীতক, রোহিণ, কূশাল্মলি, সদাপ্রসূন, কূটশাল্মলি, বিরোচন, শাল্মলিক॥ ১২৪॥

গায়ত্রী শব্দ হইতে দন্তধাবন পর্য্যন্ত ৪টী শব্দে খদিরবৃক্ষ বুঝায়, ইহাকে খয়ের গাছ বলে। ১। গায়ত্রী-স্ত্রীং { গায়ৎ+ত্রৈ+ড, কর্ত্তৃ }। ২। বালতনয়-পুং বাল (সূক্ষ্ম) পত্ররূপ তনয় ইহার। ৩। খদির-পুং { খদ্+কিরচ্, কর্ত্তৃ } কণ্টকী হেতুক হিংসা করে যে। ৪। দন্তধাবন-পুং দন্তের ধাবন। অন্য নাম—পথিদ্রুম, তিক্তসার, কণ্টকীদ্রুম, প্রসথ, যূপদ্রু, রক্তসার, কর্কটী, জিহ্মশল্য, কুষ্ঠঘ্নৎ, খদ্যপত্রী, ক্ষিতিক্ষম, সুশল্য, বক্রকণ্টক, যজ্ঞাঙ্গ, জিহ্বাশল্য, কণ্টিন্, সারদ্রুম, বহুসার॥ ১২৫॥

অরিমেদ ও বিট্‌খদির শব্দে বিট্‌খদিরবৃক্ষ বুঝায়, কোন কোন স্থানে গুয়িয়াবাবলা বা গুয়ে বাবলা প্রভৃতি বলে। ১। অরিমেদ-পুং মেদের অরি (নাশক)। ২। বিট্‌খদির-পুং বিট্ (বিষ্ঠা) তাহার ন্যায় দুর্গন্ধ খদির। অন্য নাম-বিট, দরিমেদ, ইরিমেদ, অসিমেদ, ক্রিমিশাত্রব, গিরিমেদ, মরুদ্রুম॥ ১২৬॥

কদরঃ খদিরে সিতে। সোমবল্কোঽপ্যথ (১২৭) থ ব্যাঘ্রপুচ্ছ-
গন্ধর্ব্বহস্তকৌ॥ এরণ্ড উরুবূকশ্চ রুবুকশ্চিত্রকশ্চ সঃ। চঞ্চুঃ
পঞ্চাঙ্গুলো মণ্ড বর্দ্ধমান ব্যড়ম্বকাঃ॥ ১২৮ ॥ অল্পা শমী
শমীরঃ (১২৯) স্যাচ্ছমী সক্তুফলা শিবা। ১৩০। পিণ্ডীতকো

---

কদেতি। দ্বয়ং শ্বেতখদিরে। কদেররচ্। খদর ইত্যপীতিস্বামী। সোম ইব শুক্লং বল্ক-মস্য ॥ ১২৭ ॥

ব্যাঘ্রেতি। ব্যড়ম্বকান্তমেকাদশ এরণ্ডে। ব্যাঘ্রপুচ্ছ ইব পত্রমস্য। উরুবূক ইত্যাদ্যমুকা-এদ্বমদীর্ঘং। প্রযুক্তঞ্চ বৈদ্যকে, কাথঃ স্যাদুরুবুকতৈলসহিতঃ সামে সশ্রূলেঽনিল ইতি। রুবূকঃ ইতি কঃ স্বার্থেঃ। বাতাস্থগুগ্রং রুবূতৈলমিশ্রমিতি বৈদ্যকে। চঞ্চুরেরণ্ডকে পুংসি পঙ্কিত্রীঢ্যাং স্ত্রিয়াং মতেতি কোষঃ। পত্ররূপহস্তে পঞ্চাঙ্গুলয়োঽস্য। এরণ্ড ত্রিপুটী ব্যাঘ্রদলো বাতাশ্ব রুবকৌ, রুরুক স্তরণশ্চাপি রুরুশ্চ ত্রিপুটীফল ইতি। এরণ্ডো রুরুকোরুক ইতি রত্নমালা। আমলক্যাং স্ত্রিয়াং মণ্ড এরণ্ডে সার পুচ্ছয়োরিতি রভসঃ। অমণ্ডোঽপ্যাকারপ্রশ্লেষাৎ। অমণ্ডপঞ্চাঙ্গুল বর্দ্ধমান গন্ধর্ব্বহস্ত ত্রিপুটীফলশ্চেতি হারাবলী। দীর্ঘাদিরপি। গন্ধর্ব্বহস্তকো মণ্ড আমণ্ডো ব্যাঘ্রপুচ্ছক ইতি কোষান্তরম্ ॥ ১২৮ ॥

অল্পেতি। অল্পশম্যাং শমীরঃ। কুট্যাদিভ্যোর ইতি রঃ ॥ ১২৯ ॥

শমীতি। ত্রয়ং শমীবৃক্ষে। "ন শমী নচ পুন্নাগোঽস্মিন্ সংসারকাননে। সরলা বিরলায়ন্তে

---

কদর ও সোমবল্ক শব্দে শ্বেত খদির বুঝায়। কোন স্থলে ইহাকে কাঁটাবাবলা বলে। ১। কদর-পুং { ক-দৃ+অচ্, কর্ত্তৃ } ক (জল) বিদারণ করে যে। কফনাশক হেতুক জলনাশক। ২। সোম-বল্ক-পুং সোমের ন্যায় শুক্লবল্ক ইহার। অন্য নাম—ব্রহ্মশল্য, খদিরোপম, শ্বেতসার, কার্ম্মুক, কুজ-কণ্টক, সোমসার, সোমবৃক্ষ ॥ ১২৭ ॥

ব্যাঘ্রপুচ্ছ শব্দ হইতে ব্যড়ম্বক পর্য্যন্ত ১১টী শব্দে এরণ্ডবৃক্ষ বুঝায়। স্থান বিশেষে গাব-ভেরাণ্ডা, ভেন্না, ভেল্লা, ভেরাণ্ডা, তেলভেরাণ্ডা প্রভৃতি বলে। ১। ব্যাঘ্রপুচ্ছ-পুং ব্যাঘ্রপুচ্ছের ন্যায় পত্র ইহার অথবা ব্যাঘ্রের ন্যায় পুচ্ছ (স্তবকভাগ) ইহার। গন্ধর্ব্বহস্তক-পুং গন্ধর্ব্বের (মৃগবিশে-ষের) হস্তাকার পত্র ইহার। ৩। এরণ্ড-পুং { আ-ঈর্+ণিচ্+অণ্ডচ্, কর্ত্তৃ } বায়ু চালন করে যে। ৪। উরুবুক-পুং { উরু-বৈ+ণিচ্+উক, কর্ত্তৃ } উরু (প্রধানরোগ) শোষণ করে যে। ৫। রুবুক-পুং ঐ। ৬। চিত্রক-পুং। ৭। চঞ্চু-পুং { চঞ্চ্+উ, কর্ত্তৃ } অল্প বায়ুতেও চলে যে। ৮। পঞ্চাঙ্গুল-পুং পত্ররূপ হস্তে পঞ্চ অঙ্গুল ইহার। ৯। মণ্ড-পুং { মন্ড-ণিচ্+অচ্, কর্ত্তৃ } মণ্ডিত (ভূষিত) করে যে। ১০। বর্দ্ধমান-পুং { বর্দ্ধ+শানচ্, কর্ত্তৃ } বৃদ্ধি (পূরণ) করা শীল (স্বভাব) ইহার। ১১। ব্যড়ম্বক-পুং { বি-অড়্+অম্বক্, কর্ত্তৃ }। অন্য নাম-ত্রিপুটীফল, রুবুক্, ইষ্ট, অম-ণ্ডল, তুচ্ছদ্রু, ব্রণহ, শূলশত্রু, ত্রিপুটী, ব্যাঘ্রদল, উরুবূক, রুবূক, রূবুক, রুবক, বুক, অমণ্ড, আমণ্ড, ব্যড়ম্বন, দীর্ঘদন্তক, কান্ত, তরুণ, শুক্ল, বাতারি, দীর্ঘপত্রক, বাতাশ্ব, রুরক, রুরুক, রুণ, রুরু, রুক ॥ ১২৮ ॥

শমীর শব্দে ক্ষুদ্র শমী বৃক্ষ (শাঁইগাছ) বুঝায়। ১। শমীর-পুং { শমী+র } ক্ষুদ্র শমী ॥ ১২৯ ॥

শমী, সক্তুফলা, ও শিবা শব্দে শমীবৃক্ষ (শাঁইগাছ) বুঝায়। ১। শমী-স্ত্রীং { শম্-ণিচ্+অচ্, কর্ত্তৃ } গ্রহদোষাদির উপশম করে যে। ২। সক্তুফলা-স্ত্রীং সক্তুর (ছাতুর) ন্যায় শুক্ল ফল ইহার। ৩। শিবা-স্ত্রীং কল্যাণ কর। অন্য নাম—শক্তফলা, শক্তুফলী, সক্তুফলী, কাননারি

মরুবকঃ শ্বসনঃ করহাটকঃ॥ শল্যশ্চ মদনে (১৩১) শক্রপাদপঃ
পারিভদ্রকঃ। ভদ্রদারু দ্রুকিলিমং পীতদারু চ দারু চ॥ পূতি-
কাষ্ঠঞ্চ সপ্ত স্যুর্দেবদারুণ্যথ দ্বয়োঃ। ১৩২। পাটলিঃ পাটলা
২মোঘা কাচস্থালী ফলেরুহা॥ কৃষ্ণবৃন্তা কুবেরাক্ষী (১৩৩) শ্যামা

---

ঘনায়ন্তে কলিদ্রুমাঃ" ইতি শ্লেষাৎ শমী তালব্যাদিঃ। শুভ্রত্বাৎ সক্তুরিব ফলং যস্যাঃ। শমী শক্তুফলা পিঙ্গা (পিছা) সিংহী সক্তুফলা শিবা ইতি দন্ত্য তালব্যে স্বামী॥ ১৩০॥

পিণ্ডীতি। যন্মদনবৃক্ষে। ময়না ইতি খ্যাতে। পিণ্ডী তনোতি ডঃ কঃ স্বার্থে। শলেস্তাল-ব্যাদেঃ ক্যপ্। ক্ষেড়া শঙ্কুশরে শল্যং নাশ্বাবিন্মদনদ্রুমে ইতি তালব্যাদৌ রভসঃ॥ ১৩১॥

শক্রেতি। দেবদারুপর্য্যন্ত মষ্টকং দেবদারুণি। শক্রনামা পাদপঃ। পারি পারং প্রাপ্তং ভদ্রমস্য পারিভদ্রঃ স্বার্থে কঃ ভদ্রং দার্ব্বস্য। কিল শৈত্য ক্রীড়নয়োঃ, কিলন্তি ক্রীড়ন্তি দেবতা অস্মিন্ দ্রুশ্চাসৌ কিলিমশ্চেতি কর্ম্মধারয়ঃ। পূতি দুর্গন্ধং কাষ্ঠমস্য। দারু স্যাৎ পিত্তলে কাষ্ঠে দেবদারৌ নপুংসক মিতি মেদিন্যাং। পুংলিঙ্গোঽপি দেবদারুঃ। তথাচ—"অমুংপুরঃ পশ্যসি দেবদারু মিতি রঘুঃ॥ ১৩২॥

পাটেতি। সপ্ত পারলিবৃক্ষে। পাট্যতে অন্যালৌ মোঘা স্ত্রী পাটলাবৃক্ষে মোঘং ত্রিষু নির-র্থকে ইতি রুদ্রঃ। অমোঘেতি ক্ষীর স্বামী। অলিপ্রিয়া (অবিশ্বয়া) বিশালাপ্রাপ্যমোঘা পাটলি-দ্ব'য়ো রিতি বাচস্পতিঃ। কাচশব্দেন কাচস্থং কাষ্ণ্যং লক্ষ্যতে তস্য স্থালী ভাজনং কৃষ্ণবর্ণত্বাৎ কাচস্থালী। স্বামীতু সাচ স্থালীতি পাঠং মন্যমানঃ স্থালীব সাধারণীতি নিরবোচত। তথাচ—

---

শান্তা, তুঙ্গা, কচরিপুফলা, কেশমথনী, ঈশানী, লক্ষ্মী, তপনতনয়া, ইষ্টা, শুভকরী, হবির্গন্ধা, মেধ্যা, দুরিতদমনী, সমুদ্রা, অগ্নিগর্ভা, সমীর, ঈশান, মঙ্গল্যা, সুরভি, ভদ্রা, পাপশমনী, কেশহন্ত্রী, শিবা-ফলা, সুপত্রা, সুখদা॥ ১৩০॥

পিণ্ডীতক শব্দ হইতে মদন পর্য্যন্ত ৬টী শব্দে মদনবৃক্ষ (ময়নাগাছ) বুঝায়। ১। পিণ্ডীতক-পুং {পিণ্ডী-তন্+ড, কর্ত্তৃ, স্বার্থে, ক} পিণ্ডী (পিণ্ডাকার ফল) বিস্তার করে যে। ২। মরুবক-পুং {মরু-বা+ক, কর্ত্তৃ, স্বার্থে, ক} মরুদেশে গমন করে যে অর্থাৎ যাহা মরুভূমিতেও জন্মে। ৩। শ্বসন-পুং {শ্বস্+যু, কর্ত্তৃ} জলশূন্য স্থানেও যাহা জীবিত থাকে। ৪। করহাটক-পুং {করহ-অট্+অণ, কর্ত্তৃ, স্বার্থে ক,}। ৫। শল্য-পুং {শল্+ক্যপ্, কর্ম্ম} অথবা {শল্য+অৎ} কন্টক যুক্ত হেতুক শল্যের (অস্ত্রের) ন্যায়। ৬। মদন-পুং {মদ+নিচ্+যু কর্ত্তৃ}। অন্য নাম—পিচুক, মুচুকুন্দ, কন্টকিন্, কণ্ঠ, কৈটর্য্য ধারা ফল॥ ১৩১॥

শক্রপাদপ শব্দ হইতে দেবদারু পর্য্যন্ত ৮টী শব্দে দেবদারু বুঝায়। ১। শক্রপাদপ-পুং শক্রনামক পাদপ। ২। পারিভদ্রক-পুং পারি (সমগ্র) ভদ্র ইহার। ৩। ভদ্রদারু-ক্লীং ভদ্র-দারু ইহার। ৪। দ্রুকিলিম-ক্লীং দ্রুতে (স্কন্ধে) কিলিম (নির্য্যাস) ইহার। ৫। পীতদারু-ক্লীং পীতবর্ণ দারু ইহার। ৬। দারু-ক্লীং {দৃ+উণ্, কর্ম্ম} বিদারণ করা যায় ইহা। ৭। পূতিকাষ্ঠ-ক্লীং পূতি (দুর্গন্ধ) কাষ্ঠ ইহার। ৮। দেবদারু-পুং ক্লীং দেবনামক দারু। অন্য নাম—শত-পাদপ, কল্পপাদপ, কিলিম, দারুক, স্নিগ্ধদারু, শিবদারু, শাম্ভব, ভূতহারিন্, ভদ্রবৎ, সুরাহ্ব, মস্তদারু॥ ১৩২॥

পাটলি শব্দ হইতে কুবেরাক্ষী পর্য্যন্ত ৭টী শব্দে পাটলি বৃক্ষ বুঝায়। স্থান বিশেষে ইহাকে পারলি, পারুল, পাড়বী, পারইল প্রভৃতি বলে। ১। পাটলি-পুং স্ত্রীং {পাট-লা+ডি, কর্ত্তৃ} অথবা {পাট+ণিচ+অলি, কর্ত্তৃ}। ২। পাটলা-স্ত্রীং {পাট-লা+ক, কর্ত্তৃ}। ৩। অমোঘা

তু মহিলাহ্বয়া। লতা গোবন্দনী গুন্দ্রা প্রিয়ঙ্গুঃ ফলিনী ফলী ॥ বিষ্বক্সেনা গন্ধফলী কারম্ভা প্রিয়কশ্চ সা। ১৩৪। মণ্ডূকপর্ণ পত্রোর্ণনট কট্বঙ্গ টুণ্টুকাঃ ॥ শোনাক শুকনাসর্ক্ষদীর্ঘবৃন্ত কুটন্নটাঃ। শোণকশ্চাঽরলো (১৩৫) তিষ্যফলা ত্বামলকী ত্রিষু ॥ অমৃতা চ

---

স্থালীত্বলিপ্রিয়া তাম্রপুষ্পী তোয়াদিবাসিনী। তালবৃন্তা কামদূতী পাটলির্মধুদূত্রিকেতি রত্নকোষঃ। ফলেরোহতি কৃষ্ণং বৃন্তমস্যাঃ কুবেরস্যেব পিঙ্গলং পুষ্পফলরূপমক্ষি অস্যাঃ ॥ ১৩৩ ॥

শ্যামেতি। দ্বাদশ প্রিয়ঙ্গৌ। বনমালেতি খ্যাতে। শ্যামঃ পুমান্ স্মৃতঃ কৃষ্ণে হরিতে তদ্বতি ত্রিষু। কৃষ্ণত্রিবৃতিতু শ্যামা প্রিয়ঙ্গৌ শারিবানিশোরিতি তালব্যাদৌ রুদ্রঃ। স্ত্রীপর্য্যায়নাম্নী। গৌর্ব্বন্দ্যতেঽনয়া যুট্। গুন্দ্রেঃ সৌত্রাদঃ। প্রিয়া গৌরস্য মকারবর্ণাগমঃ। গন্ধপ্রধানং গন্ধযুক্তং বা ফলমস্যাঃ। অসন্ত স্রাজিন শণ পিণ্ডেভ্যঃ ফলাদিতী প্রত্যয়ঃ। করম্ভইব ফলমস্যাঃ। শেষে ঽণ্ সংজ্ঞাবলাদা প্রত্যয়ঃ ॥ ১৩৪ ॥

মণ্ডুকেতি। অরলু পর্য্যন্তং দ্বাদশকং শোণা বা শণ্ ইতি খ্যাতে। নায়ো শোণাইতিখ্যাতে। মণ্ডূকাকৃতিঃ পর্ণমস্য। পত্রমূর্ণা লোম অস্য। নটতীত্যচ্। কট্বঙ্গমস্য। টুণ্ডুকঃ পৃষোদরাদিঃ। টবর্গ তৃতীয় মধ্যঃ। প্রথমমধ্যোঽপীতি সর্ব্বানন্দঃ। শো তনুকরণে ডোনঃ কঃ স্বার্থে। হ্রস্বস্য দীর্ঘতা। শুকনাসেব পুষ্পমস্য। ঋষগতৌ সক্। ভল্লুকে শোনকে চর্ক্ষো নক্ষত্রে পুং নপুংসকমিতি ধরণিঃ। দীর্ঘং বৃন্তমস্য। শোণতি শোভাং গচ্ছতি শোণ্ বর্ণোঽচ্ কঃ স্বার্থে। অর্ত্তেরলুঃ ॥ ১৩৫ ॥

---

স্ত্রীং {ন-মুহ্+নিচ্+অচ্, কর্ত্তৃ}। ৪। কাচস্থালী-স্ত্রীং কাচের (কাচস্থ কৃষ্ণত্বের) স্থালী (পাত্র)। ৫। ফলেরুহা-স্ত্রীং {ফল-রুহ্+ক, কর্ত্তৃ} ফলে জন্মে যে। ৬। কৃষ্ণবৃন্তা-স্ত্রীং কৃষ্ণবর্ণ বৃন্ত ইহার। ৭। কুবেরাক্ষী-স্ত্রীং কুবেরের ন্যায় পিঙ্গলবর্ণ ফলপুষ্প রূপ অক্ষি ইহার। অন্য নাম—অম্বুবাসিনী, তোরপুষ্পী, কর্ব্বুরা, তাম্রপুষ্পী, কুম্ভিকা, স্থপুষ্পিকা, বসন্তদূতী, স্থালী, স্থির-গন্ধা, অম্বুবাসী, কালবৃন্তী, কামদূতী, অলিপ্রিয়া, মোঘা ॥ ১৩৩ ॥

শ্যামা শব্দ হইতে প্রিয়ক পর্য্যন্ত ১২টী শব্দে প্রিয়ঙ্গুবৃক্ষ বুঝায়। ১। শ্যামা-স্ত্রীং শ্যামবর্ণ ইহার। ২। মহিলাহ্বয়া-স্ত্রীং মহিলাআহ্বয় (নাম) ইহার, যে যে শব্দে মহিলা বুঝায় সেই সেই শব্দেই প্রিয়ঙ্গু বুঝাইবে। ৩। লতা-স্ত্রীং। ৪। গোবন্দনী-স্ত্রীং {গো-বন্দ্+যুট্, করণ} গোরের বন্দনা করা যায় ইহাদ্বারা। ৫। গুন্দ্রা-স্ত্রীং {গুন্দ্+রক্, করণ} ক্রীড়া করা যায় ইহাদ্বারা। ৬। প্রিয়ঙ্গু-স্ত্রীং প্রিয় গো ইহার অর্থাৎ গরুর অতি প্রিয়। ৭। ফলিনী-স্ত্রীং {ফল্+ইন্} ৮। ফলী স্ত্রীং। ৯। বিষ্বক্সেনা-স্ত্রীং {বিষ্বক্-সি+ষু, কর্ত্তৃ} বিষক বন্ধন করে যে। ১০। গন্ধ-ফলী-স্ত্রীং গন্ধযুক্ত ফল ইহার। ১১। কারম্ভা-স্ত্রীং {করম্ভ+অণ্} করম্ভের (দধিযুক্ত ছাতুর) ন্যায় ফল ইহার। ১২। প্রিয়ক-পুং। অন্য নাম—কটু, কান্তা, কৃশাঙ্গী, কৃষ্ণপুষ্পী, প্রিয়বল্লী, ফল-প্রিয়া, গৌরী, বৃত্তা, কঙ্গু, কঙ্গুনী, ভঙ্গুরা, গৌরবল্লী, সুভগা, পর্ণভেদিনী, শুভা, পীত, মঙ্গল্যা ॥ ১৩৪ ॥

মণ্ডূকপর্ণ শব্দ হইতে অরলু পর্য্যন্ত ১২টী শব্দে শোণাবৃক্ষ (শোণ গাছ) বুঝায়। ১। মণ্ডূক-পর্ণ-পুং মণ্ডূকাকৃতিপর্ণ ইহার। ২। পত্রোর্ণ-পুং পত্রে ঊর্ণালোম ইহার। ৩। নট-পুং {নট্+অচ্, কর্ত্তৃ}। ৪। কট্বঙ্গ-পুং কটু অঙ্গ ইহার। ৫। টুন্টুক-পুং। ৬। শোনাক-পুং {শো+ডোন, কর্ত্তৃ, স্বার্থে, ক}। ৭। শুকনাস-পুং শুকের নাসার ন্যায় পুষ্প ইহার। ৮। ঋক্ষ-পুং {ঋষ্+সক, কর্ত্তৃ}। ৯। দীর্ঘবৃন্ত—দীর্ঘ বৃন্ত ইহার। ১০। কুটন্নট-পুং {কটং-নট্+অচ্, কর্ত্তৃ} বক্র হইয়া বায়ুর সহিত নৃত্য করে যে। ১১। শোণক-পুং {শোণ+অচ্, কর্ত্তৃ, স্বার্থে, ক}।

বয়স্থা ( ১৩৬ ) চ ত্রিলিঙ্গস্তু বিভীতকঃ। অক্ষস্তুষঃ কর্ষফলো ভূত-
বাসঃ কলিদ্রুমঃ ॥ ১৩৭ ॥ অভয়া ত্বব্যথা পথ্যা বয়স্থা পূতনাঽ-
মৃতা। হরীতকী হৈমবতী চেতকী শ্রেয়সী শিবা ॥ ১৩৮ ॥ পীতদ্রুঃ

---

তীতি। চতুষ্কং আমলক্যাং। তীষ্য পুষ্য তদযুক্তে পুষ্য মাসে ফলমস্যাঃ। আমল্যতে ভৈষজ্যায় ধ্রিয়তে আঙ্ পূর্ব্বান্মলেঃ কৃঞাদিভ্যোবুণ্। নম্রিয়তেঽনয়া ক্তঃ। বয়সি যৌবনে তিষ্ঠত্যনয়া। কায়স্থেত্যপীতি ক্ষীরস্বামী ।। ১৩৬ ।।

বিভীতি। বট্ বয়ড়া ইতি খ্যাতে। বিভেত্যস্মাৎ ক্তঃ কঃ স্বার্থে। অশ্নোতেঃ সক্। তুষ্যতি। কঃ। ধান্যত্বচি তুষঃ পুংসি বিভীতক মহীরুহ ইতি মূর্দ্ধন্যান্তেরন্তসঃ। কর্ষপ্রমাণং ফলমস্য। ভূতানাং বাসঃ। কলির্হি বিভীতকমাশ্রিতবান্ অতঃ কলিপ্রিয়োদ্রুমঃ ।। ১৩৭ ।।

অভেতি। শিবান্তমেকাদশকং হরীতক্যাং। নাস্তি রোগভয়মস্যাঃ। নাস্তি ব্যথা অনয়া। পথি হিতা। পূতনাতু হরীতক্যামাস্থরীরোগভেদয়োরিতি ষষ্ঠস্বরাদৌ মেদিনী। জীবনীয়া হৈম-বতী পূতনা পূতনাভয়েতি দ্রব্যগুণে কাশীরাজঃ। অতঃ ঋকারমধ্যা চ। হবিনা সংজ্ঞায়াং কঃ। হিমবতি জাতা। চিতের্ণ্ব ন্ ।। ১৩৮ ।।

---

১২। অরলু-পুং { ঋ+অলু, কর্ত্তৃ }। অন্য নাম—অরল, স্যোনাক, বিষনুৎ, অধ্বান্ত শাত্রব, পূতি-বৃক্ষ, ভণ্ডুক, ভন্টুক, ভূতপুষ্প, শোণ, অরটু, বটু, স্বর্ণবল্কল, পৃথুশিম্ব, শল্লক, শোষণ, কটম্ভর, ময়ূরজঙ্ঘ, প্রিয়জীব ।। ১৩৫ ।।

তিষ্যফলা শব্দ হইতে বয়স্থা পর্য্যন্ত ৪টী শব্দে আমলকী বৃক্ষ বুঝায়। কেহ কেহ ইহাকে আমলা বলিয়া থাকে। ১। তিষ্যফলা-স্ত্রীং তিষ্যযুক্ত মাসে ( পৌষমাসে ) ফল ইহার। ২। আমলকী-ত্রিং { আ-মল্+বুণ্, কর্ম্ম } ঔষধের জন্য ধারণ করা যায় ইহা। ৩। অমৃতা-স্ত্রীং { ন-মৃ+ক্ত, করণ } মৃত্যু হয় না ইহাদ্বারা। ৪। বয়স্থা-স্ত্রীং { বয়স্-স্থা+অল্ করণ } বয়সে ( যৌবনাবস্থায় ) থাকা যায় ইহাদ্বারা। অন্য নাম—বয়ঃস্থা, কায়স্থা, বহুফলী, শ্রীফলী, ধাত্রিকা, শিবা, শান্তা, ধাত্রী, অমৃতফলা, বৃষা, বৃত্তফলা, রোচনী, পঞ্চরসা, কর্ষফলা, তিষ্যা ।। ১৩৬ ।।

বিভীতক শব্দ হইতে কলিদ্রুম পর্য্যন্ত ৬টী শব্দে বয়ড়াবৃক্ষ বুঝায়। ১। বিভীতক-ত্রিং { বি-ভী+ক্ত, অপা, স্বার্থে, ক } ভয় হয় ইহা হইতে। অথবা বিগত ভীত ( রোগভয় ) ইহা হইতে। ২। অক্ষ-পুং { অশ্+সক্, কর্ত্তৃ } ব্যাপ্ত হয় ইহা। ৩। তুষ-পুং { তুষ+ক, কর্ত্তৃ }। ৪। কর্ষফল-পুং কর্ষ প্রমাণ ফল ইহার। ৫। ভূতবাস-পুং ভূতের বাস ( বাসস্থান )। ৬। কলি-দ্রুম-পুং কলিপ্রিয়দ্রুম কলি বয়ড়াগাছ আশ্রয় করিয়াছিল। অন্য নাম—কলি, কুশিক, বহুবীর্য্য, তৈলফল, ভূতাবাস, সম্বর্ত্তক, সম্ভ, বহেড়ুক, হার্য্য, বিষঘ্ন, কলিন্দ, অনিলঘ্নক, কাসঘ্ন ।। ১৩৭ ।।

অভয়া শব্দ হইতে শিবা পর্য্যন্ত ১১টী শব্দে হরীতকী-বৃক্ষ বুঝায়। স্থান বিশেষে হর্তুকী ও হবড়া বলে। ১। অভয়া-স্ত্রীং নাই রোগভয় ইহা হইতে। ২। অব্যথা-স্ত্রীং ন ( হয়না ) ব্যথা ইহাদ্বারা। ৩। পথ্যা-স্ত্রীং পথে হিতকরী। ৪। বয়স্থা-স্ত্রীং। ৫। পূতনা-স্ত্রীং { পূত+নিচ্+যুচ্, কর্ত্তৃ } পূত করে যে। ৬। অমৃতা-স্ত্রীং। ৭। হরীতকী-স্ত্রীং শুদ্ধ হেতুক হরিকে ইত ( প্রাপ্ত ) স্বার্থে ক। অথবা হরি কর্ত্তৃক ইত। ৮। হেমবতী-স্ত্রীং { হিমবৎ+অণ্ } হিমবান্ পর্ব্বতে জাতা। ৯। চেতকী-স্ত্রীং { চিত+নিচ্+বুণ্, কর্ত্তৃ }। ১০। শ্রেয়সী-স্ত্রীং শ্রেয়স্করী। ১১। শিবা-স্ত্রীং অন্য নাম—সুধা, কায়স্থা, বল্যা, রসায়নফল, বিজয়া, পাচনী, প্রথমা, রুদ্রপ্রিয়া, বনতিক্ত, শক্রসৃষ্টা, সুধোদ্ভবা, জয়া, চেতনকী, রোহিণী, প্রপথ্যা, জীবপ্রিয়া, জীবনিকা, ভিষগ্বরা, ভিষক্-প্রিয়া, জীবন্তী, প্রাণদা, জীব্যাদেবী, দিব্যা ।। ১৩৮ ।।

সরলঃ পূতিকাষ্ঠঞ্চ (১৩৯) থ দ্রুমোৎপলঃ। কর্ণিকারঃ পরিব্যাধো (১৪০) লকুচো লিকুচো ডহুঃ॥ ১৪১॥ পনসঃ কণ্টকিফলো (১৪২) নিচুলোঽম্বুজ ইজ্জলঃ। ১৪৩। কাকোডুম্বরিকা

পীতি। ত্রয়ং সরল বৃক্ষে। সর্ত্তেরলচ্। সরল-দল-বহুল-কোমল-বিরল-বিন্যাস-বাসরা-জীবমিতি ব্যাড়িভাষাসমাবেশাদন্ত্যাঃ। সরলস্তু স্নিগ্ধদারুর্নমেরুঃ খনিপাদপ ইতি শব্দার্ণবঃ॥ ১৩৯॥

দ্রুম ইতি। ত্রয়ং কর্ণিকারে, কনিয়ার ইতি খ্যাতে। দ্রুমে উৎপলাকারং পুষ্পমস্য দ্রুমোৎপলঃ সপ্তমীযোগবিভাগাৎ সমাসঃ। কর্ণিকা কর্ণভূষণং তামিয়র্ত্তি অণ্। পরিবিধ্যতেঽনেন ঘঞ্॥ ১৪০॥

লেতি ত্রয়ং ডহুয়া ইতি খ্যাতে। কুচসদৃশং ফলমস্যেতি সাদৃশ্যেনাম্নঃ প্রাগ্ লচ্। কুচাকারং ফলং লাতি লকুচঃ নিপূর্ব্বাৎ কুচেঃ কঃ নিকুচঃ। দেহঃ কুঃ দস্য ডত্বং। ডহুকঃ ক্ষুদ্রপনসো লকুচো নিকুচোঽপিচেতি কোষান্তরং॥ ১৪১॥

পনেতি। দ্বয়ং কাঁঠাল ইতি খ্যাতে। পনেরসচ্। কণ্টকযুক্তং ফলমস্য। কণ্টাফলস্তু চম্পালুঃ কর্কশীজঘনেফলঃ। কোষবান্ কণ্টকিফলঃ পনসো মধুজীবক ইতি কোষান্তরম্॥ ১৪২॥

নীতি। ত্রয়ং হিজল ইতি খ্যাতে। নিচুলেঃ কঃ। ভূকুন্দোহিজ্জলঃ সেব্য ইজ্জলো নিচুলোঽম্বুজ ইতি হিজ্জলশ্চ॥ ১৪৩॥

পীতদ্রু, সরল ও পূতিকাষ্ঠ শব্দে সরল বৃক্ষ বুঝায়; কেহং ইহাকে তার্পিনতেলের গাছ বলেন। ১। পীতদ্রু—পুং পীতবর্ণ দ্রু (বৃক্ষ)। ২। সরল-পুং {সৃ+অলচ্, কর্ত্তৃ} গন্ধদ্বারা বহুদূর গমন করে যে। ৩। পূতিকাষ্ঠ-ক্লীং পূতির (পবিত্র করণের) জন্য কাষ্ঠ। অন্য নাম—ধূপবৃক্ষক, ভদ্রদারু, মনোজ্ঞ, পীত, স্নিগ্ধ, মরিচপত্রক, সুরভিদারু॥ ১৩৯॥

দ্রুমোৎপল, কর্ণিকার ও পরিব্যাধ শব্দে কর্ণিকার বৃক্ষ বুঝায়। স্থানবিশেষে, কণিয়ার, স্থলপদ্ম বলে। ১। দ্রুমোৎপল-পুং দ্রুমে উৎপলাকার পুষ্প ইহার। ২। কর্ণিকার-পুং {কর্ণিকা-ঋ+অণ, কর্ত্তৃ} কর্ণিকা (কর্ণভূষণ) পায় যে। ৩। পরিব্যাধ-পুং {পরি-ব্যাধ্+ঘঞ্, করণ}॥ ১৪০॥

লকুচ, লিকুচ ও ডহু শব্দে ডহুয়া (ডউয়া) বৃক্ষ বুঝায়। স্থান বিশেষে ইহাকে মাদা, ডেও, ডহরি ইত্যাদি বলে। ১। লকুচ-পুং কুচ সদৃশ ফল ইহার। ২। লিকুচ-পুং ঐ। ৩। ডহু-পুং {দহ+কু, কর্ত্তৃ} অন্য নাম—লকচ, নিকুচ, অম্লক, কষায়ী, দৃঢ়বল্ক, কার্শ্য, শাল, শূর, স্থূলস্কন্ধ, গ্রিষ্মিমৎফল, ক্ষুদ্রপনস॥ ১৪১॥

পনস ও কণ্টকিফল শব্দে কাঁটাল বৃক্ষ বুঝায়, কোন স্থানে ইহাকে কটহর বলে। ১। পনস-পুং {পন্+অসচ্, কর্ত্তৃ} সুস্বাদ হেতুক স্তুত হয় যে। ২। কণ্টকিফল-পুং কণ্টকি (কণ্টকযুক্ত) ফল ইহার। অন্য নাম—কণ্টাকলি, আশয়, সুরজফল, পনস, ফলস্, চম্পকালু, চম্পাকোষ, রসাল, মৃদঙ্গফল, পানস, মহাসর্জ্জ, ফলিন, ফলবৃক্ষ, স্থূল, কণ্টাফল, মূলফলদ, অপুষ্পফলদ পূতফল॥ ১৪২॥

নিচুল, অম্বুজ ও ইজল শব্দে হিজল বৃক্ষ বুঝায়। স্থান বিশেষে ইহাকে হিজ্‌লে, ইজর, সমুদ্রফল ইত্যাদিবলে। ১। নিচুল-পুং {নি-চুল+ক,}। ২। অম্বুজ-পুং {অম্বু-জন+ড, কর্ত্তৃ} অম্বু (অম্বুময় স্থানে) জন্মে যে। ৩। ইজল-পুং {জল-ই+ক্বিপ্, কর্ত্তৃ} জলপ্রাপ্ত হয় যে। অন্য নাম—হিজ্জ, শাপিচুল, নদীকান্ত, ধনদ, কান্ত, জলজ, দীর্ঘপত্রক, নদীজ, রক্ত, কার্ম্মুক॥ ১৪৩॥

ফল্গুর্মলপূর্জ্জঘনেফলা ॥১৪৪॥ অরিষ্টঃ সর্ব্বতোভদ্র হিঙ্গুনির্য্যাস মালকাঃ। পিচুমর্দ্দশ্চ নিম্বে (১৪৫) ২থ পিচ্ছিলাঽগুরুশিংশপা ॥ কপিলা ভস্মগর্ভা (১৪৬) সা শিরীষস্তু কপীতনঃ। ভণ্ডি-

---

কাকেতি। চতুষ্কং খস্‌খসিয়া ডুমুরীতি খ্যাতে। কাকভক্ষ্যফলত্বাৎ কাকোডুম্বরিকা। ফলে-রুগর্শ্চান্তাদেশঃ। কাকোডুম্বরিকায়াং স্ত্রী ফল্গুস্ত্রিষু নিরর্থকে ইতি রুদ্রঃ। মলং পুণাতি ক্বিপ্। জঘনে ॥ ১৪৪ ॥

অরীতি। ষট্ নিম্বে। সেব্যমানাদস্মান্নাস্তি রিষ্টমশুভমিত্যরিষ্টঃ। অতএব সর্ব্বতোভদ্রঃ। হিঙ্গ্বাকারো নির্য্যাসোঽস্য। মলের্ব্বুণ্। পিচুং কুষ্ঠং মর্দ্দয়ত্যণ্ পিচুমর্দ্দঃ॥ ১৪৫ ॥

পিচ্ছীতি। পঞ্চশিংশপায়াং। ন বিদ্যতে গুরুরস্মাদিত্যগুরুঃ। অগুরু ক্লীবং। অগুরু ক্লীবে শিংশপায়াং জোঙ্গকে লঘুনি ত্রিষ্বিতি রুদ্রঃ। শীঘ্রং শীর্ষং বা পাতি কঃ পৃষোদরাদিঃ। শাশ্বৎ শিংশপা ইতি দ্বিতালব্যে শিড়্‌ভেদঃ। কপিলা ধেনুকায়াঞ্চ শিংশপা গোবিশেষয়োরিতি রুদ্রঃ। সা শিংশপা কপিলবর্ণপুষ্পাচেৎ ভস্মগর্ভাখ্যেতি কশ্চিৎ। ভস্মাভ্যন্তরং যস্যাঃ ॥ ১৪৬ ॥

শিরীতি। ত্রয়ং শিরীষে। শৃণাতেরীষন্ কিচ্চ শিরীষঃ। শিরীষ শুষির শষ্পমিতি তালব্যাদি

---

কাকোডুম্বরিকা শব্দ হইতে জঘনেফলা পর্য্যন্ত ৪টী শব্দে গোডুম্বর বৃক্ষ বুঝায়। স্থান বিশেষে ইহাকে খস্‌খসিয়া ডুমুরী, কাকডুমুরী, কটুম্ভরি প্রভৃতি বলে। ১। কাকোডুম্বরিকা-স্ত্রীং কাকভক্ষ্য উডুম্বর (ফল) ইহার। ২। ফল্গু-স্ত্রীং {ফল+ডু, কর্ত্তৃ}। ৩। মলপূ-স্ত্রীং {মল-পূ+ক্বিপ, কর্ত্তৃ} মল পবিত্র করে যে। ৪। জঘনেফলা-স্ত্রীং জঘনে (জঘন তুল্য অধঃস্থানে) ফল ইহার। অন্যনাম—কাকোদুম্বরিকা, কৃষ্ণদুম্বরিকা, খরপত্রী, রজিকা, ক্ষুদ্রোদুম্বরিকা, কুষ্ঠঘ্নী, ফল্গুবটিকা, অজাজী, ফল্গুনী, মলপূ, চিত্রভেষজা, ধাঙ্ক্ষনাম্নী ॥ ১৪৪ ॥

অরিষ্ট শব্দ হইতে নিম্ব পর্য্যন্ত ৬টী শব্দে নিম্ববৃক্ষ (নিমগাছ) বুঝায়। ১। অরিষ্ট-পুং নাই রিষ্ট (অশুভ) ইহা হইতে অর্থাৎ যাহা সেবন করিলে রিষ্টনাশ হয়। ২। সর্ব্বতোভদ্র-পুং সর্ব্বতঃ (সর্ব্বপ্রকারে) ভদ্র (কল্যাণকর)। ৩। হিঙ্গুনির্য্যাস-পুং হিঙ্গুর ন্যায় নির্য্যাস (আঠা) ইহার। ৪। মালক-পুং {মল+বুণ্, কর্ত্তৃ} রোগাভাব ধারণ করে যে অর্থাৎ যাহাতে রোগ নষ্ট হয়। ৫। পিচুমর্দ্দ-পুং {পিচু-মর্দ্দ+অচ্, কর্ত্তৃ} পিচু (কুষ্ঠ) মর্দ্দন করে যে। নিম্ব-পুং {নী+ডিম্ব, কর্ত্তৃ} ঔষধার্থ নেওয়া যায় ইহা। অন্য নাম—পঙ্ককৃৎ, পুয়ারি, ছর্দ্দন, অপ্লাদপ, পূকমালক, কীটক, বিবন্ধ, নিম্বক, কৈটর্য্য, বরত্বচ, ছর্দ্দিঘ্ন, প্রভদ্র, পারিভদ্রক, কাকফল, কীরেষ্ট, সুমনাঃ, বিশীর্ণপর্ণ, যবনেষ্ট, পীতসারক, শীত ॥ ১৪৫ ॥

পিচ্ছিলা শব্দ হইতে ভস্মগর্ভা পর্য্যন্ত ৫টী শব্দে শিংশপা বৃক্ষ বুঝায়। ইহাকে, শিশু ও শীসব বলিয়া থাকে। ১। পিচ্ছিলা-স্ত্রীং। ২। অগুরু-ক্লীং নাই গুরু ইহা হইতে। ৩। শিংশপা-স্ত্রীং {শীর্ষ-পা+ক, কর্ত্তৃ}। ৪। কপিলা-স্ত্রীং কপিলবর্ণ ফুল ইহার। ৫। ভস্মগর্ভা-স্ত্রীং ভস্ম গর্ভে ইহার। কাহারমতে পিচ্ছিলা অগুরু ও শিংশপা শব্দে শিংশপা বৃক্ষ বুঝায় এবং যে শিংশপা বৃক্ষের ফুল কপিলবর্ণ তাহাকে ভস্মগর্ভা বলে। অন্য নাম—অগুরু, শিংশপা, যুগপত্রিকা, কৃষ্ণসারা, পিপলা, বীরা, ধূম্রিকা ॥ ১৪৬ ॥

শিরীষ, কপীতন ও ভণ্ডিল শব্দে শিরীষবৃক্ষ বুঝায়। কোন স্থানে চট্কা বৃক্ষ বলে। ১। শিরীষ-পুং {শৄ+ঈষন্, কর্ত্তৃ} রোগ নাশ করে যে। ২। কপীতন-পুং। ৩। ভণ্ডিল-পুং {ভণ্ড+ইলচ্, কর্ম্ম}। অন্য নাম—শুকদ্রুম, কর্ণপূর, ভণ্ডীল, ভণ্ডির, ভণ্ডীর, মূর্দ্ধপুষ্প, বিষঘাতী,

লোহঃ ( ১৪৭ ) প্যথ চাম্পেয়শ্চম্পকো হেমপুষ্পকঃ ॥ ১৪৮ ॥ এতস্য কলিকা গন্ধফলী স্যাদ ( ১৪৯ ) থ কেসরে। বকুলো ( ১৫০ ) বঞ্জুলোঽশোকে সমৌ ( ১৫১ ) করকদাড়িমৌ ॥ ১৫২ ॥ চাম্পেয়ঃ

---

*মূর্দ্ধন্যে শিড়্ভেদঃ। ভণ্ডেরিলচ্। ভণ্ডিরোঽপি। শিরীষো মৃদুপুষ্পশ্চ ভণ্ডিরঃ পুংসি নীরুজঃ ইতি কোষান্তরং। ভণ্ডীত্যন্যে ॥ ১৪৭ ॥

চেতি। দ্বয়ং চম্পকবৃক্ষে। হেমবর্ণং পুষ্পমস্য ॥ ১৪৮ ॥

এতস্য চম্পকস্য কলিকা গন্ধফলী কথ্যতে। গন্ধঃ ফলং সম্যোঽস্যাঃ পাককর্ণেত্যাদিনা ঙীষি গন্ধফলী। প্রিয়ঙ্গৌ স্ত্রী গন্ধফলী চম্পকস্য চ কোরক ইতি রত্নকোষঃ ॥ ১৪৯ ॥

কেসেতি। দ্বয়ং বকুলে। কেসরো দন্ত্যতালব্যে উক্তঃ ॥ ১৫০ ॥

বেতি। দ্বয়মশোকে। অস্য মূলে তপস্যন্তী গৌরী লব্ধমনোরথত্বাদশোকা জাতা ইত্যশোকঃ। অশোকো হেমপুষ্পশ্চ কঙ্কেলিঃ পিণ্ডপুষ্পক ইতি রত্নকোষঃ। বীতশোকশ্ছটাপুষ্পঃ কর্ণপুরোঽঙ্গনাপ্রিয়ঃ ইতি কোষান্তরং ॥ ১৫১ ॥

করেতি। দ্বয়ং দাড়িমে। কৃঞাদিভ্যো বুঃ। দলনং দালঃ, দালেন বিদারণেন নির্বৃত্তো নিষ্পন্নোভাবপ্রত্যয়ান্তাদিমব্যক্তব্য ইতি ইমপ্ ডলয়োরৈক্যং। "বিয়োগিনী দৈবেক্ষত দাড়িমী-মসৌ" ইতি নৈষধাদাড়িমী চ। দাড়িম্বসারপিণ্ডীর স্বাদ্বম্লশুকবল্লভা ইতি রভসে দাড়িম্বোঽপি ॥ ১৫২ ॥

---

মৃদুপুষ্প, শীতপুষ্প, ভণ্ডিক, স্বর্ণপুষ্পক, শুকেষ্ট, বর্হপুষ্প, স্থপুষ্পক, উদ্দালক, শুক্রতরু, লোমশ-পুষ্পক, কলিঙ্গ, কপীতক, শ্যামল, শঙ্খিনীফল, মধুপুষ্প, বৃত্তপুষ্প, ভণ্ডী ॥ ১৪৭ ॥

চাম্পেয়, চম্পক ও হেমপুষ্পক শব্দে চম্পকবৃক্ষ (চাঁপাগাছ) বুঝায়। ১। চাম্পেয়-পুং { চম্পা+এয়ণ্ } চম্পাদেশে জাত। ২। চম্পক-পুং { চম্+পক্, কর্ম্ম } অলি কর্ত্তৃক আস্বাদিত হয় যে। ৩। হেমপুষ্পক-পুং হেমবর্ণ ( স্বর্ণবর্ণ ) পুষ্প ইহার। অন্যনাম—কটু, উগ্রগন্ধ, কুসুমাধিপ, নাগপুষ্প, পুণ্যগন্ধ, শীতলছদ, সুভগ, ভৃঙ্গমোহী, শীতল, সুরভি, দীপপুষ্প, স্থিরগন্ধ, অতীতগন্ধ, স্থিরপুষ্প, হেমাহ্ব, সুকুমার, বনদীপ ॥ ১৪৮ ॥

গন্ধফলী শব্দে চম্পক ফুলের কলিকা বুঝায়। ১। গন্ধফলী-স্ত্রীং গন্ধ ফল (শস্য) ইহার ॥ ১৪৯ ॥

কেসর ও বকুল শব্দে বকুলবৃক্ষ বুঝায়। ১। কেসর-পুং। ২। বকুল-পুং { বচ্+ঘুল, কর্ম্ম } কবিকর্ত্তৃক উক্ত। অন্য নাম—কেশর, মকুল, মুকুল, সিংহকেসর, বরলব্ধ, সীধুগন্ধ, স্ত্রীমুখমধু, দোহল, মধুপুষ্প, সুরভি, ভ্রমরানন্দ, স্থিরকুসুম, শারদিক, করক, বিশারদ, গূঢ়পুষ্পক, ধন্বী, মদন, মদ্যামোদ ॥ ১৫০ ॥

বঞ্জুল ও অশোক শব্দে অশোক বৃক্ষ বুঝায়। ১। বঞ্জুল-পুং। ২। অশোক-পুং নাই শোক ইহাতে। ইহার মূলে তপস্যা করিয়া ভগবতী মনোরথ সিদ্ধি করিয়া অশোকা ( শোকরহিতা ) হইয়াছিলেন বলিয়া ইহাকে অশোক বলে। অন্য নাম—অঙ্গনাপ্রিয়, বীতশোক, শোকনাশ, মধুপুষ্প, কঙ্কেলি, রক্তপল্লব, চিত্র, রোগিতরু, হেমপুষ্প, নট, রামা, পিণ্ডীপুষ্প, পল্লবদ্রু, কান্তাচরণ, দোহদ ॥ ১৫১ ॥

করক ও দাড়িম শব্দে দাড়িম বৃক্ষ ( ডালিম গাছ ) বুঝায়। ১। করক-পুং { কৃ+বুণ্, কর্ত্তৃ } মুদ করে ( জন্মায় ) যে। ২। দাড়িম-পুং { দাল+ইমপ্ } অন্য নাম—পিণ্ডপুষ্প, দাড়িম্ব, স্বাদম্ল পিণ্ডীর, ফলশাড়ব, শুকবল্লভ, মুখবল্লভ, রক্তপুষ্প, ডালিম, শুকাদন, কুচফল, দন্তবীজক ॥ ১৫২ ॥

কেসরো নাগকেসরঃ কাঞ্চনাহ্বয়ঃ। ১৫৩। জয়া জয়ন্তী তর্কারী নাদেয়ী বৈজয়ন্তিকা॥ ১৫৪॥ শ্রীপর্ণমগ্নিমন্থঃ স্যাৎ কর্ণিকা গণিকারিকা। জয়া (১৫৫) থ কুটজঃ শক্রো বৎসকো গিরিমল্লিকা॥ ১৫৬॥ এতস্যৈব কলিঙ্গেন্দ্রযবঃ ভদ্রযবং ফলে। ১৫৭।

---

চেতি। চতুষ্কং নাগকেশরে কিঞ্জল্কে চম্পকে স্বর্ণে চাম্পেয়ো নাগকেশর ইতি রত্নকোষঃ। নাগঃ সর্পোহস্তী চ, তত্তদ্ভয়নামায়ং দ্বিপঃ সর্পো নাগপুষ্পো হাটকং নাগকেশর ইতি রত্নকোষঃ। কাঞ্চনাহ্বয়ঃ সবর্ণপর্য্যায়নামা চ॥ ১৫৩॥

জয়েতি। পঞ্চ জয়ন্ত্যাং। জয়ন্ত্যচ্। গণ্ডিমণ্ডিজিনন্দিভ্যো ঝচ্। বৈজয়ন্তী জয়াকেতোঃ পুমোনিন্দ্রালয়ে গৃহ ইতি রত্নকোষঃ। নাদেয়ী॥ ১৫৪॥

শ্রীতি। জয়ান্তং পঞ্চকং গণিয়ারীতি খ্যাতে। পর্ণমন্থ অগ্ন্যর্থং মথ্যতে ঘঞ্। এতৎকাষ্ঠনির্ম্মন্থনাদ্ধিঅগ্নিরুত্তিষ্ঠতি। কর্ণতি ভঙ্গে ভৃশং শব্দায়তে কণেঃ কুঞ্চাদিভ্যো বুণ্। জয়োক্তা বিজয়েনা জয়া দুর্গা জয়ন্তী গণিকারীকেতি রুদ্রঃ॥ ১৫৫॥

কুটেতি। চতুষ্কং কুটজে, কুড়চি ইতি খ্যাতে। বৎসস্তেব বৎসক। গিরে র্মল্লিব শুক্লপুষ্পত্বাৎ গিরিমল্লিকা ইবার্থে কঃ॥ ১৫৬॥

---

চাম্পেয় শব্দ হইতে কাঞ্চনাহ্বয় পর্য্যন্ত ৪টী শব্দে নাগকেশরবৃক্ষ বুঝায়। ১। চাম্পেয়-পুং। ২। কেসর-পুং। ৩। নাগকেসর—নাগ (সর্প বা হস্তী) প্রিয়কেসর। ৪। কাঞ্চনাহ্বয়-পুং কাঞ্চন আহ্বয় (নাম) যাহার অর্থাৎ যে যে শব্দে স্বর্ণ বুঝায় সেই সেই শব্দেই নাগকেসর বুঝাইবে। অন্য নাম—কেশর, নাগকেশর, ভুজঙ্গাখ্য, ষট্পদপ্রিয়, ইভাখ্য, পুষ্পরেচন, সুপর্ণাখ্য, কেসরী, কিঞ্জল্কনাগ, কিঞ্জল্ক, নাগীয়, পিঞ্জর, ফণিকেসর॥ ১৫৩॥

জয়া শব্দ হইতে বৈজয়ন্তিকা পর্য্যন্ত ৫টী শব্দে জয়ন্তীবৃক্ষ বুঝায়। ১। জয়া-স্ত্রীং {জি+অচ্, কর্ত্তৃ}। ২। জয়ন্তী-স্ত্রীং {জি+ঝচ্, কর্ত্তৃ}। ৩। তর্কারী-স্ত্রীং {তর্ক—ঋ+ই, কর্ত্তৃ}। ৪। নাদেয়ী-স্ত্রীং {নদী+এয়ণ্} নদীতীরে জাতা। ৫। বৈজয়ন্তিকা-স্ত্রীং বৈজয়ন্তীর (পতাকার) ন্যায়। অন্য নাম—জৈত্রী, বলা, মোটা, হরিতা, বিজয়া, সূক্ষ্মমূলা, বিক্রান্তা, অপরাজিতা॥ ১৫৪॥

শ্রীপর্ণ শব্দ হইতে জয়া পর্য্যন্ত ৫টী শব্দে গণিকারিকা (গণিয়ারী) বৃক্ষ বুঝায়। ১। শ্রীপর্ণ-ক্লীং শ্রী (শোভাযুক্ত) পর্ণ ইহার। ২। অগ্নিমন্থ-পুং {অগ্নি-মন্থ+ঘঞ্, কর্ম্ম} অগ্নির জন্য মন্থন করা হয় ইহাকে। ইহার কাষ্ঠে ঘর্ষণ করিলে অগ্নি নির্গত হইয়া থাকে। ৩। কর্ণিকা-স্ত্রীং {কণ+বুণ্, কর্ত্তৃ} ভঙ্গ সময়ে শব্দ করে যে। ৪। গণিকারিকা-স্ত্রীং {গণি-কৃ+অণ, কর্ত্তৃ, স্বার্থে, কন্}। ৫। জয়া-স্ত্রীং। অন্য নাম—হবির্মন্থ, জ্যোতিষ্কপাবক, অরণি, মথন, গিরিকর্ণিকা, প্রব্যাতিপাবকারণি, তর্করী, অবনীকেতু, অনন্তা, নদীজা॥ ১৫৫॥

কুটজ শব্দ হইতে গিরিমল্লিকা পর্য্যন্ত ৪টী শব্দে কুটজ (কুড়চি) বৃক্ষ বুঝায়। স্থান বিশেষে ইহাকে কুটরাজ, কৈরোয়া প্রভৃতি বলে। ১। কুটজ-পুং {কূট-জন+ড, কর্ত্তৃ} কূটে পর্ব্বতশৃঙ্গে জন্মে যে, ইহা প্রায়ই পর্ব্বতশৃঙ্গে জন্মে। ২। শক্র-পুং {শক্+রক্, কর্ত্তৃ} রোগ নাশ করিতে শক্ত। ৩। বৎসক-পুং বৎসের ন্যায়। ৪। গিরিমল্লিকা-স্ত্রীং গিরির (পর্ব্বতের) মল্লীর (মল্লিকাফুলের) ন্যায়। অন্য নাম—পাণ্ডর, কটুক, কূটক, শক্রাশন, কৌটজ, তিক্তক, রক্তনাশকবৃক্ষক, কূটজ, কাহি, কালিঙ্গ, মল্লিকাপুষ্প, প্রাবৃষ্য, যবফল, সংগ্রাহী, পাণ্ডুরদ্রুম, মহাগন্ধ, ইন্দ্রক্রু॥ ১৫৬॥

কৃষ্ণপাককলাঽবিগ্ন সুষেণাঃ করমর্দ্দকে ॥ ১৫৮ ॥ কালস্কন্ধ স্তমালঃ স্যাৎ তাপিঞ্ছোপ্যঽ (১৫৯) থ সিন্ধুকঃ। সিন্দুবারেন্দ্রসুরিষৌ নির্গুণ্ডীন্দ্রাণিকেত্যপি ॥ ১৬০ ॥ বেণী খরা গরো দেবতাড়ো

---

কলিতি। ত্রয়ং কুটজফলে। কলিঙ্গ পূতিকরজ দেশভেদে পুমানয়ং কুটজস্য ফলে ক্লীবং কলিঙ্গং স্ত্রী তু যোষিতীতি রুদ্রঃ ॥ ১৫৭ ॥

কৃষ্ণেতি চতুষ্কং করমর্দ্দকে। "পাঁয়লা" বা "পাণিয়াল" ইতি খ্যাতে। কৃষ্ণং পাকে ফলমস্য। সম্বাত বিগৃহীত পর্য্যায়োঽয়ং। তদুক্তং শব্দার্ণবে। কৃষ্ণপাকফলঃ কৃষ্ণফলপাকো বনালকঃ (রসালকঃ) কৃষ্ণপাকঃ পাককৃষ্ণ ফলকৃষ্ণো বনালয়ঃ। পাককৃষ্ণফলঃ পাকফলকৃষ্ণকরাম্লকঃ। ফলপাকঃ পাকফলো বোলঃ কৃষ্ণফলো রস ইতি। ন বিজতেঽস্মাৎ ওবিজী স্বাদ্যোদনুধস্বাচ্চেতি নিষ্ঠানতং। সুষ্ঠু সিনোতি কৃ বৃ দৃ স্বপি সি দ্রুভ্যো নম্। করেণ মর্দ্দয়ত্যণ্ ॥ ১৫৮ ॥

কালেতি। ত্রয়ং তমালবৃক্ষে। কালঃ কৃষ্ণঃ স্কন্ধোঽস্য। কালস্কন্ধস্তমালে স্যাত্তিন্দুকে জীবকদ্রুমে ইতি বর্গচতুর্থে মেদিনী। তমেরালং। তাপং ছাতি পৃষোদরাদিঃ। "রবিমিব তাপিচ্ছবিরাজিতং বনম্" ইতি লতাশ্লেষাত্তাপিচ্ছোঽপি ॥ ১৫৯ ॥

সীতি। পঞ্চ নিস্কুন্দা বা নিসিন্দা ইতি খ্যাতে। সিন্ধুং বৃণোত্যণ্। ইন্দ্রসুরিষো দন্ত্যাদি-মূর্দ্ধণ্যান্তঃ। সুপূর্ব্বাৎ রিষে কঃ। দন্ত্যান্তে ইতি ক্ষীরস্বামী। নিঃশেষেণ গুণ্যতে চূর্ণ্যতে ঘঞ্। ইন্দ্রাণী করণে স্ত্রীণাং সিন্ধুবারেন্দ্রযোষিতোরিতি রভসঃ। পৌলমো সিন্ধুবারশ্চ শক্রাণী কাশনাশিনীতি কোষঃ। ১৬০ ॥

বেণীতি। পঞ্চ দেবতাড়া ইতি খ্যাতে। দেবতাড়েঽপি বেণী স্যাৎ প্রবেণ্যামপি যোসিতীতি

---

কলিঙ্গ, ইন্দ্রযব ও ভদ্রযব শব্দে কুটজফল বুঝায়। ১। কলিঙ্গ-ক্লীং {কলিঙ্গ+অৎ} কলিঙ্গ দেশে জাত। ২। ইন্দ্রযব-ক্লীং ইন্দ্রের প্রিয় যব (যব সদৃশফল)। ৩। ভদ্রযব-ক্লীং (কল্যাণ কর) যব। অন্য নাম—শক্রবীজ, বৎসক, বৎসবীজ, কুটজবীজ, ভদ্রজ, কুটজ, কলিঙ্গবীজ ॥১৫৭॥

কৃষ্ণপাকফল শব্দ হইতে করমর্দ্দক পর্য্যন্ত ৪টী শব্দে কর মর্দ্দক বৃক্ষ বুঝায়। স্থান বিশেষে ইহাকে পানি আমলা, পাঁয়লা, পাণিয়াল প্রভৃতি বলে। ১। কৃষ্ণপাকফল-পুং কৃষ্ণ (কৃষ্ণবর্ণ) পাকে (পরিপক্কাবস্থায়) ফল, ইহার। অর্থাৎ যাহার ফল পাকিলে কৃষ্ণবর্ণ হয়। ২। অবিগ্ন-পুং {ন-বিজ্+ক্ত, অপা} নাই (বিগ্ন) ভয় ইহা হইতে। ৩। সুষেণ-পুং {সু-বি+নম, কর্ত্তৃ}। ৪। করমর্দ্দক-পুং {কর-মর্দ্দ+অণ্, কর্ত্তৃ}। অন্য নাম-করামর্দ্দ, কৃষ্ণপাক, পাকফল, পাককৃষ্ণ, ফলকৃষ্ণ, বনালয়, বনালক, করাম্বুক, করাম্বূক, বোল, বশ, অবিগ্ন, করমর্দ্দী, করাম্ল ॥ ১৫৮ ॥

কালস্কন্ধ, তমাল ও তাপিচ্ছ শব্দে তমালবৃক্ষ বুঝায়। ১। কালস্কন্ধ-পুং কাল (কৃষ্ণবর্ণ) স্কন্ধ ইহার। ২। তমাল-পুং {তম+আলচ্, কর্ম্ম} দেখিতে আকাঙ্ক্ষা করা যায় ইহার, অতি মনোহর হেতুক সকলেই ইহাকে দেখিতে ইচ্ছা করে। ৩। তাপিচ্ছ-পুং {তাপ-ছো+কণ্, কর্ত্তৃ} তাপ ছেদন করে যে। অন্য নাম—তাপিঞ্জতমঃ, তমা, নীলতাল, নীলধ্বজ, মহাবল ॥ ১৫৯ ॥

সিন্ধুক শব্দ হইতে ইন্দ্রাণিকা পর্য্যন্ত ৫টী শব্দে সিন্ধুক (নিসুন্দা বা নিসিন্দা) বৃক্ষ বুঝায়। ১। সিন্ধুক-পুং। ২। সিন্ধুবার-পুং {সিন্ধু-বৃ+অণ, কর্ত্তৃ}। ৩। ইন্দ্রসুরিষ-পুং {ইন্দ্র-সু-রিষ্+ক, কর্ত্তৃ}। ৪। নির্গুণ্ডী-স্ত্রীং {নির্-গুণ্ড+ঘঞ্, কর্ম্ম}। ৫। ইন্দ্রাণিকা-স্ত্রীং ॥ ১৬০ ॥

বেণী শব্দ হইতে জীমূত পর্য্যন্ত ৫টী শব্দে দেবতাড় (দেবতাড়া) বৃক্ষ বুঝায়। ১। বেণী-স্ত্রীং বেণীতুল্যা। ২। খরা-স্ত্রীং। ৩। গরী-স্ত্রীং {গৃ+অচ্, কর্ত্তৃ} মূষিক নাশ করে যে। ৪। দেব-

জীমূত ইত্যপি। ১৬১। শ্রীহস্তিনী তু ভুরুণ্ডী (১৬২) তৃণশূন্যন্তু মল্লিকা॥ ভূপদী শীতভীরুশ্চ (১৬৩) সৈবাস্ফোতা বনোদ্ভবা।১৬৪। শেফালিকা তু সুবহা নির্গুণ্ডী নীলিকা চ সা॥১৬৫॥ সিতাসৌ শ্বেতসুরসা ভূতবেশ্য (১৬৬) থ মাগধী। গণিকা যূথিকা-

---

মূর্দ্ধন্যান্তে রুদ্রঃ। দেবতাড়ে খরা তীক্ষ্ণে ত্রিযুস্যাদ্‌গর্দ্দভে পুমানিতি রভসঃ। খরাগরীত্যেকং নামেত্যাহুঃ॥ ১৬১॥

শ্রীহস্তীতি। দ্বয়ং হাতিশুঁড়া ইতি খ্যাতে। ভুরণ্ডী উকারমধ্যা অকারমধ্যা চেতি সর্ব্বা॥ ১৬২॥

তৃণেতি। চতুষ্কং মল্লিকায়াং। মল্ল্যতে ধার্য্যতে ঘঞ্‌ ঈ প্রত্যয়ান্তাৎ স্বার্থে কঃ।

ভুবি পাদোঽস্যাঃ॥ ১৬৩॥

সৈব মল্লী বনোদ্ভবা সতী আস্ফোতা বনমল্লী খ্যাতা। আস্ফোটয়তি আস্ফোতা পৃষোদরাদিত্বাৎ টস্য তত্বমিতিরায়ঃ। আস্ফোটেতিতু স্বামী॥ ১৬৪॥

শেফেতি। চতুষ্কং নীলপুষ্পশেফালিকায়াং। শেতের্ব্বিচি শেঃ শয়ানা ফলতি বুণ্‌। সুবহতি হর্ষং। সিন্ধুবারেঽপি নির্গুণ্ডী নীলশেফালিকাপি চেতি রুদ্রঃ। নীলাৎ প্রাণ্যৌষধ্যোরিতি ঈপ্রত্যয়ঃ কঃ স্বার্থে॥ ১৬৫॥

সিতেতি। দ্বয়ং শ্বেতপুষ্পশেফালিকায়াং। সুষ্ঠুরসোঽস্যাঃ সুরসা, শ্বেতাচাসৌ সুরসা চেতি। ভূতাঃ বিষন্ত্যত্র॥ ১৬৬॥

---

তাড়-পুং। ৫। জীমূত-পুং জীবন মূত (বদ্ধ) ইহাতে। অন্য নাম—অগরী, খরাগড়ী, গরাগরী, দেবতাড়ী, আখুবিষহা, আখু, বিষজিহ্ব, মহাছদ, খুজাক, কদম্ব, খুঞ্জাক॥ ১৬১॥

শ্রীহস্তিনী ও ভুরুণ্ডী শব্দে হাঁতিশুড়া বৃক্ষ বুঝায়। ১। শ্রীহস্তিনী-স্ত্রীং {শ্রীহস্ত+ইন্} শ্রীযুক্ত হস্ত (হস্তীর শুণ্ডাকার গুচ্ছ) ইহার। ২। ভুরণ্ডী-স্ত্রীং {ভু-রুহ+ক, কর্ত্তৃ} ভূমিতে জাত॥১৬২॥

তৃণশূন্য শব্দ হইতে শীতভীরু পর্য্যন্ত ৪টী শব্দে মল্লিকাপুষ্পবৃক্ষ বুঝায়। ইহাকে বেলফুলও বলিয়া থাকে। ১। তৃণশূন্য-ক্লীং তৃণশূন্য স্থানে উৎপন্ন। ২। মল্লিকা-স্ত্রীং {মল্ল+ঘঞ্‌, কর্ম্ম} সুগন্ধি হেতুক ধারণ করা যায় ইহা। ৩। ভূপদী-স্ত্রীং ভূমিতে পাদ ইহার। ৪। শীতভীরু-স্ত্রীং শীতে ভীরু। ইহা শীতকালে নষ্ট হইয়া থাকে। অন্য নাম—ভদ্রবল্লী, গৌরী, বনচন্দ্রিকা, প্রিয়া, সৌম্যা, নারীষ্টা, গিরিজা, সিতা, মল্লী, মদয়ন্তী, চন্দ্রিকা, মোদিনী॥ ১৬৩॥

আস্ফোতা শব্দে বনোদ্ভবা মল্লিকাবৃক্ষ বুঝায়। সাধারণতঃ ইহাকে কাষ্ঠ মল্লিকা বলে। ১। আস্ফোতা-স্ত্রীং {আ-স্ফায়+ক্ত, কর্ত্তৃ} বৃদ্ধিপায় ইহা॥ ১৬৪॥

শেফালিকা শব্দ হইতে নীলিকা পর্য্যন্ত ৪টী শব্দে শেফালিকাবৃক্ষ বুঝায়। কাহারও মতে নির্গুণ্ডী ও নীলিকা শব্দে নীলবর্ণ শেফালিকা বুঝায়। সাধারণতঃ ইহাকে শিউলিগাছ বলে। ১। শেফালিকা-স্ত্রীং {শে-ফল+বুণ্, কর্ত্তৃ}। ২। সুবহা-স্ত্রীং {সু-বহ+অচ্, কর্ত্তৃ} সু (হর্ষ) বহন করে যে অর্থাৎ যাহা দ্বারা হর্ষ হয়। ৩। নির্গুণ্ডী-স্ত্রীং। ৪। নীলিকা-স্ত্রীং নীলবর্ণ ফুল ইহার। অন্য নাম—শীফালিকা, নিশিপুষ্পা, মল্লিকা, রজনীহাসা,॥ ১৬৫॥

শ্বেতসুরসা ও ভূতবেশী শব্দে শুক্ল শেফালিকাবৃক্ষ বুঝায়। ১। শ্বেতসুরসা-স্ত্রীং শ্বেত এমন সুরসা (সু-রস ইহার)। ২। ভূতবেশী-স্ত্রীং {ভূত-বিশ্+ঘঞ্, অধি}। অন্য নাম—নিশিপুষ্পী, রক্তবৃন্তা, শুক্লাঙ্গা, শীতমঞ্জরী, বিজয়া, বাতারি॥ ১৬৬॥

কটম্ভরা রাজবলা ভদ্রবলেতি চ। ৩২৩। জনী জতুকা রজনী জতুকৃচ্চক্রবর্ত্তিনী। সংস্পর্শা (৩২৪) ২থ শটী গন্ধমূলী ষড়্‌গ্রন্থি-কেত্যপি। কর্চ্চূরোঽপি পলাশোঽপি (৩২৫) কারবেল্লঃ কটিল্লকঃ। সুষবী চা (৩২৬) ২থ কুলকং পটোলস্তিক্তকঃ পটুঃ। ৩২৭।

---

সরেতি। পঞ্চ গন্ধভাদালিয়া ইতি খ্যাতে। ভদ্রপর্ণীতু গন্ধালী ভদ্রপর্ণা কটম্ভরা। লতা ভদ্রাচ ভদ্রালী তথা ভদ্রাল পত্রিকেতি রত্নমালা॥ ৩২৩॥

জনীতি। ষট্ জনীত্যেব খ্যাতে গন্ধদ্রব্যে। জায়তে আরোগ্যমনয়া জনী জনিশ্চ। জনে-রুলুকাদয়শ্চেত্যুকন্ তকারশ্চান্তাদেশঃ জতুকেতি পুরুষোত্তমঃ। রজনী উক্তা। জতু করোতি জতু-কৃৎ ক্বিপ্। চক্রং দক্রং নিবর্ত্তয়তি॥ ৩২৪॥

শটীতি। পলাশান্তং পঞ্চ শটী সামান্যে। শঠ রুজায়াং টান্তা। শট কৈতবে ঠান্তাপি। শঠী তালব্যাদিঃ॥ ৩২৫॥

কারেতি। ত্রয়মুদসিয়া ইতি করলা ইতি চ খ্যাতে। কটতি আবৃণোতি কটেরিল্লঃ স্বার্থে কঃ। কটিং লাতি ডঃ, নিপাতনাৎ লস্য দ্বিত্বমিতি পরে। সুষ্টুসূতে মলমচ্। শব গত্যাবচ্ সুশবীতি সুভূঃ। মূর্দ্ধন্যতালব্যমধ্যা চেতি সাজ্যঃ। শৃণাতে রনি রেফান্তা সুশরীতি কশ্চিৎ॥ ৩২৬॥

কুলেতি। চতুষ্কং "পলৃতা, বা নতী" ইতি খ্যাতে। কুল সংখ্যানে কঃ। অটরুষাভয়া নিম্ব ধাত্রী মুস্তাক্ষ কূলকৈরিতি বৈদ্যকে দীর্ঘাদিরপি॥ ৩২৭॥

---

সরণা শব্দ হইতে ভদ্রবলা পর্য্যন্ত ৫টী শব্দে গন্ধভাদালী (গন্ধভাদালিয়া) লতা বুঝায়। ১। সরণা-স্ত্রীং {সৃ+যুট্, করণ}। ২। প্রসারিণী-স্ত্রীং {প্র-সৃ+যুট্, করণ} প্রসারিত হয় অঙ্গ ইহাদ্বারা। ৩। কটম্ভরা-স্ত্রীং {কট-ভৃ+খশ্, কর্ত্তৃ}। ৪। রাজবলা-স্ত্রীং বলার (বলপ্রদার) মধ্যে রাজ্ঞী (শ্রেষ্ঠা)। ৫। ভদ্রবলা-স্ত্রীং ভদ্র (মঙ্গলকর) বল ইহার। অন্য নাম—সারিণী, চারুপর্ণী, ভদ্রপর্ণী, প্রবলা, প্রভদ্রা॥ ৩২৩॥

জনী শব্দ হইতে সংস্পর্শা পর্য্যন্ত ৬টী শব্দে জনীনামক গন্ধদ্রব্য বুঝায়। কোন স্থানে রজনী-গন্ধা বলে। ১। জনী-স্ত্রীং {জন+ই, করণ} অরোগিতা জন্মে ইহাদ্বারা। ২। জতুকা-স্ত্রীং {জন্+উকন্, করণ} ঐ। ৩। রজনী-স্ত্রীং। ৪। জতুকৃৎ-স্ত্রীং {জতু-কৃ+ক্বিপ্, কর্ত্তৃ}। ৫। চক্রবর্ত্তিনী-স্ত্রীং {চক্র-বৃৎ+ণিচ্, ইন, কর্ত্তৃ} চক্র (দক্র) নিবর্ত্তন করে যে। ৬। সংস্পর্শা-স্ত্রীং {সম্-স্পৃশ্+ঘঞ্, কর্ম্ম} সুগন্ধিহেতুক সম্যক্ স্পর্শ করা হয় ইহাকে॥ ৩২৪॥

শটী শব্দ হইতে পলাশ পর্য্যন্ত ৫টী শব্দে শটী বুঝায়। ১। শটী-স্ত্রীং {শট+অচ্, কর্ত্তৃ} দোষ নাশ করে যে। ২। গন্ধমূলী-স্ত্রীং গন্ধ (গন্ধযুক্ত) মূল ইহার। ৩। ষড়্‌গ্রন্থিকা-স্ত্রীং ষট্ গ্রন্থি ইহার। ৪। কর্চ্চূর-পুং। ৫। পলাশ-পুং। অন্য নাম—সটী, ষটী, গন্ধশটী, কর্চ্চূর, কচূর, সুগন্ধা, গন্ধোলি, বধূ, গন্ধপলাশী, জীমূতমূল, কচোরা, হিমজা, ষড়্‌গ্রন্থী, সুব্রতা, পলাশা॥ ৩২৫॥

কারবেল্ল, কটিল্লক ও সুষবী শব্দে করলা বুঝায়। কোথাও মুদসিয়া বলে। ১। কারবেল্ল-পুং {কার-বেল্ল+অণ্, কর্ত্তৃ}। ২। কটিল্লক-পুং {কট্+ইল, কর্ত্তৃ, স্বার্থে, ক}। ৩। সুষবী-স্ত্রীং {সু-সূ+অচ্, কর্ত্তৃ}॥ ৩২৬॥

কুলক শব্দ হইতে পটু পর্য্যন্ত ৪টী শব্দে পটোললতা বুঝায়। ইহাকে পলতা ও নতীও বলিয়া থাকে। ১। কুলক-ক্লীং {কুল+ক, কর্ত্তৃ, স্বার্থে, ক}। ২। পটোল-পুং {পট্+ওলচ্, কর্ত্তৃ}। ৩। তিক্তক-পুং। ৪। পটু-পুং {পট্+উ, কর্ত্তৃ}। অন্য নাম—কর্কশদল, কুলজ, বাজিমান লতাফল, রাজফল, রাজপটোল, বরতিক্ত, তিক্তভদ্রক, বীজগর্ভ॥ ৩২৭॥

কুষ্মাণ্ডকস্তু কর্কারু ( ৩২৮ ) রির্ব্বারুঃ কর্কটী স্ত্রিয়ৌ ॥ ৩২৯ ॥
ইক্ষ্বাকুঃ কটুতুম্বী স্যাৎ ( ৩৩০ ) তুম্ব্যলাবূরুভে সমে। ৩৩১।
চিত্রা গবাক্ষী গোড়ুম্বা ( ৩৩২ ) বিশালা ত্বিন্দ্রবারুণী ॥ ৩৩৩ ॥

---

কুষ্মেতি। দ্বয়ং কুষ্মাণ্ডে ॥ ৩২৮ ॥

ইর্ব্বেতি। দ্বয়ং কাঁকুড় ইতিখ্যাতে ফুটী ইতি কাপি। ইর্ব্বারু রিতি হ্রস্বোহয়মিরুং বীজং প্রচ-লতো আরুশ্চালুরিতি স্বত্বা ইর্ব্বারুমিতি কথ্যতে। দীর্ঘাদিশ্চ। তূর্য্যস্বরাদি রীর্ব্বাকঃ কর্কট্যাং পঠ্যন্তে বুধৈরিতি তন্ত্রান্তরম্। এর্ব্বালুশ্চ—এর্ব্বালুশ্চ এর্ব্বারু রির্ব্বাকঃ পুংসি চ স্ত্রিয়ামিতি ॥৩২৯॥

ইক্ষেতি। দ্বয়ং তিতলাউ ইতি খ্যাতে। ইক্ষ্বাকুঃ কটুতুম্ব্যাং স্ত্রী সূর্য্যবংশনৃপে পুমানিতি মেদিনী ॥ ৩৩০ ॥

তুম্বীতি। দ্বয়ং লাউ ইতি খ্যাতে। আঙ পূর্ব্বাল্লম্বতেঃ কচ্ছ্বাদি নিপাতনাদূত্বম্। হ্রস্বান্তা চেতি ক্ষীরস্বামী। "প্রলম্বতে হলাবুবদল্পমূলো বিবর্দ্ধতে হীয়ত এব দেহঃ" ইতি সুশ্রুতঃ। "ততঃ কালেন বৈদর্ভী গর্ভালাবুর্ব্বামাজায়ত" ইতি ভারতে লাবুশ্চ। অলাবুস্তম্বকঃ প্রোক্ত ইতি রুদ্রঃ। ফলে ক্লীবে স্ত্রিয়ামপি। "অপ্সু নিমজ্জন্ত্যলাবূনি গ্রাবণঃ প্লবন্তে ইতি বীরচরিতম্। "অলা-বোরন্তরে সুধা" ইতি কল্পলতা। অলাবুস্তু পিণ্ডফলা তুম্বিস্তম্বী মহাফলা। তুম্বা তু বর্ত্তুলা লাবু নিম্ববৃন্তা তু লাবিকেতি বাচস্পতিঃ। তুম্বোঽপি। শিবাবিষাণ ভূম্বৈস্তু" ইতি সুশ্রুতোক্তে ॥৩৩১॥

চেতি। ত্রয়ং গোমা ইতি খ্যাতে। কুম্ভাড়ুয়া ইতি কাপি ॥ ৩৩২ ॥

বিশেতি। দ্বয়ং গোরক্ষকর্কটীতি খ্যাতে ॥ ৩৩৩ ॥

---

কুষ্মাণ্ডক ও কর্কারু শব্দে কুষ্মাণ্ড লতা বুঝায়। সাধারণতঃ ইহাকে কুমড়, কুমাড়, ইত্যাদি বলে। ১। কুষ্মাণ্ডক-পুং। ২। কর্কারু-পুং { কর্ক-ঋ+উণ্, কর্ত্তৃ } কর্ক ( শুক্লত্ব ) পায় যে। অন্য নাম—মৃণার, তিমিষ, গ্রাম্য কর্কটী, পুষ্পফল, কুষ্মাণ্ড শিখিবর্দ্ধক, কুম্ভাণ্ড, কুম্ভাণ্ডী, বৃহৎফলা, পুষ্ফলা, কুক্কফলা ॥ ৩২৮ ॥

ইর্ব্বারু ও কর্কটী শব্দে কাঁকুরলতা বুঝায়। স্থান বিশেষে ফুটী, ফুইট, সাপুরেকুমড়া ইত্যাদি-বলে। ইর্ব্বারু-পুং স্ত্রীং { ইরু-ঋ+উণ্, কর্ত্তৃ } ইরু ( বহু বীজ ) প্রাপ্ত হয় যে। ২। কর্কটী-স্ত্রীং { কর্ক-অট্+অচ্, কর্ত্তৃ } কর্ক ( অন্তর্বর্ণ ) প্রাপ্ত হয় যে। অন্য নাম—কটুদলা, ছর্দ্দপনিকা, পীনসা, মূত্রফলা, ত্রপুষা, হস্তিপর্ণী, লোমশকাণ্ডা, মূত্রলা, বহুকন্দা ॥ ৩২৯ ॥

ইক্ষ্বাকু ও কটুতুম্বী শব্দে তিতলাউ লতা বুঝায়। ১। ইক্ষ্বাকু-স্ত্রীং { ইক্ষু-অক+উন্, কর্ত্তৃ }। ২। কটুতুম্বী-স্ত্রীং কটু ( তীক্ষ্ণ ) এমন তুম্বী। অন্য নাম—ফলিনী, চর, লম্বা, পিণ্ডফলা, তিক্তুতুম্বী ॥ ৩৩০ ॥

তুম্বী ও অলাবূ শব্দে লাউলতা বুঝায়। ১। তুম্বী-স্ত্রীং { তুন্‌ব+ই, কর্ত্তৃ } পিত্তের হিংসা করে যে। ২। অলাবূ-স্ত্রীং { আ-লন্‌ব+উ, কর্ত্তৃ }। অন্য নাম—পিণ্ডফলা, মহাফলা, লাবু, এলাবু, লাবু, লাবুকা, অলাবু, তুম্বি, আলাবু, তুম্বিকা ॥ ৩৩১ ॥

চিত্রা, গবাক্ষী ও গোড়ুম্বা শব্দে গোমা বুঝায় স্থান বিশেষে গোমুক, কুম্ভাড়ুয়া বলে। ১। চিত্রা-স্ত্রীং বহুরেখা যুক্ত হেতুক চিত্রা ( নানাবর্ণা )। ২। গবাক্ষী-স্ত্রীং { গো-অক্ষ্+ই-কর্ত্তৃ } গো ( পৃথিবী ) ব্যাপ্ত হয় যে। ৩। গোড়ুম্বা-স্ত্রীং { গো-লুন্‌ব্+অচ্ কর্ত্তৃ } ॥ ৩৩২ ॥

বিশালা ও ইন্দ্রবারুনী শব্দে গোরক্ষ কর্কটী বুঝায়। স্থান বিশেষে রাখালশসা, রাজশুক বলে। ১। বিশালা-স্ত্রীং বহুগুণ হেতুক বিশালা। ২। ইন্দ্রবারুনী-স্ত্রীং { ইন্দ্রবরুণ+অণ্ } ইন্দ্র বরুণের প্রিয়া ॥ ৩৩৩ ॥

অর্শোঘ্নঃ শূরণঃ কন্দো (৩৩৪) গণ্ডীরস্তু সমষ্ঠিলা। ৩৩৫।
কলম্বুপোদিকা স্ত্রী তু মূলকং হিলমোচিকা। বাস্তুকং শাকভেদাঃ
স্যুঃ (৩৩৬ ৩৩৭-৩৩৮-৩৩৯) দূর্ব্বা তু শতপর্ব্বিকা। সহস্রবীর্য্যা
ভার্গব্যৌ রুহাঽনন্তা (৩৪০) ২থ সা সিতা। গোলোমী শত-

---

অর্শইতি। ত্রয়ং ওল ইতিখ্যাতে। ওবোঽপি। ওষস্তু শূরণঃকন্দ ইতি কোষান্তরম্। শূর-
ণোদন্ত্য তালব্যাদিঃ ।। ৩৩৪ ।।

গেতি। দ্বয়ং সমটীতি খ্যাতে। চোয়াস ইতি ক্বাপি ।। ৩৩৫ ।।

কলম্ব্যাদয়ঃ শাকবিশেষাঃ। কলম্বী কল্মীতি খ্যাতে। কে জলে লম্বতে কলম্বী। উপোদিকা
পুয়ীতি খ্যাতে। উপশব্দোঽধিকার্থঃ। উদকস্তোদঃ সংজ্ঞাত্বাৎ উৎপাদিকেত্যন্যে। পোত্তকী তু
লতাচুকুঃ পিচ্ছিলা চিত্রতণ্ডুলেতি রত্নঃ। মূলেতি। ত্রয়ং মূলা, হেলঞ্চা বাথুয়া ইতি খ্যাতে
যথাক্রমং। বাস্তুকঞ্চ ।। ৩৩৬-৩৩৭-৩৩৮-৩৩৯ ।।

দূর্ব্বেতি ষট্ দূর্ব্বায়াম্ ।। ৩৪০ ।।

---

অর্শোঘ্ন, শূরণ ও কন্দ শব্দে ওল বুঝায় কেহ ওব বলে। ১। অর্শোঘ্ন-পুং { অর্শস্-হন্+টক্, কর্ত্তৃ } অর্শ নাশ করে যে। ২। শূরণ-পুং { শূর+যু, কর্ত্তৃ }। ৩। কন্দ-পুং { কন্দ্+ঘঞ্, কর্ম্ম } ।—অন্য নাম—সূরণ, ওল, ওব, কণ্ঠাল, কণ্ডূল, কন্দী, সুকন্দী, স্থূলকন্দক, দুর্নামারি, সুবৃত্ত, বহ্বারি, কন্দশূরণ, কদাই, কন্দবর্দ্ধন, বহু কন্দ রুচ্যকন্দ, শূরণকন্দ ।। ৩৩৪ ।।

গণ্ডীর ও সমষ্ঠিলা শব্দে সমটী বুঝায় কোনস্থানে চোয়াসশসা, শমঠশাক, শুঠিয়া বলে। ১। গণ্ডীর-পুং { গণ্ডি-ঈর্+নিচ্+অচ্, কর্ত্তৃ }। ২। সমষ্ঠিলা-স্ত্রীং { সম্-অস্থি+লা+ক, কর্ত্তৃ } ।। ৩৩৫ ।।

কলম্বী শব্দে কলমী লতা বুঝায়। ১। কলম্বী-স্ত্রীং { ক-লম্ব+অচ্, কর্ত্তৃ }। অন্য নাম—কড়ম্বী, কলম্ব্ ।। ৩৩৬ ।।

উপোদিকা শব্দে পুয়ীলতা বুঝায়। ১। উপোদিকা-স্ত্রীং উপ (অধিক) উদক ইহার। অন্য নাম—উপোদীকা, উপোত্তী, পূতীকা, বৃশ্চিকপ্রিয়া, অপোদিকা, পুতিকা, কলম্বী, পিছিলা, পিচ্ছিলচ্ছদা, মোহনী মদশাক, বিশালা, বলিপোদকী, ।

মূলক শব্দে মূলা বুঝায়। মূলক-ক্লীং { মূল+অচ্, কর্ত্তৃ, স্বার্থে ক } অন্য নাম—বালালুক, মহাকন্দ, হস্তিদন্তক, করুকন্দক, নীলকণ্ঠ, দীর্ঘমূলক, দীর্ঘপত্রক, মক্ষোর, সিত, হরিৎপর্ণ, রুচির, দীর্ঘকন্দ ।। ৪৩৭ ।।

হিলমোচিকা শব্দে হিঞ্চা (হেলঞ্চা) শাক বুঝায়। ১। হিলমোচিকা-স্ত্রীং { হিল-মুচ্+নিচ্+বুণ্ কর্ত্তৃ }। অন্য নাম—রোচী, মৎস্যাদ্যা, ত্রিবৃৎপর্ণী, হেলঞ্চী, বিষঘ্নী, মৎস্যাক্ষী, চক্রাঙ্গী, মোচী, জলব্রহ্মী, শঙ্খধরা, আচারী ।। ৩৩৮ ।।

বাস্তুক শব্দে বাথুয়া (বেতো) শাক বুঝায়। ১। বাস্তুক-ক্লীং { বাস্তু+কন্ } বাস্তুতে (বাসস্থানে) জাত ।। ৩৩৯ ।।

দূর্ব্বা শব্দ হইতে অনন্তা পর্য্যন্ত ৬টী শব্দে দূর্ব্বা বুঝায়। ১। দূর্ব্বা-স্ত্রীং { দুর্ব্ব্+ঘঞ্ কর্ত্তৃ } পুজার্থ হিংসা করে ইহার। ২। শতপর্ব্বিকা-স্ত্রীং শত পর্ব্ব (গ্রন্থি) ইহার। ৩। সহস্রবীর্য্যা-স্ত্রীং সহস্র-বীর্য্য (প্রভাব) ইহার। ৪। ভার্গবী-স্ত্রীং { ভৃগু+অণ্ } ভৃগুর প্রিয়া। ৫। রুহা-স্ত্রীং { রুহ্+ক, কর্ত্তৃ } নিরন্তর জন্মে যে। ৬। অনন্তা-স্ত্রীং নাই অন্ত (শেষ) ইহার। অন্য নাম—শুপা, নন্দা, মহাবরা, হরিতালিকা, তিক্তপর্ব্বা, দুর্ম্মরা, হরিতা, কচ্ছরুহা ।। ৩৪০ ।।

বীর্য্যা চ গণ্ডালী শকুলাক্ষকঃ। ৩৪১। কুরুবিন্দো মেঘনামা মুস্তা
মুস্তকমস্ত্রিয়াং ॥ ৩৪২ ॥ স্যাদ্ভদ্রমুস্তকো গুন্দ্রা (৩৪৩) চূড়ালা
চক্রলোচ্চটা। ৩৪৪। বংশে ত্বক্‌সার কর্ম্মার ত্বচিসার তৃণধ্বজাঃ।
শতপর্ব্বা যবফলো বেণু-মস্কর-তেজনাঃ। ৩৪৫। বেণবঃ কীচকাস্তে
স্যুর্যেস্বনন্ত্যনিলোদ্ধতাঃ ॥ ৩৪৬ ॥ গ্রন্থির্না পর্ব্বপরুষী (৩৪৭)

---

গোলোমীতি। চতুষ্কং শ্বেত দূর্ব্বায়াম্ ॥ ৩৪১ ॥

কুর্ব্বিতি চতুষ্কং মুথা ইতিখ্যাতে। মেঘপর্য্যায়নামা। কুরবিন্দঃ স্মৃতোমুস্তে পদ্মরাগমণাব-পোতি কোষান্তরম্ ॥ ৩৪২ ॥

ভেতি। দ্বয়ং ভাদালিয়া বা নাগরমুথা ইতি খ্যাতে ॥ ৩৪৩ ॥

চূড়েতি। ত্রয়ং চেচুড়া ইতি খ্যাতে ॥ ৩৪৪ ॥

বংশ ইতি। তেজনান্তং দশ বাঁশ ইতি খ্যাতে ॥ ৩৪৫ ॥

যে বেণবঃ সচ্ছিদ্রাঃ, অনিলেন পূর্য্যমাণাঃ শব্দায়ন্তে তে কীচকাঃ। কীচকো দৈত্যভেদে স্বাদ্বংশ মাত্রেঽপি কীচক ইতি বিশ্বঃ। তথাচ—"স কীচকৈর্মারুতপূর্ণরন্ধ্রৈঃ" ইতি কালিদাসঃ ॥৩৪৬॥

---

গোলোমী শব্দ হইতে শকুলাক্ষ পর্য্যন্ত ৪টী শব্দে শ্বেত দূর্ব্বা বুঝায়। ১। গোলোমী-স্ত্রীং {গোলোমন্+অণ্} গোর (পৃথিবীর) লোমতুল্য। ২। শতবীর্য্যা-স্ত্রীং শত বীর্য্য (প্রভাব) ইহার। ৩। গণ্ডালী-স্ত্রীং {গণ্ড-অল+অণ্, কর্ম্ম} গণ্ড (গ্রন্থি) দ্বারা ভূষিত হয় যে। ৪। শকুলাক্ষক-পুং শকুলের অক্ষির ন্যায় গ্রন্থি ইহার। অন্য নাম—সিতদূর্ব্বা, সিতালতা, শতপর্ব্বা ॥ ৩৪১ ॥

কুরুবিন্দ শব্দ হইতে মুস্তক পর্য্যন্ত ৪টী শব্দে মুথা বুঝায়। ১। কুরুবিন্দ-পুং {কুরু-বিন্দ+ক, কর্ত্তৃ} প্রথমে কুরুদেশে জাত হেতুক কুরু দেশ লাভ করে যে। ২। মেঘনামা-পুং মেঘ নাম ইহার। যে যে শব্দে মেঘ বুঝায় সেই সেই শব্দেই মুথা বুঝায়। ৩। মুস্তা-স্ত্রীং {মুস্+ক্ত, কর্ত্তৃ} রোগ খণ্ডন করে যে। ৪। মুস্তক-পুং ক্লীং। অন্য নাম—মুস্ত, ভদ্র, গাঙ্গেয়, ভদ্রমুস্তক, শ্রীভদ্রা, ভদ্রা ॥ ৩৪২ ॥

ভদ্রমুস্তক ও গুন্দ্রা শব্দে নাগর মুথা বুঝায়; কেহ ভাদলিয়া মুথা বলেন। ১। ভদ্রমুস্তক-পুং ভদ্র (কল্যাণ কর) মুস্তক। ২। গুন্দ্রা-স্ত্রীং ॥ ৩৪৩ ॥

চূড়ালা, চক্রলা ও উচ্চটা শব্দে চেচুড়া বুঝায়। কেহ বা স্মাচি মুথা, নির্ব্বিষী বলিয়া থাকেন। ১। চূড়ালা-স্ত্রীং {চূড়া+লচ্} চূড়া (চূড়াকার মঞ্জরী) আছে ইহার। ২। চক্রালা-স্ত্রীং {চক্র+লচ্} চক্রের ন্যায় অঙ্গ ইহার। ৩। উচ্চটা-স্ত্রীং {উৎ-চট+অচ্, কর্ত্তৃ} অন্য নাম—অম্বু-পত্রা, জটিলা, শুক্রলা, উত্তানক, শুক্লা ॥ ৩৪৪ ॥

বংশ শব্দ হইতে তেজন পর্য্যন্ত ১০টী শব্দে বাঁশ বুঝায়। ১। বংশ-পুং {বম্+শফ্, কর্ত্তৃ} করীর বমন করে যে। ২। ত্বক্‌সার-পুং ত্বক্‌ভাগে সার (দৃঢ় অংশ) ইহার। ৩। কর্ম্মার-পুং {কর্ম্মন্-ঋ+অণ্, কর্ত্তৃ} কর্ম্মে গমন করে (ব্যাপ্ত হয়) যে। ৪। ত্বচিসার-পুং ত্বক্‌ভাগে সার ইহার। ৫। তৃণধ্বজ-পুং তৃণ (তৃণাকার পত্র} ধ্বজ (চিহ্ন) ইহার। ৬। শতপর্ব্বন্-পুং শত পর্ব্ব (গ্রন্থি) ইহার। ৭। যবফল-পুং যবের ন্যায় ফল ইহার। ৮। বেণু-পুং {বেণ+উ, কর্ত্তৃ} শোভা গ্রহণ করে যে। ৯। মস্কর-পুং। ১০। তেজন-পুং {তিজ্+ণিচ্+যু, কর্ত্তৃ} অন্য নাম—কিলাটী, পুষ্পঘাতক, কিষ্কুপর্ব্বা, বস্ত, সুপর্ব্বা, কন্টালু, কটকী, মহাবল, দৃঢ়গ্রন্থি, দৃঢ়পত্র, ধনুর্দ্রুম, ধানুষ্য, দৃঢ়কাণ্ড ॥ ৩৪৫ ॥

গুন্দ্রস্তেজনকঃ শরঃ। ৩৪৮। নড়স্তু ধমনঃ পোটগলো (৩৪৯) ইথ কাশমস্ত্রিয়াং॥ ইক্ষুগন্ধা পোটগলঃ (৩৫০) পুংসি ভূম্নি তু বল্বজাঃ। ৩৫১। রসাল ইক্ষু (৩৫২) স্তদ্ভেদাঃ পুণ্ড্র কান্তারকাদয়ঃ॥ ৩৫৩॥ স্যাদ্বীরণং বীরতরং (৩৫৪) মূলেঽস্যোশীরমস্ত্রিয়াং।

---

গ্রেন্তি। ত্রয়ং বংশাদিগ্রন্থৌ॥ ৩৪৭॥
গুন্দ্র ইতি। ত্রয়ং শরবণে। গুন্দেরক্। শর স্থালব্যদন্ত্যবান্॥ ৩৪৮॥
নড় ইতি। ত্রয়ং নল ইতি খ্যাতে॥ ৩৪৯॥
কেতি। ত্রয়ং কাশিয়া ইতি খ্যাতে॥ ৩৫০॥
পুংসীতি। বল্বজাস্তৃণভেদাঃ ভূম্নি বা বল্বজাঃ কাশে বীরণং বীরতত্রকমিতি ব্যাড়িঃ॥ ৩৫১॥
রেতি। দ্বয়মিক্ষৌ॥ ৩৫২॥
তদিতি। তদ্ভেদাঃ ইক্ষুভেদাঃ। আদিনা কোষকারাদিগ্রহঃ॥ ৩৫৩॥

---

যে সকল সচ্ছিদ্র বাঁশ বায়ু দ্বারা পরি পুরিত হইয়া শব্দ করে তাহাকে কীচক বলে। ১। কীচক-পুং {কীচ+বুন্, কর্ম্ম} বায়ু দ্বারা পৃষ্ট হয় যে॥ ৩৪৬॥

গ্রন্থি, পর্ব্বন্ ও পরুস্ শব্দে বংশাদির গ্রন্থি (গাঁইঠ গিট) বুঝায়। ১। গ্রন্থি-পুং {গ্রন্থ+ই, কর্ত্তৃ}। ২। পর্ব্বন্-ক্লীং {পর্ব্ব+কনিন্, কর্ত্তৃ}। ৩। পরুস্-ক্লীং {পৃ+উস্, কর্ত্তৃ} অন্য নাম—কাণ্ডসন্ধি॥ ৩৪৭॥

গুন্দ্র, তেজনক, ও শর শব্দে শর গাছ বুঝায়। ১। গুন্দ্র-পুং {গুন্দ্+রক্, কর্ত্তৃ}। ২। তেজনক-পুং {তেজন-স্বার্থে ক}। ৩। শর-পুং {শৃ+অচ্, কর্ত্তৃ} তীক্ষ্ণ পত্র হেতুক হিংসা করে যে। অন্য নাম—ইষু, কাণ্ড, উৎকট, চিত্রপুঙ্খ, ইক্ষুপ্র, ক্ষুরিকাপত্র॥ ৩৪৮॥

নড়, ধমন ও পোটগল শব্দে নল বুঝায়। ১। নড়-পুং {নল্+অচ্, কর্ত্তৃ} গুচ্ছভাব বন্ধন করে যে। ২। ধমন-পুং {ধম+যু, কর্ত্তৃ}। ৩। পোটগল-পুং {পোট-গল্+অচ্, কর্ত্তৃ} পোট দ্বারা (বায়ু যোগে) গলে (নত হয়) যে। অন্য নাম—নল, নাল, কুঞ্জিরন্ধ্র, কীচক, দীর্ঘবংশ, শূন্যমধ্যে, বিভীষণ, মৃদুপত্র, বংশপত্র, মৃদুস্কন্দ॥ ৩৪৯॥

কাশ, ইক্ষুগন্ধা ও পোটগল শব্দে, কাশিয়া কেশে, বা কেশ্তা বুঝায়। ১। কাশ-পুং ক্লীং {কাশ+অচ্, কর্ত্তৃ} দীপ্তি পায় যে। ২। ইক্ষুগন্ধা-স্ত্রীং। ৩। পোটগল-পুং। অন্য নাম-কাস, কর্ম্মমূল, ইক্ষুরালিকা, ইষীকা, অশ্ববাল, চামরপুষ্প, কাশী, কাশা, বায়সেক্ষু, কাণ্ডেক্ষু, অমরপুষ্পক, বনহাসক, ইক্ষারি, কাকেক্ষু, ইক্ষুর, ইক্ষুকাণ্ড, শারদ, সিতপুচ্ছক, নাদেয়, দর্ভপত্র, লেখন॥৩৫০॥

বল্বজ শব্দে তীক্ষ্ণধার তৃণ বিশেষ বুঝায়। ১। বল্বজ-পুং {বল্ব-জন্+ড, কর্ত্তৃ} বল্ব (পর্ব্বত সমীপে) জাত॥ ৩৫১॥

রসাল ও ইক্ষু শব্দে ইক্ষু বুঝায়। স্থান বিশেষে আঁখ, আউখ, কুশির বলিয়া থাকে। ১। রসাল-পুং। ২। ইক্ষু-পুং {ইষ্+স্থ, কর্ম্ম} ভক্ষণার্থ ইচ্ছা করা হয় ইহা। অন্য নাম—মধুষষ্টি, বিপুলরস, গুড়দারু, কোশকার, অসিপত্রক, পয়োধর, কর্কোটক, বংশ, কান্তার, সুকুমারক, অধিপত্র, মধুতৃণ, বৃষ্য, গুড়তৃণ, মৃত্যুপুষ্প॥ ৩৫২॥

পুণ্ড্র ও কান্তারক প্রভৃতির এক একটী শব্দে এক এক প্রকার ইক্ষু বুঝায়। ১। পুণ্ড্র-পুং {পুণ্ড্র+অণ্} পুণ্ড্র দেশে জাত, সাধারণতঃ ইহাকে পুঁড়ি ইক্ষু বলে। ২। কান্তারক-পুং {কান্তার+বুণ্, কর্ত্তৃ} সাধারণতঃ ইহাকে কাজলি (কাজুলি) ইক্ষু ইত্যাদি বলিয়া থাকে। এবং কোষকারাদি এক একটী শব্দেও এক এক প্রকার ইক্ষু বুঝায়॥ ৩৫৩॥

অভয়ং নলদং সেব্যমমৃণালং জলাশয়ং ॥ লামজ্জকং লঘুলয়মব-
দাহেষ্টকাপথে। ৩৫৫। নলাদয়স্তৃণং গর্ম্মুচ্ছ্যামাক প্রমুখা
অপি ॥ ৩৫৬ ॥ ৩৫৭ ॥ অস্ত্রী কুশং কুথো দর্ভঃ পবিত্র (৩৫৮)
মথ কত্তৃণং। পৌর সৌগন্ধিক ধ্যাম দেবজগ্ধকরৌহিষং ॥ ৩৫৯ ॥

---

বীতি। দ্বয়ং বীরণা ইতি খ্যাতে ॥ ৩৫৪ ॥

উশীরাদি দশ বীরণমূলে। বশ কান্তৌ কীরচ্ ॥ ৩৫৫ ॥

নড় কাশাদয়ো যে উক্তা যে চানুক্তা গর্ম্মুৎশালাকাদয়স্তে তৃণবাচ্যাঃ। গর্ম্মুৎ ময়না ইতি খ্যাতে চ ॥ ৩৫৬ ॥ ৩৫৭ ॥

কুশমিতি। চতুষ্কং কুশ ইতি খ্যাতে। কৌ শেতে অন্যেভ্যোঽপীতি ডঃ কুশঃ ॥ ৩৫৮ ॥

কেতি। বট্ রামকর্পূরে সুগন্ধিতৃণভেদে। তৃণে চ কুশব্দস্য কদাদেশঃ ॥ ৩৫৯ ॥

---

বীরণ ও বীরতর শব্দে বীরণ গাছ বুঝায়। স্থান বিশেষে বীরণা, বেণা, বিন্না বলে। ১। বীরণ-ক্লীং {বি-ঈর+যু, কর্ত্তৃ}। ২। বীরতর-ক্লীং (বীর {বি-ঈর্+অচ্, কর্ত্তৃ}) {বীর+তর}। অন্য নাম—বিরণ, কটায়ন, বীরভদ্র, দাহহরণ ॥ ৩৫৪ ॥

উশীর শব্দ হইতে ইষ্টকা পথ পর্য্যন্ত ১০টী শব্দে বীরণ মূল বুঝায়। ১। উশীর-পুং ক্লীং {বশ+কীরচ্, কর্ম্ম} সুগন্ধি হেতুক কামনা করা যায় ইহার। ২। অভয়-ক্লীং রোগ নাশক হেতুক নাই ভয় ইহা হইতে। ৩। নলদ-ক্লীং {নল-দো+ক, কর্ত্তৃ} নল (তৃণ বিশেষ) নাশ করে যে। ৪। সেব্য-ক্লীং {সেব+ঘ্যণ, কর্ম্ম} সুগন্ধি হেতুক সেবন করা যায় ইহা। ৫। অমৃণাল-ক্লীং ন মৃণাল (মৃণালসদৃশ)। ৬। জলাশয়-ক্লীং {জল-আ-শী+অচ্ কর্ত্তৃ}। ৭। লামজ্জক-ক্লীং। ৮। লঘু-লয়-ক্লীং লঘু লয় (সংশ্লেষ) ইহার। ৯। অবদাহ-ক্লীং অব (হীন) দাহ ইহা হইতে, অর্থাৎ ইহাতে দাহ নিবারণ করে। ১০। ইষ্টকাপথ-ক্লীং ইষ্ট কাপথ (অগম্য পথ) ইহার অর্থাৎ ইহা অগম্য পথেই অধিকতর জন্মিয়া থাকে। অন্য নাম—উষীর, মৃণাল, লঘু, লয়, ইষ্ট, কাপথ, অবদান, অবদাহেষ্টকা পথ, ইন্দ্রগুপ্ত, জলবাস, হরিপ্রিয়, বীর ॥ ৩৫৫ ॥

গর্ম্মুৎ শব্দে ময়না তৃণ বুঝায়। স্থান বিশেষে গড়্গড় বলে। ১। গর্ম্মুৎ-পুং {গৃ+উৎ, কর্ম্ম} ॥ ৩৫৬ ॥

শ্যামাক শব্দে শ্যামা ঘাস কাহার মতে উড়িধান বুঝায়। ১। শ্যামাক-পুং {শ্যাম-অক্+অচ্, কর্ত্তৃ} শ্যাম (শ্যামবর্ণ) প্রাপ্ত হয় যে ॥ ৩৫৭ ॥

কুশ, কুথ, দর্ভ ও পবিত্র শব্দে কুশাগাছ বুঝায়। ১। কুশ-পুং ক্লীং {কু-শী+ড, কর্ত্তৃ} কু (পৃথিবী) তে শয়ন করে যে। ২। কুথ-পুং {কুথ+ক, কর্ত্তৃ} পূতীভাব প্রাপ্ত হইয়াছে যে। ৩। দর্ভ-পুং {দৃভ+ঘঞ্, কর্ম্ম} গ্রন্থন করা যায় ইহা। শ্রাদ্ধাদিতে ইহা গ্রন্থন করা হয়। ৪। পবিত্র-ক্লীং {পূ+ইত্র, করণ} পূত হয় ইহাদ্বারা। অন্য নাম—যাজ্ঞিক, হ্রস্বগর্ভ, বর্হি কুতুপ ॥ ৩৫৮ ॥

কত্তৃণ শব্দ হইতে রৌহিষ পর্য্যন্ত ৬টী শব্দে রাম কর্পূর নামক গন্ধতৃণ বিশেষকে বুঝায়। ১। কত্তৃণ-ক্লীং কু (কুৎসিত) তৃণ। ২। পৌর-ক্লীং {পুর+অণ্} পুরে জাত। ৩। সৌগন্ধিক-ক্লীং। ৪। ধ্যাম-ক্লীং {ধ্যৈ+ম, কর্ম্ম} সুগন্ধ হেতুক চিন্তা করা হয় ইহা। ৫। দেবজগ্ধক-ক্লীং দেব (রামচন্দ্র) কর্ত্তৃক, জগ্ধ (ভুক্ত)। ৬। রৌহিষ-ক্লীং {রুহ্+ টিষক্, কর্ত্তৃ} অন্য নাম—সুগন্ধ, তৃণশীত, সুশীতল, কত্তৃণ, শ্যামক ॥ ৩৫৯ ॥

ঽতিছত্রপালঘ্নৌ ( ৩৬০ ) মালাতৃণক ভূতৃণে। ৩৬১। শষ্পং
তৃণং ( ৩৬২ ) ঘাসো যবসং ( ৩৬৩ ) তৃণমর্জ্জুনং ॥ ৩৬৪ ॥
নাং সংহতিস্তৃণ্যা নড্যা তু নড়সংহতিঃ। ৩৬৫। তৃণরাজা-
স্তালো ( ৩৬৬ ) নারিকেলস্তু লাঙ্গলী ॥ ৩৬৭ ॥ ঘোণ্টা তু পূগঃ

ত্রয়ং ছত্রাকারতৃণবিশেষে "ছাতিয়া" ইতি খ্যাতে। ছত্রাতিচ্ছত্রমেকমপীতি
।

ত্রয়ং গন্ধখড় ইতি খ্যাতে। স্বামীতু ছত্রাতিচ্ছত্রাদিভিঃ সহ ভূতৃণান্তং পর্য্যায়-
পূর্বং বহুপ্রকাণ্ডং গন্ধখেড়স্ত ইকড় পত্রসদৃশং পত্রং ভূমিলগ্ন শাখাত্মকং ততো
। ॥

য়ং নবতৃণে। শষে পোঽষ্যমুকারস্তেতি মূর্দ্ধন্যমধ্যং, তালব্যাদিদন্ত্যমধ্যঞ্চ। "ছতো
াম" ইতি শ্লেষাৎ। ঘেতি। দ্বয়ং ঘাসে। ঘঞলো র্ঘস্৯রিতি অদের্ঘঞি ঘস্।
এবান্তে মধ্যে ভবতি মধ্যমঃ। ষ এবং ন বিজানীয়াত্তস্মৈ শ এব দীয়তাম্" ইতি
দিচ যবসঃ। "অবসন্ততঃ" ইতি বেগার্থেন বাসবদত্তাশ্লেষাবর্গ্যাদ্যপি। তৃণমিতি।
ন্ত। তৃণ্যতে অদ্যতে পশুভিস্তৃণং পূর্ব্ববৎ। শুক্লবর্ণত্বাদর্জ্জুনম্ ॥৩৬২॥৩৬৩॥৩৬৪॥
ংহতিঃ সমূহস্তৃণ্যা। নডানাং সমূহোনড্যা। উভয়ত্র সমূহে যঃ ॥ ৩৬৫ ॥
দ্বয়ং তালে ॥ ৩৬৬ ॥
দ্বয়ং নারিকেলে। নারীকেলিশ্চ—মহাবীরৈরিব নারীকেলিবরৈরিতি বাসবদত্তা-
লী নারিকেলেঽপি সীরপার্ণৌ চ লাঙ্গলীতি নান্তে রভসঃ। স্ত্রিয়ামিত্যন্তঃ ॥৩৬৭॥

ছত্র ও পালঘ্ন শব্দে ছাতিয়া নামক ছত্রাকার তৃণ বিশেষকে বুঝায়। ১। ছত্রা-স্ত্রীং
} আচ্ছাদিত হয় ইহাদ্বারা। ২। অতিছত্র-পুং অতি বিস্তৃত হেতুক ছত্রকে অতি-
যে [ ছত্রাতিছত্রা ]। ৩। পালঘ্ন-পুং { পাল-হন্+টক্, কর্ত্তৃ } ॥ ৩৬০ ॥
ও ভূতৃণ শব্দে গন্ধখড় বুঝায়। ১। মালাতৃণক-ক্লীং মালাকার তৃণ। ২। ভূতৃণ-ক্লীং
তৃণ। অন্য নাম-রৌহিষ, গন্ধখেড়, গোময়প্রিয় ভূস্তৃণ, পৌর, রাম কর্পূর ॥৩৬১॥
তৃণ শব্দে নূতন তৃণ বুঝায়। ১। শষ্প-ক্লীং { শষ+প, কর্ত্তৃ } অল্প আতপেই
২। বালতৃণ-ক্লীং বাল ( নব ) এমন তৃণ ॥ ৩৬২ ॥
দ শব্দে ঘাস বুঝায়। ১। ঘাস-পুং { অদ্+ঘঞ্, কর্ম্ম } পশুগণ ভক্ষণ করে ইহা।
{ যু+অস, কর্ত্তৃ } দন্তের সহিত মিশ্রিত হয় ইহা। অন্য নাম—অবস,
।

ন শব্দে সাধারণ তৃণ বুঝায়। ১। তৃণ-ক্লীং { তৃণ্+কর্ম্ম } পশুগণ ভক্ষণ করে
র্জুন-ক্লীং। অন্য নাম—ত্রিণ, খট, খেট্য, হরিত, তাণ্ডব ॥ ৩৬৪ ॥
তৃণকে তৃণ্যা। এবং একত্রিত বহুনলকে নড্যা বলে। ১। তৃণ্যা-স্ত্রীং { তৃণ+
২। নড্যা-স্ত্রীং { নড়+য } নড় ( নল ) সমূহ, নলাদি শব্দ হইতে নড্যা পর্য্যন্ত
৬৫ ॥

ও তাল শব্দে তালগাছ বুঝায়। ১। তৃণরাজাহ্বয়-পুং তৃণরাজ আহ্বয় ( নাম )
ব্দে তৃণরাজ বুঝায় সেই সেই শব্দেই তালগাছ বুঝায়। ২। তাল পুং { তল্+ঘঞ্,
ক ইহাদ্বারা। অন্য নাম—পিশাশাচ, দীর্ঘতরু, দ্রুমশ্রেষ্ঠ, তালদ্রুম, পত্রী, দীর্ঘস্কন্দ,
মদাঢ্য, চিরায়ু, গুচ্ছপত্র, আসবদ্রু ॥ ৩৬৬ ॥
ও লাঙ্গলী শব্দে নারিকেল গাছ বুঝায়। ১। নারিকেল-পুং { নারিক+ঈর+

ক্রমুকোগুবাকঃ খপুরো (৩৬৮) হস্য তু। ফলমুদ্বেগ (৩৬৯) মেতে চ হিন্তালসহিতাস্ত্রয়ঃ। খর্জ্জূরঃ কেতকী তালী খর্জ্জূরী চ তৃণক্রমাঃ॥ ৩৭০॥

ইতি বনৌষধিবর্গঃ।

---

ঘোণ্টেতি। পঞ্চ গুবাকে গুয়া ইতি খ্যাতে॥ ৩৬৮॥

অস্য গুবাকস্য ফলমুদ্বেগং॥ ৩৬৯॥

এতে তাল নারিকেল গুবাকাস্ত্রয়ো হিন্তালসহিতাঃ, খর্জ্জূরঃ পিণ্ডখর্জ্জূরঃ খর্জ্জূরী কাঁটা-খর্জ্জূরঃ তৃণক্রমাঃ তৃণক্রমশব্দ বাচ্যা ইত্যর্থঃ। (গুবাকতালহিন্তালাস্তথা তণ্ডীচ কেতকী। খর্জ্জূর নারিকেলৌচ সপ্তেতে তৃণরাজকঃ)॥ ৩৭০॥

ইতি ত্রিকাণ্ডচিন্তামণৌ বনৌষধিবর্গ বিবরণম্। (বনৌষধিপ্রধানো বর্গঃ বনৌষধিবর্গস্তস্য বিবরণং সমাপ্তমিত্যর্থঃ)।

---

নিচ্+অণ কর্ত্তৃ}। ২। লাঙ্গলী-স্ত্রীং লাঙ্গলের ন্যায় আকার ইহার। অন্য নাম—নারিকের, নারীকেলী, নাড়িকেল, নারীকারী, নারিকেলি, সদাপুষ্প, শিরঃফলা, মৃতুফল, পুটোদক, নালিকের, রসফল, স্মতুঙ্গ, কূর্চ্চশিখর, দৃঢ়নীর, নীলতরু, মঙ্গল্য, উচ্চতরু, তৃণরাজ, স্কন্ধতরু, হৃদ্রুরুহ, দৃঢ়ফল, পয়োধর,॥ ৩৬৭॥

ঘোণ্টা শব্দ হইতে খপুর পর্য্যন্ত ৫টী শব্দে গুবাক (সুপারি) গাছ বুঝায়। ১। ঘোণ্টা-স্ত্রীং {ঘূর্ণ+টন্, কর্ত্তৃ} বায়ুতে চলে যে। ২। পূগ পুং {পূ+গক্, কর্ত্তৃ}। ৩। ক্রমুক-পুং {ক্রম+উকঙ্, কর্ত্তৃ}। ৪। গুবাক-পুং {গু+আক, কর্ত্তৃ}। ৫। খপুর-পুং {খ-পুর+ক, কর্ত্তৃ} অন্যনাম—যুবাক, কপীতন, ক্রমু, দীর্ঘপাদপ, দৃঢ়বল্কল, চিক্কণ, পূগী, অফোট, তন্তুসার, স্মরঞ্জন, গোপদল, রাজতাল, ছটাফল, করমট্ট॥ ৩৬৮॥

উদ্বেগ শব্দে গুবাক ফল বুঝায়। উদ্বেগ-ক্লীং {উৎ-বিজ্+ঘঞ্, করণ} চিত্ত উদ্বিগ্ন হয় ইহাদ্বারা॥ ৩৬৯॥

তাল, নারিকেল, গুবাক, হিন্তাল, খর্জ্জুর, কেতকী, তালী; এই সকল তৃণ ক্রমবাচ্য অর্থাৎ তৃণক্রম বলিলে ইহার প্রত্যেককেই বুঝায়॥ ৩৭০॥

ইতি অমরকোসের বনৌষধিবর্গের বঙ্গানুবাদ সমাপ্ত।

# সিংহাদি-বর্গঃ।

সিংহো মৃগেন্দ্রঃ পঞ্চাস্যো হর্য্যক্ষঃ কেসরী হরিঃ। ১। শার্দ্দূল
দ্বীপিনৌ ব্যাঘ্রে (২) তরক্ষুস্তু মৃগাদনঃ॥ ৩॥ বরাহঃ শূকরো
ঘৃষ্টিঃ কোলঃ পোত্রী কিরিঃ কিটিঃ। দংষ্ট্রী ঘোণী স্তব্ধরোমা

সিংহ ইতি। ষট্ সিংহে। হিনস্তি মৃগান্ অচ্ বর্ণ বিপর্য্যয়ঃ। মৃগাণাং পশূনামিন্দ্রঃ। পঞ্চং বিস্তৃতমাস্যং মুখমস্য। পদানাং চতুর্ণাং মুখকার্য্যকারিত্বাৎ পঞ্চাস্য ইত্যন্যে। হরিণী পিঙ্গলে অক্ষিণী অস্য। কেসরঃ শটা তদ্‌যোগাদিন্। কেসরং কেশরং তথেতি দ্বিরূপকোষাত্তালব্যমধ্যো-ঽপি ইতি চতুর্ভুজমিশ্রঃ। তচ্ছিন্ত্যং শটায়াং কেশরো দন্ত্য ইতি গদসিংহদর্শনাৎ। অঙ্কচ্ছপ্রমাণ-মুক্তপ্রাক্। হরতি মৃগান্ ইঃ। কণ্ঠীরব পারিন্দ্রাবপ্যত্র। "কণ্ঠীরবকিশোরস্য কিয়ান্ গজগণে-ঙ্করঃ। পারিন্দ্রো ভূপসিংহয়োরিতিবোপালিতঃ॥ ১॥

শেতি। ত্রয়ং। ব্যাঘ্রে। শৃণাতে রূলক্ দশ্চাগমঃ। শিগ্রশ্রদ্ধাশালিতশার্দ্দূলা ইতি তালব্যে গদঃ। দ্বীপং স্যাচ্চিত্রচর্ম্মণীতি বিশ্বঃ। তদ্‌যোগাদিন্। কেচিত্তু চিত্রকো ব্যাঘ্রভেদো দ্বীপীতি মন্যন্তে। অতএব দ্বীপিব্যাঘ্রবিড়ালোষ্ট্রসিংহচর্ম্মপুরস্কৃত ইতি ভবতি ব্যাঘিঘ্রতি অস্তি ডঃ॥ ২॥

তরেতি। দ্বয়ং বৃহৎ কুকুরাকারে কৃষ্ণরেখাচিত শরীরে "চিতাবাঘ" ইতি খ্যাতে। তরেণ প্লবেন ক্ষীতি যাতি ডুঃ। তরক্ষোঽপীতি সাঞ্জাঃ। মৃগানত্তি যুঃ॥ ৩॥

বরেতি ভূদারান্তং দ্বাদশকং শূকরে। বরানাহন্তি ডঃ। শুচেঃ করঃ, পৃষোদরাদিত্বাদন্তলোপে দীর্ঘত্বে চ ধাতুপ্রদীপে তালব্যাদিঃ সাধিতঃ। শূকর পেশল শবর শম্বল ইতি তালব্যে গদঃ।

সিংহ শব্দ হইতে হরি পর্য্যন্ত ৬টী শব্দে সিংহ বুঝায়। ১। সিংহ-পুং {হিন্স্+অচ্, কর্ত্তৃ} মৃগের (পশুর) হিংসা করে যে। ২। মৃগেন্দ্র-পুং মৃগের (পশুর) ইন্দ্র (শ্রেষ্ঠ)। ৩। পঞ্চাস্য-পুং পঞ্চ (বিস্তৃত) আস্য (মুখ) ইহার অথবা চারিপদ মুখতুল্য কার্য্যকারী হেতুক পঞ্চ (পাঁচ) আস্য (মুখ) ইহার। ৪। হর্য্যক্ষ-পুং হরি (পিঙ্গলবর্ণ) অক্ষি ইহার। ৫। কেসরিন্-পুং {কেসর্+ইন্} কেসর (জটা) আছে ইহার [কশরিন্]। ৬। হরি-পুং {হৃ+ই, কর্ত্তৃ} পশুহরণ করে যে॥ ১॥

শার্দ্দূল, দ্বীপিন্ ও ব্যাঘ্র শব্দে ব্যাঘ্র (বাঘ) বুঝায়। ১। শার্দ্দূল-পুং {শৃ+উলক্, কর্ত্তৃ} হিংসা করে যে। ২। দ্বীপিন-পুং {দ্বীপ+ইন্} দ্বীপ (চিত্রবর্ণচর্ম্ম) আছে ইহার। ৩। ব্যাঘ্র-পুং {বি-আ-ঘ্রা+ড, কর্ত্তৃ} বিশিষ্টরূপ আঘ্রাণ পায় যে। অথবা ক্ষুদ্র পশু ভক্ষণ করে যে। কাহার মতে দ্বীপী শব্দে চিত্রিতবর্ণ বাঘ (চিতাবাঘ) বুঝায়॥ ২॥

তরক্ষু ও মৃগাদন শব্দে বৃহৎ কুকুরাকার কৃষ্ণবর্ণ রেখাযুক্ত চিতা বাঘ বুঝায় কেহ নেকেড়ে বাঘ বলিয়া থাকে। ১। তরক্ষু-পুং {তর-ক্ষি+ডু, কর্ত্তৃ}। ২। মৃগাদন-পুং {মৃগ-অদ+যু, কর্ত্তৃ} মৃগ অদন (ভক্ষণ) করে যে॥ ৩॥

বরাহ শব্দ হইতে ভূদার পর্য্যন্ত ১২টী শব্দে শূকর বুঝায়। ১। বরাহ-পুং {বর-আ-হন+ড, দন্ত দ্বারা বর (আবরণ স্বরূপ পৃথিবীকে) আঘাত করে যে অথবা বর (অতিশয়) আঘাত করে

ক্রোড়ো ভুদার ইত্যপি ॥ ৪ ॥ কপি প্লবঙ্গ প্লবগ শাখামৃগ বলী-
মুখাঃ। মর্কটো বানরঃ কীশো বনৌকা (৫) অথ ভল্লুকে ॥
ঋক্ষাঽচ্ছভল্লভালূকা (৬) গণ্ডকে খড়্গ খড়্গিনৌ। ৭। লুপাপো

ঘৃষু সংঘর্ষে ক্তিঃ। ঘর্ষে স্ত্রী না কিরৌ ঘৃষ্টি রিতিরুদ্রঃ। কুলেরচ্। পোত্রং দংষ্ট্রাঘোণা, তদ্যোগা-দিন্ প্রশংসায়াং। কিরতি মৃদং কিঃ। কির ইত্যপি স্মৃতঃ। কিঠেরপি কিঃ। স্তব্ধানি রোমা-ণ্যস্য। ক্রোড়েরচ্। ভুবং দারয়তি কর্ম্মণ্যণ্ ॥ ৪ ॥

কপীতি। বনৌকসন্তং নবকং বানরে। অহি কম্পোর্নলোপশ্চেতি কিঃ কপিঃ। প্লবেন গচ্ছতি বিহঙ্গাদিসূত্রে চকারাৎ সাধুঃ। অন্যত্র ডঃ। শাখায়াং প্রসক্তো মৃগঃ পশুঃ। বলী শ্লথং চর্ম্ম মুখেঽস্য। মর্কেঃ সৌত্রাদটন্। নর ইব বানরঃ। বাস্যাদ্বিকল্পোপময়োরেবার্থে চ সমুচ্চয়ে ইতি মেদিনী। কৌতি শব্দায়তে ঈশক্। কীশ শার্দ্দূলশীলমিতি তালব্যশভেদঃ। কস্য বায়ো-রপত্যং কির্হনুমান্ সঃ ঈশোঽস্যেত্যন্যে। বনমোকোঽস্য ॥ ৫ ॥

ভেতি। চতুষ্কং ভালুক ইতি খ্যাতে। ভল্লেরূকঃ। ঋষেঃ সক্। ভালুকেতু পুমান্ ঋক্ষঃ ক্লীবং নক্ষত্রনগয়োরিতি বিশ্বঃ। অচ্ছভল্লঃ সজ্যাতবিগৃহীতঃ। ভল্লঃস্যাৎ পুংসি ভালুক শস্ত্রভেদে পুনর্দ্বয়ো রিতিমেদিনী। প্রসন্ন ভল্লয়োরচ্ছ ইতি ধরণিঃ। ভলেরূলূকা দয়াদুকঞ্ ভালূকঃ ॥ ৬ ॥

গণ্ডেতি। ত্রয়ং গণ্ডা ইতিখ্যাতে। গণ্ডেঃ বৃঞাদিভ্যোবুণ্। অস্য শৃঙ্গং খড়্গাস্তদ্যোগাদ-দিনৌ ॥ ৭ ॥

যে। ২। শূকর-পুং {শুচ-কৃ+অচ, কর্ত্তৃ} হিংসা দ্বারা শুচ (কষ্ট) করে (জন্মায়) যে [সূকর]। ৩। ঘৃষ্টি—পুং {ঘৃষ্+ক্তি, কর্ত্তৃ} ঘোণা ঘর্ষণ করে যে। ৪। কোল-পুং {কুল্+অচ্, কর্ত্তৃ}। ৫। পোত্রিন্-পুং {পোত্র+ইন্} পোত্র (মুখাগ্র) আছে ইহার। ৬। কিরি-পুং {কৄ+কি, কর্ত্তৃ} মৃত্তিকা বিক্ষেপ করে যে [কির]। ৭। কিটি-পুং {কিট+কি, কর্ত্তৃ} উত্ত্রাস জন্মায় যে। ৮। দংষ্ট্রিন্-পুং {দংষ্ট্রা+ইন্} বৃহৎ দংষ্ট্রা আছে ইহার। ৯। ঘোণিন্-পুং {ঘোণা+ইন্} ঘোণা (বৃহৎনাসিকা) আছে ইহার। ১০। স্তব্ধরোমন্-পুং স্তব্ধ (দৃঢ়ীভূত) রোম ইহার। ১১। ক্রোড়-পুং {ক-রোড্+অচ্, কর্ত্তৃ} জলে উন্মত্ত হয় যে। ১২। ভূদার-পুং {ভূ-দৄ+অণ্, কর্ত্তৃ} ভূ বিদারণ করে যে ॥ ৪ ॥

কপি শব্দ হইতে বনৌকস্ পর্য্যন্ত ৯টী শব্দে বানর বুঝায়। ১। কপি-পুং {কম্প্+কি, কর্ত্তৃ} বৃক্ষ হইতে বৃক্ষান্তর গমন করে যে। ২। প্লবঙ্গ-পুং {প্লব-গম+খ, কর্ত্তৃ} প্লব (উল্লম্ফন) পূর্ব্বক গমন করে যে। ৩। প্লবগ-পুং {প্লব-গম+ড কর্ত্তৃ} ঐ। ৪। শাখামৃগ-পুং শাখায় আসক্ত মৃগ (পশু)। ৫। বলীমুখ-পুং বলী (শ্লথচর্ম্ম) মুখে ইহার। ৬। মর্কট-পুং {মর্ক+অটন্, কর্ত্তৃ} দ্রুত গমন করে যে। ৭। বানর-পুং বা (তুল্য) নরের অর্থাৎ নরাকৃতি হেতুক নর তুল্য। ৮। কীশ-পুং {কৈ+ঈশক্, কর্ত্তৃ} অব্যক্ত শব্দ করে যে। ৯। বনৌকস্-বন ওকস্ (স্থান) ইহার। ৫।

ভল্লুক শব্দ হইতে ভালূক পর্য্যন্ত ৪টী শব্দে ভালুক বুঝায়। ১। ভল্লুক-পুং {ভল্ল+উক, কর্ত্তৃ} হিংসা করে যে। ২। ঋক্ষ-পুং {ঋষ্+সক্, কর্ত্তৃ} ঐ। ৩। অচ্ছভল্ল-পুং {অচ্ছ-ভল্ল+অচ্, কর্ত্তৃ} অচ্ছ (অভিমুখী) হইয়া হিংসা করে যে। [অচ্ছ, ভল্ল,]। ৪। ভালূক-পুং {ভল+উকঞ্, কর্ত্তৃ} হিংসা করে যে। [ভালুক, ভল্লূক, ভাল্লূক] ॥ ৬ ॥

গণ্ডক, খড়্গ ও খড়্গিন্ শব্দে গণ্ডার (গণ্ডা) বুঝায়। ১। গণ্ডক-পুং {গণ্ড+বুণ্, কর্ত্তৃ} অথবা {গণ্ড+ক} বৃহৎ গণ্ড ইহার। ২। খড়্গ-পুং {গড়্গ+অৎ} খড়্গ (গণ্ডারশৃঙ্গ) আছে ইহার। ৩। খড়্গিন্-পুং {খড়্গ+ইন} ঐ ॥ ৭ ॥

মহিষো বাহদ্বিষৎ কাসর সৈরিভাঃ ॥ ৮ ॥ স্ত্রিয়াং শিবা ভূরি-মায়গোমায়ুমৃগধূর্ত্তকাঃ । শৃগাল বঞ্চক ক্রোষ্টু ফেরু ফেরব জম্বুকাঃ ॥ ৯ ॥ ওতুর্ব্বিড়ালো মার্জ্জারো বৃষদংশক আখু-

---

লুলেতি। পঞ্চ মহিষে। অপ্সু লুলতি লুড় বিলোড়নে কঃ পৃষোদরাদিঃ লুলাপঃ। লুলায়শ্চ। লুড়িকলিকবিভ্য আয়ঃ। তথাচ "অবতরতি বিহার ব্রহ্মদণ্ডং প্রচণ্ডং সকলজননভাজাং কল্পিতান্তে কৃতান্তে। সমরশিরসি যস্য প্রাপ্তভঙ্গোদ্ধতাঙ্গঃ খরবিবৃতধরিত্রীচিত্রকান্তো লুলায়ঃ" ইতি যমকাৎ। মহেরিষচ্ বাহস্যাশ্বস্য দ্বিষন্ শত্রুঃ। কে জলে সরতি অচ্ হ্রস্বস্য দীর্ঘতা। কাসর-সৈরিভাবিতি বণবিধৌ দন্ত্যেষু পঠ্যতে ॥ ৮ ॥

শিবেতি। দশ শৃগালে চতুষ্পাজ্জাতীনাং দ্বিলিঙ্গং বক্ষ্যতি তদপবাদঃ স্ত্রিয়াং পুষ্যপ্তাবপি। ভূরির্মায়া অস্য। গাং বাচং মিনোতি ক্ষিপতি ডমিঞ্ ক্ষেপে কৃবাপাজিমি উত্যাদিনা উণ্। মৃগেষু বন্যপশুষু ধূর্ত্তঃ। অসৃজং রক্তমালাতি পৃষোদরাদিঃ। শৃগালো বঞ্চকে দৈত্যবিশেষে ভ্রমরে স্ত্রিয়ামিতি তালব্যাদৌ রভসঃ। বনং সৃগালীপরিগতমপ্যসৃগালীশোভিতমিতি বিরুদ্ধালঙ্কারা দন্ত্যাদি রপি। বঞ্চের্ব্বুণ্ ক্রুশেস্তুন্। ফে ইতি রৌতি ডুঃ। ফে ইতি রবোঽস্য। জমের্ব্বর্ণ্যাদে রুক্ ॥ ৯ ॥

ওতুরিতি। পঞ্চ বিড়ালে। অবতি গৃহমাখুভ্যঃ সিতনীত্যাদিনা তুন্। স্রিব্যবীত্যাদিনা উট্ গুণেঽপি ওতুঃ। বিষাং পিষ্টাং গোপ্ত মালাতি কঃ। মৃজেস্তবারবদারণ্। বৃষমুদশ্রুঃ দশতি

---

লুলাপ শব্দ হইতে সৈরিভ পর্য্যন্ত ৫টী শব্দে মহিষ বুঝায়। ১। লুলাপ-পুং { অপ্-লুল্+ক, কর্ত্তৃ } অপ্ (জলে) বিলোড়িত হয় যে। [ লুলায় ]। ২। মহিষ-পুং { মহ+ইষচ্, করণ } পূজা করা যায় ইহাদ্বারা। ৩। বাহদ্বিষ-পুং বাহের (অশ্বের) দ্বিষন্ (শত্রু)। ৪। কাসর-পুং { ক-সৃ+অচ্, কর্ত্তৃ } ক (জল) ইহাতে সরে (গমনকরে) যে। মহিষ প্রায়ই জলে গমন করিয়া থাকে। ৫। সৈরিভ-পুং সৈর — { সীর+অণ্ } সীরের (লাঙ্গলের) ইহা { সৈর-ভজ্+ড, কর্ত্তৃ } সৈর (লাঙ্গল সম্বন্ধীয় ভূবিকর্ষণাদি) ভজন করে যে। মহিষদ্বারা ভূমি চাষ করিয়া থাকে ॥ ৮ ॥

শিবা শব্দ হইতে জম্বুক পর্য্যন্ত ১০টী শব্দে শৃগাল (শিয়াল, পাতিশিয়াল) বুঝায়। ১। শিবা-স্ত্রীং { শিবা+অং } শিবার (দুর্গার) প্রিয়া। যুদ্ধে রক্তবীজনামক দৈত্যের রক্ত পান করিয়াছিল বলিয়া শৃগাল ভগবতীর অতি প্রিয় ছিল। ২। ভূরিমায়-পুং ধূর্ত্তহেতুক ভূরি (বহুতর) মায়া ইহার। ৩। গোমায়ু-পুং { গো-মা+উণ্, কর্ত্তৃ } গো (বিকৃতবাক্) নিক্ষেপ করে যে অর্থাৎ বিকৃত চিৎকার করে যে। ৪। মৃগধূর্ত্তক-পুং মৃগের (বন্যপশুর) মধ্যে ধূর্ত্ত। পশুরমধ্যে শৃগালই ধূর্ত্ত বলিয়া কথিত আছে। ৫। শৃগাল-পুং { অসৃজ্-আ-লা+ক, কর্ত্তৃ } অসৃক্ (রক্ত) গ্রহণ করে যে [ সৃগাল ]। ৬। বঞ্চক-পুং { বন্চ্+বুণ্ কর্ত্তৃ } বঞ্চনা করে যে। ৭। ক্রোষ্টু-পুং { ক্রুশ+তুন্, কর্ত্তৃ } স্বজাতী আহ্বান ভক্ষণার্থ রোদন (রোদনবৎ চিৎকার) করে যে। ৮। ফেরু-পুং { ফে-রু+ডু, কর্ত্তৃ } ফে এরূপ রব করে যে। ৯। ফেরব-পুং { ফে-রু+অচ্, কর্ত্তৃ } ঐ। অথবা ফে এইরূপ রব ইহার। ১০। জম্বুক-পুং { জম্+উক, কর্ত্তৃ } অথবা { জম্+ধুক্ কর্ত্তৃ, স্বার্থে ক } মাংস ভক্ষণ করে যে। [ জম্বূক ] ॥ ৯ ॥

ওতু শব্দ হইতে আখুভুজ্ পর্য্যন্ত ৫ টী শব্দে বিড়াল বুঝায়। ১। ওতু-পুং { অব্+তুন্, কর্ত্তৃ } ইন্দুর হইতে গৃহ দ্রব্যাদি রক্ষা করে যে। ২। বিড়াল-পুং { বিস্-আ-লা+ক, কর্ত্তৃ } বিট্ (বিষ্ঠা) গুপ্তভাবে রক্ষা করে যে। অথবা { বিড়+কালন্, কর্ত্তৃ } শব্দ করে যে। ৩। মার্জ্জার-

ভুক্ ১০। ত্রয়ো গৌধের গৌধার গৌধেয়া গোধিকাত্মজে ॥১১॥
শ্বাবিত্তু শল্য (১২) স্তল্লোম্নি শললী শললং শলম্। ১৩।
বাতপ্রমীর্ব্বাতমৃগঃ (১৪) কোক ঈহামৃগো বৃকঃ ॥ ১৫ ॥ মৃগে

---

অচ্। কপি কচ্ছাং বৃষঃ পুংসি শৃঙ্গিবাসকমূষিক ইতি মূর্দ্ধন্যান্তে রভসঃ। বৃশোমূষিকে তাল-ব্যান্তোঽপি বর্ণদেশনায়াং। আখুং ভুঙ্ক্তে ক্বিপ্ ॥ ১০ ॥

গৌধ ইতি। ত্রয়ং স্থলগোধাত্মজে। গোধায়া অপত্যমিতি এরণ্ আরণ্ এয়ণ্ প্রত্যনান্ত-মাদিত্বাৎ ॥ ১১ ॥

শ্বেতি। দ্বয়ং শেজারু ইতি খ্যাতে। শ্বানং বিধ্যতি ক্বিপ্ নহিবৃতীত্যাদিনা দীর্ঘঃ। শলযো-গাদ্যঃ ॥ ১২ ॥

শলেতি। ত্রয়ং শেজারুকাঁটা ইতি খ্যাতে। শলেস্তালব্যাদেঃ কলচ্। স্ত্রীত্বাবিবক্ষায়াং শললং অচি শলং। শ্বাবিৎ শলাকা শললী শললঞ্চ শলং ভবেতি রভসঃ ॥ ১৩ ॥

বাতেতি দ্বয়ং বাতহরিণে। বাওট ইতি খ্যাতে। স্ত্রিয়াং বাতপ্রমীঃ, কুদন্তাদীপ্রত্যয়ে বাত-প্রমী চ। "অমা বাত প্রমীং বিদ্যাচ্ছসা বাত প্রমীনিতি তৌতু বাতপ্রমী শেবং গ্রামণ্যাঃ সদৃশং বিদুঃ" ইতি ॥ ১৪ ॥

কোক ইতি। ত্রয়ং বৃক ইতি খ্যাতে কুক্কুরাকারে ব্যাঘ্রবিশেষে। কুক বৃক আদানে অচ্ কৌ। মৃগান্ ঈহতে রাজদন্তাদি ॥ ১৫ ॥

---

পুং { মৃজ্+আরণ্, কর্ত্তৃ } ভোজন করিয়া জিহ্বাদ্বারা মুখ মার্জ্জন করে যে। ৪। বৃষদংশক-পুং { বৃষদনশ্+অচ্ কর্ত্তৃ, স্বার্থে ক } বৃষ (ইন্দুর) দংশন করে যে [ বৃষদংশক ]। ৫। আখুভুক্-পুং { আখুভুজ্+ক্বিপ্, কর্ত্তৃ } আখু (ইন্দুর) ভোজন করে যে ॥ ১০ ॥

গৌধের, গৌধার ও গৌধেয় শব্দে স্থল গোধিকাত্মজ বুঝায়। স্থান বিশেষে ইহাকে গোসা-ড়িসাপ, গোধা, গুইসাপ, গুইল ইত্যাদি বলিয়া থাকে। ১। গৌধের-পুং { গোধা+এরণ্ } গোধার অপত্য। ২। গৌধার-পুং { গোধা+আরণ্ } ঐ। ৩। গৌধেয়-পুং { গোধা+ এয়ণ্ ॥ ১১ ॥

শ্বাবিৎ ও শল্য শব্দে শেজারু বুঝায়। স্থান বিশেষে শজারু খেজা প্রভৃতি বলে। শ্বাবিৎ-পুং { শ্বন্-ব্যধ্+ক্বিপ্, কর্ত্তৃ } গাত্রকণ্টকদ্বারা কুক্কুরকে বিদ্ধ করে যে। ২। শল্য { শল্+য } শল (লোমরূপ কণ্টক) আছে ইহার। অথবা { শল+য, কর্ত্তৃ } বেগে গমন করে যে ॥ ১২ ॥

শললী, শলল ও শল শব্দে শেজারুর কাঁটা বুঝায়। ১। শললী-স্ত্রীং { শল+কলচ্ কর্ত্তৃ } গমন করে (ভয়ে চালিত হয়) যে। ভয়প্রাপ্ত হইতে শেজারুর কাঁটা চালিত হইয়া থাকে। ২। শলল-ক্লীং { শল+কলচ্, কর্ত্তৃ } ঐ। ৩। শল-ক্লীং { শল+অচ্, কর্ত্তৃ } ঐ [ শলাকা ] ॥ ১৩ ॥

বাতপ্রমী ও বাতমৃগ শব্দে বাত হরিণ বুঝায়। কোন স্থানে বাউট হরিণ, বাওটহরিণ বলিয়া থাকে। ১। বাতপ্রমী-পুং { বাত-প্র-মী+ঈ, কর্ত্তৃ } বাতলতুল্য গমন করে যে। ২। বাতমৃগ-পুং বাতলতুল্য বেগবান্ মৃগ ॥ ১৪ ॥

কোক, ঈহামৃগ ও বৃক শব্দে কুক্কুরাকার ব্যাঘ্র বিশেষকে বুঝায়। ১। কোক-পুং { কুক+অচ্, কর্ত্তৃ } মেষাদি গ্রহণ করে (ভক্ষণার্থ ধারণ করে) যে। ২। ঈহামৃগ-পুং { মৃগ-ঈহ্+অচ্, কর্ত্তৃ } মৃগের চেষ্টা করে যে। ৩। বৃক-পুং { বৃক+ক, কর্ত্তৃ } ভক্ষণার্থ মৃগাদি গ্রহণ করে (ধরে) যে ॥ ১৫ ॥

কুরঙ্গ বাতায়ু হরিণাঽজিনযোনয়ঃ। ১৬। ঐণেয়মেণ্যাশ্চর্ম্মাদ্য-
মেণমৈণেণমুভে ত্রিষু ॥১৭॥ কদলী কন্দলী চীনশ্চমূরুপ্রিয়কাবপি।
সমূরুশ্চেতি হরিণা অমী অজিনযোনয়ঃ ॥ ১৮ ॥ কৃষ্ণসার রুরু
ন্যঙ্কু রঙ্কু শম্বর রৌহিষাঃ। গোকর্ণ পৃষতৈণর্ষ্য রোহিতাশ্চমরো

মৃগ ইতি। পঞ্চ হরিণে। মৃগ্যতে ইতি কঃ। কৌ পৃথিব্যাং রঙ্গতি অচ্ কুরঙ্গঃ। বাতময়তে কুঃ। হরত্যং নং ইনঃ। অজিনস্যোৎপত্তিস্থানং ॥ ১৬ ॥

এণীশব্দাচ্ছেষে এয়ণ্। এণ শব্দাদন ॥ ১৭ ॥

কদল্যাদয়ঃ ষট্ প্রত্যেকং স্বনামপ্রসিদ্ধাঃ। অজিনযোনিশব্দবাচ্যাঃ হরিণ শব্দবাচ্যাঃ। তথাচ মৃগশব্দঃ সামান্যে বিশেষে চ বর্ত্ততে। এবমজিনযোনি শব্দোঽপি। কদকন্দোঃ কলচ্ ন্রিয়ামীঃ আতেরন্ন্যাখ্যাদনত্বাদেরিতী প্রত্যয়ঃ। ইনন্তাবিতি স্বামী। ত্রিলিঙ্গং কদলী চীনশ্চমূরুঃ প্রিয়কস্তথা। সমূরুঃ কন্দলী নারী ষড়িমেঽজিনজন্তবঃ ॥ ১৮ ॥

কৃষ্ণসারাদয়ো মৃগবিশেষাঃ। কৃষ্ণঃ সারো মজ্জা অস্য। রৌতেঃ ক্রুঃ। স্তকে রঙ্গেশ্চ কুঃ। শম্বরো দন্ত্যতালব্য বাদ্যকঃ কামপর্য্যায়ে। রুহেরিবঞ্। গোরিব কর্ণাবস্য। মৃগে বিন্দৌ পৃষতৈব পৃষতশ্চ প্রকীর্ত্তিতঃ ঋর্ষ্যমন্দঃ স্বল্পপ্রমাণশ্চারুনয়ন এণঃ। মূর্দ্ধন্যান্তোয়ম্। "পিবতন্তে শরাবেণ বারিকহ্লার শীতলং। কেনেমৌ দুর্ম্মিদগ্নেন অঘনে বিনিপাতিতৌ" ইতি শুপ্তকর্ম্মকাৎ। হে এণ! শরৌ বিনিপাতিতাবিতিচ্ছেদঃ। ঋষেমূর্দ্ধন্যাত্তাৎ ক্যপ্। নীলোঽয় মশ্বপ্রমাণ স্ত্রিশৃঙ্গঃ পক্ষীচাস্য রোহিৎ। তথাচ—হংসস্য বরটা কচ্ছপস্য তুলিখ্যস্য রোহিৎ। "গচ্ছং রোহিদ্রূতাং রিরমস্থিমু মৃগাস্য বপুষা" ইতি মহিম্নঃ-স্তোত্রম্। বলবদৃশ্যা দৃষ্টা স্থলীতি বৃন্দাবন

মৃগ শব্দ হইতে অজিনযোনি পর্য্যন্ত ৫টী শব্দে হরিণ বুঝায়। ১। মৃগ-পুং {মৃগ+ক, কর্ম্ম} ব্যাধগণ অন্বেষণ করে ইহার। ২। কুরঙ্গ-পুং {কু-রঙ্গ্+অচ্, কর্ত্তৃ} কু (পৃথিবী) তে গমন (বিচরণ) করে যে। ৩। বাতায়ু-পুং {বাত-আয়+কু, কর্ত্তৃ} বায়ু প্রাপ্ত হয় যে অথবা বায়ুবৎ গমন করে যে। ৪। হরিণ-পুং {হৃ+ইন, কর্ত্তৃ} সুদৃশ্য হেতুক মন হরণ করে যে। ৫। অজিন-যোনি-পুং অজিনের (মৃগচর্ম্মের) যোনি (উৎপত্তি স্থান) [এণ] ॥ ১৬ ॥

ঐণেয় শব্দে এণীর (হরিণীর) এবং ঐণ শব্দে এণের (হরিণের) চর্ম্ম, মাংস, চক্ষু প্রভৃতি বুঝায়। ১। ঐণেয়-ত্রিং {এণী+এয়ণ্} এণীর ইহা। ২। ঐণ-ত্রিং {এণ+অণ্} এণের ইহা ॥ ১৭ ॥

কদলী শব্দ হইতে সমূরু পর্য্যন্ত ৬টী শব্দের এক একটীতে এক এক প্রকার অজিনযোনি (যে সকল মৃগের চর্ম্ম নিয়ত দরকারে লাগে) বুঝায়। ১। কদলী-স্ত্রীং {কদ+কলচ্, কর্ত্তৃ} অথবা {ক-দল+অচ্, কর্ত্তৃ} ক (জল) দমন করে যে। ২। কন্দলী-স্ত্রীং {কন্দ+কলচ্, কর্ত্তৃ} অথবা {কন্দ-লা+ক, কর্ত্তৃ} [কদলিন্, কন্দলিন্]। ৩। চীন-পুং {চি+নক্, কর্ত্তৃ} সৌন্দর্য্য চয়ন করে যে। ৪। চমূরু-পুং {চম্+উরু, কর্ত্তৃ} তৃণাদি ভক্ষণ করে যে। ৫। প্রিয়ক-পুং {প্রী+ক, কর্ত্তৃ স্বার্থে, ক}। ৬। সমূরু-পুং সম্ (শোভাযুক্ত) উরু ইহার ॥ ১৮ ॥

কৃষ্ণসার শব্দ হইতে চমর পর্য্যন্ত ১২টী শব্দের এক একটী শব্দে এক এক প্রকার মৃগ বুঝায়। ১। কৃষ্ণসার-পুং কৃষ্ণ সার (মজ্জা) ইহার। ২। রুরু-পুং {রু+ক্রু, কর্ত্তৃ} রব করে যে। ৩। ন্যঙ্কু-পুং {নি-অন্চ-কু, কর্ত্তৃ} অস্পষ্ট শব্দ করে যে। ৪। রঙ্কু-পুং {রন্গ+কু, কর্ত্তৃ} দ্রুত গমন করে যে। ৫। শম্বর-পুং {শং-বৃ+অচ্, কর্ত্তৃ} [সম্বর]। ৬। রৌহিষ-পুং {রুহ্+ইষ্ঞ কর্ত্তৃ} [রৌহিষ্]। ৭। গোকর্ণ-পুং গোকর্ণের ন্যায় কর্ণ ইহার। ৮। পৃষত-পুং {পৃষৎ+

মৃগাঃ ॥ ১৯ ॥ গন্ধর্ব্বঃ শরভো রামঃ সৃমরো গবয়ঃ শশঃ। ২০।
ইত্যাদয়ো মৃগেন্দ্রাদ্যা গবাদ্যাঃ পশুজাতয়ঃ ॥ ২১ ॥ উন্দুরু-
র্মূষিকোঽপ্যাখু (২২) গিরিকা বালমূষিকা। ২৩। সরটঃ কৃক-

---

যমকাৎ তালব্যমধ্যেঽপি। এণঃ কুরঙ্গয়োরিষ্যঃ স্যাদৃষ্যশ্চারুলোচন ইতি ত্রিকাণ্ডশেষে ব্যঞ্জনাদিশ্চ। রুহে রিভচ্। চমে বরচ্, ষংপুস্ত্বং চমেবং স চমরঃ॥ ১৯॥

গন্ধর্ব্ব ইতি। গন্ধর্ব্বাঃ পৃষতশ্চেতি জ্ঞেয়াঃ সারঙ্গজাতয়ইতি। শৃণাতে রভচ্। সর্ত্তেরিতাস্তে। অয়মষ্টাপদঃ উর্দ্ধনয়নঃ। তথাচ ভারতং—"অষ্টাপদোর্দ্ধনয়নঃ শরভো বনগোচরঃ। সিংহং হন্তং বনং গচ্ছেন্মুনেস্তস্য নিবেশনম্" ইতি। অস্য পদচতুষ্টয় মুর্দ্ধম্। স্রদি বগাং মরক্। গোসদৃশো গবয়ঃ বনগব ইতিখ্যাতঃ॥ ২০॥

ইতি এবং প্রকারা মৃগেন্দ্রাদ্যা শশপর্য্যন্তা আদিনা অনুক্তা বনমনুষ্যাদয়ো বক্ষ্যমানাশ্চ হস্ত্যাদয়ো বৈশ্য বর্গোক্তাশ্চ গবাদয়ঃ পশুজাতিত্বাৎ পশুশব্দ বাচ্যাঃ। পশেস্তালব্যাৎ কুঃ॥২১॥

উন্দ্বিতি। ভত্র মুন্দুর ইতি খ্যাতে। উন্দেঃ কুরুঃ। মুষস্তেয়ে কিকচ্। আখনতি ভুবং ডুঃ। ভদ্রোমূষিক আসন্দী কুন্দুরুন্দু রুরুন্দরঃ। মূষিকো বজ্রদশন ক্রমকান্তো বিলেশয়ঃ ইতি রত্নকোষঃ। "অধোগন্তাতু খনকো বৃকঃ পুধ্বজ উন্দুরঃ" ইত্যাপ্যতি রিক্তঃ পাঠো দৃশ্যতে দাক্ষিণাত্যপুস্তকেষু॥ ২২॥

গিরীতি দ্বয়ং স্বল্পমূষিক জাতৌ বাড়িয়া বা নেঙ্গটো উন্দুর ইতিখ্যাতে। গিরৌ কায়তি ডঃ॥ ২৩॥

---

অৎ} পৃষৎ (বিন্দু) আছে ইহার [পৃষৎ]। ৯। এণ-পুং {ই+ণ, কর্ত্তৃ} অতিশয় গমন করে যে। ১০। ঋষ্য-পুং {ঋষ+ক্যপ্, কর্ত্তৃ} ঐ [ঋশ্য, রিষ্য]। ১১। রোহিত-পুং {রোহিত+অৎ} রোহিত (লাল) বর্ণ ইহার। ১২। চমর-পুং {চম+অরচ্, কর্ত্তৃ} তৃণাদি ভক্ষণ করে যে॥১৯॥

গন্ধর্ব্ব শব্দ হইতে শশ পর্য্যন্ত ৬ টী শব্দের এক একটীতে এক এক প্রকার পশু বুঝায়। ১। গন্ধর্ব্ব-পুং {গন্ধ-অর্ব্ব+অচ, কর্ত্তৃ} অতিশয় গন্ধ পায় যে। ২। শরভ-পুং {শৄ+অভচ, কর্ত্তৃ} হিংসা করে যে। ইহার ৮ খানা পদ, তাহার ৪ খানা উর্দ্ধদিগে এবং চক্ষুও উর্দ্ধদিগে, এই জন্তু সিংহ শিকার করিয়া থাকে [সরভ]। ৩। রাম-পুং {রম্+ঘঞ্, অধি}। ৪। সৃমর-পুং {সৃ+মরক্, কর্ত্তৃ} অতি শীঘ্র গমন করে যে। ৫। গবয়-পুং {গো+অয়} গো সদৃশ। ইহাকে বন গরু বলে। ৬। শশ-পুং {শশ+অচ্, কর্ত্তৃ} প্লুত (লম্ফ প্রদান পূর্ব্বক) গমন করে যে॥২০॥

মৃগেন্দ্রাদি এবং বশ্যবর্গে কথিত গবাদি এবং বনমনুষ্যাদি শব্দে পশু জাতি বুঝায় অর্থাৎ পশু বলিলে ইহার প্রত্যেককেই বুঝাইবে। ১। পশু-পুং {পশ+কু, কর্ত্তৃ বা কর্ম্ম} তাড়না করে যে। অথবা মনুষ্য কৌশলক্রমে বন্ধন করে ইহাকে। যে সকল জন্তুর লোম ও লাঙ্গূল এবং ছুয়ের অধিক পদ আছে তাহাকে পশু কহে॥ ২১॥

উন্দুর, মূষিক ও আখু শব্দে উন্দুর (ইন্দুর) বুঝায়। ১। উন্দুরু-পুং {উন্দ্+কুরু, কর্ত্তৃ} [উন্দূরু]। ২। মূষিক-পুং {মূষ+কিকচ্, কর্ত্তৃ} গৃহদ্রব্য চুরি করে যে। ৩। আখু-পুং {আ-খন+ডু, কর্ত্তৃ} ভূমি খনন করে যে [অধোগন্তা, খনক, বৃক, পুংধ্বজ, বজ্রদশন, বিলেশয় ক্রমকান্ত]॥ ২২॥

গিরিকা ও বালমূষিকা শব্দে ক্ষুদ্র জাতীয় ইন্দুর বুঝায়। স্থানবিশেষে ইহাকে, বাড়িয়া, নেঙ্গটা, ছিটকা ও লেডইন ইন্দুর প্রভৃতি বলিয়া থাকে। ১। গিরিকা-স্ত্রীং {গিরি-কৈ+ড, কর্ত্তৃ} পর্ব্বতে শব্দ করে যে। ২। বালমূষিকা-স্ত্রীং বালা (ক্ষুদ্রা) মূষিকা॥ ২৩॥

লাসঃ স্যাৎ (২৪) মুসলী গৃহগোধিকা ॥ ২৫ ॥ লূতা স্ত্রী তন্তু-
বায়োর্ণনাভ মর্কটকাঃ সমাঃ। ২৬। নীলাঙ্গুস্তু ক্রিমিঃ (২৭)
কর্ণেজলৌকাঃ শতপদ্যুভে ॥ ২৮ ॥ বৃশ্চিকঃ শূককীটঃ স্যা (২৯)

---

সরেতি। দ্বয়ং কাকলাস ইতি খ্যাতে। সৃ গতৌ সরতীত্যটন্। কৃকেণ কণ্ঠেন লসতি ণঃ দ্বয়োস্তুঃ ॥ ২৪ ॥

মুসেতি। দ্বয়ং জেঠী ইতি খ্যাতে। টিকটিকীতি ক্বচিৎ খ্যাতিঃ। মুসের্দ্বর্ত্যাত্তাৎ কলচ্। জ্যেষ্ঠা স্ত্রী কুড্যমৎস্যা স্যাৎ গৃহগোধা গৃহালিকেতি সাংসারঃ ॥ ২৫ ॥

লূতেতি। চতুষ্কং মাকড়সা ইতি খ্যাতে। লূঞ্ স্তক্। ছে লূতা লতিকাস্ত্রিয়ামিত্যমরমালা। তন্তুং বয়তে কর্ম্মণ্যণ্। ঊর্ণাপ্রায়স্তন্তুরূর্ণা তাভির্নাভিরস্য। সংজ্ঞায়ামৎ তুস্বশ্চ। ইদন্তশ্চ। তন্তু-বায়োর্ণনাভোর্ণনাভস্য শব্দকোঽপি চেতি রভসঃ। "নাধারেণ বিনা স্বষ্টিরূর্ণনাভেরপি স্মৃতা" ইতি মীমাংসাবার্ত্তিকম্। ঊর্ণনাভির্যথা তন্তূন্ সৃজতে সংহরত্যপি" ইতি ব্রহ্মোপনিষৎ ॥ ২৬ ॥

নীলেতি। দ্বয়মতিক্ষুদ্রজন্তুমাত্রে। নিপূর্ব্বাৎ লঙ্গেঃ শঙ্কাদিত্বাৎ কুঃ দীর্ঘশ্চ। ক্রুম্মধোঽহ-পীতি গোবর্দ্ধনঃ। ক্রমেরন্ত ইশ্চেতি কিঃ। ক্রমেঃ কি প্রত্যয়ে সম্প্রসারণমিতি গোবর্দ্ধনঃ। পুংসি কীটে কৃমি ক্রিমিরিতি রভসঃ ॥ ২৭ ॥

কর্ণেতি। দ্বয়ং কাণচেলা বা কাণবিছা ইতি খ্যাতে ॥ ২৮ ॥

বৃশ্চেতি। দ্বয়ং বিছা ইতি খ্যাতে। ব্রশ্চেঃ কিকন্। শূকাকারং লোম শূকস্তালব্যাদিঃ। অভেদোপচারাৎ শূকশ্চাসৌ কীটশ্চেতি ॥ ২৯ ॥

---

সরট ও কৃকলাস শব্দে কাঁকলাস বুঝায়। ১। সরট-পুং {সৃ+অটন্, কর্ত্তৃ} ক্রমশ সরে (গমন করে যে)। ২। কৃকলাস-পুং {কৃক-লস+ণ, কর্ত্তৃ} কৃক (কণ্ঠ) দ্বারা খেলা করে বা শ্লিষ্ট হয় যে ॥ ২৪ ॥

মুসলী ও গৃহগোধিকা শব্দে জেঠি (টিক্‌টিকী) বুঝায়। ১। মুসলী-স্ত্রীং {মুস্+ণিচ্+কলচ্, কর্ত্তৃ} শুভাশুভ সূচক হেতু সংশয় খণ্ডন করে যে [মুষলী, মুশলী]। ২। গৃহগোধিকা-স্ত্রীং গৃহস্থা গোধিকা (ক্ষুদ্রা গোধার ন্যায়) [গৃহগোধা, গৃহালিকা জ্যেষ্ঠা, কুড্যমৎস্যা] ॥ ২৫ ॥

লূতা, তন্তুবায়, ঊর্ণনাভ, ও মর্কটক শব্দে মাকড়সা (মাকড়) বুঝায়। ১। লূতা-স্ত্রীং {লূ+তক্, কর্ত্তৃ} প্রস্তুত করিয়া তন্তুজাল ছেদ করে যে। ২। ঊর্ণনাভ-পুং ঊর্ণা (পশুলোম তুল্য-সূত্র) দ্বারা নাভি ইহার অর্থাৎ যাহার নাভি ঊর্ণা পরিপূর্ণ [ঊর্ণানাভি]। ৩। মর্কটক পুং {মর্কট+ক} মর্কটের ন্যায়। মর্কট (বানর) যে প্রকার বৃক্ষাদিতে আরোহণ করে মাকড়সাও সেই প্রকার আরোহণ করিয়া থাকে ॥ ২৬ ॥

নীলাঙ্গু ও ক্রিমি শব্দে ক্ষুদ্রজন্তু (কীটাদি) বুঝায়। ১। নীলাঙ্গু-পুং {নি-লনগ্+কু. কর্ত্তৃ} (নিরন্তর) গমন করে যে [নীলঙ্গু]। ২। ক্রমি-পুং {ক্রম+ই, কর্ত্তৃ} শাকাদিতে বিচরণ করে যে [কৃমি] ॥ ২৭ ॥

কর্ণজলৌকস্ ও শতপদী শব্দে কাণচেলা (কাণবিছা) বুঝায়। ১। কর্ণজলৌকস্-স্ত্রীং কর্ণের জলৌকা (জলৌকাতুল্য) [কর্ণজলৌকা]। ২। শতপদী শত পাদ ইহার ॥ ২৮ ॥

বৃশ্চিক ও শূককীট শব্দে বিছা বুঝায়। কোন স্থানে শুয়া বলিয়া থাকে। ১। বৃশ্চিক-পুং {ব্রশ্চ+কিকন্, কর্ত্তৃ} লোমদ্বারা চর্ম্মচ্ছেদ করে যে। ২। শূককীট-পুং শূক (শূকর লোমাকার লোমবিশিষ্ট) এমন কীট ॥ ২৯ ॥

দশি দ্রুণৌ তু বৃশ্চিকে। ৩০। পারাবতঃ কলরবঃ কপোতো (৩১) ২থ শশাদনঃ॥ পত্রী শ্যেন (৩২) উলূকে তু বায়সারাতি পেচকৌ। ৩৩। ব্যাঘ্রাটঃ স্যাদ্ভরদ্বাজঃ (৩৪) খঞ্জরীটস্তু খঞ্জনঃ॥ ৩৫॥ লোহপৃষ্ঠস্তু কঙ্কঃ স্যা (৩৬) দথ চাষঃ কিকী-

---

অলীতি। ত্রয়ং চেলা ইতি খ্যাতে। অলযোগাদিন্। ভৃঙ্গবৃশ্চিকয়োরলিরিতি রভসাৎ। দ্রুণ আলী চ বৃশ্চিক ইতি হলায়ুধে দীর্ঘাদিরপি॥ ৩০॥

পারেতি ত্রয়ং কৌত্তর বা পায়রা ইতি খ্যাতে। পারেণ বনেনাপততীতি পারাবতঃ। পারাপতশ্চেতি স্মৃতঃ। পারাবতশ্চ চ্ছেদ্যশ্চ কপোতো রক্তলোচনঃ। পারাপতঃ কলরবঃ পত্রী শ্যেনঃ শশাদন ইতি রভসঃ। কপোতোগৃহ কুক্কুট ইতি ধরণিঃ॥ ৩১॥

শশেতি ত্রয়ং শাঁচান ইতি খ্যাতে। শশমত্তি যুঃ। প্রশস্তপত্রযোগাদিন্ শ্যেঙো নচ্ এবং।৩২।

উলিতি। ত্রয়ং পেচকে। উলূকাদয় ইতি নিপাতিতঃ। উলূকঃ পুংসি কাকারাবিন্দ্রে তারভয়োধিনীতি মেদিনী। বায়সানাং কাকানামরাতিঃ। পচতি গচ্ছতি কোটরমিতি বুণ্। কলিমনিপচিমদাং নাম্নীত্যেষম্। উলূকঃ কৌশিকঃ পেচঃ কাকভীরু নিশাচর ইতি মাধবে পেচশ্চ॥ ৩৩॥

ব্যাঘ্রেতি। দ্বয়ং ভারই ইতি খ্যাতে। ব্যাঘ্র ইব অটতি অচ্॥ ৩৪॥

খেতি। দ্বয়ং খঞ্জনে। খঞ্জিগতৌ অরীটোমুশ্চ॥ ৩৫॥

লোহেতি। দ্বয়ং কঙ্কে। লোহমিব কৃষ্টমস্য। ককি লৌল্যেহচ্॥ ৩৬॥

---

অলিন্, দ্রুণ ও বৃশ্চিক শব্দে চেলা বুঝায় কোন কোন স্থানে ইহাকে বিছা বলে। ১। অলিন্-পুং {অল্+ইন্} অল (বৃশ্চিকের লাঙ্গুল) আছে ইহার [আলি, আলী]। ২। দ্রুণ-পুং {দ্রুণ+ক, কর্ত্তৃ} হিংসা করে যে। ৩। বৃশ্চিক-পুং॥ ৩০॥

পারাবত, কলরব ও কপোত শব্দে কৌত্তর বুঝায় ইহাকে পায়রাও বলিয়া থাকে। ১। পারাবত-পুং {পার-পত্+অচ্, কর্ত্তৃ} পার (বন) পতিত হয় যে [পারাপত]। ২। কলরব-পুং কলরব ইহার। ৩। কপোত-পুং॥ ৩১॥

শশাদন, পত্রিন্ ও শ্যেন শব্দে শাঁচান বুঝায়; বাজ এবং শিক্রাও বলিয়া থাকে। ১। শশাদন পুং {শশ-অদ্+যু, কর্ত্তৃ} শশ অদন (ভক্ষণ) করে যে। ২। পত্রিন্-পুং {পত্র+ইন্} প্রশস্ত পুত্র ইহার। ৩। শ্যেন-পুং {শ্যৈ+নচ্, কর্ত্তৃ} পক্ষী শিকারের জন্য গমন করে যে॥ ৩২॥

উলূক, বায়সারাতি ও পেচক শব্দে পেচক (পেঁচা, চোরপেঁচা) বুঝায়। ১। উলূক-পুং {উৎ-লোক+অচ্, কর্ত্তৃ} নেত্র উন্নত করিয়া দেখে যে। অথবা {উচ্+বুণ্, কর্ত্তৃ} কোটরে সমবেত হয় যে। ২। বায়সারাতি-পুং বায়সের অরাতি (শত্রু)। ৩। পেচক-পুং {পচ+বুণ্, কর্ত্তৃ} [কৌশিক, পেচ, কাকভীরু]॥ ৩৩॥

ব্যাঘ্রাট ও ভরদ্বাজ শব্দে ভারই (ভারুই) পক্ষী বুঝায়। ১। ব্যাঘ্রাট-পুং {ব্যাঘ্র-অট+অচ্, কর্ত্তৃ} ব্যাঘ্রের ন্যায় ভ্রমণ করে যে। ২। ভরদ্বাজ-পুং॥ ৩৪॥

খঞ্জরীট ও খঞ্জন শব্দে খঞ্জন পক্ষী বুঝায়। ১। খঞ্জরীট-পুং {খঞ্জ্+অরীট, কর্ত্তৃ} গমন করে যে। ২। খঞ্জন-পুং {খনজ্+যু কর্ত্তৃ} ঐ॥ ৩৫॥

লোহপৃষ্ঠ ও কঙ্ক শব্দে কঙ্ক পক্ষী বুঝায় ইহাকে হাড়গিলা বলিয়া থাকে। লোহপৃষ্ঠ-পুং লোহের (লৌহের) ন্যায় পৃষ্ঠ ইহার। ২। কঙ্ক-পুং {কণুক+অচ্, কর্ত্তৃ}॥ ৩৬॥

দিবিঃ। ৩৭। কলিঙ্গভৃঙ্গ ধূম্যাটা (৩৮) অথ স্যাচ্ছতপত্রকঃ॥
দার্ব্বাঘাটো (৩৯) হথ শারঙ্গস্তোককশ্চাতকঃ সমাঃ। ৪০।
কৃকবাকুস্তাম্রচূড়ঃ কুক্কুটশ্চরণায়ুধঃ॥ ৪১॥ চটকঃ কলবিঙ্কঃ

চেতি। দ্বয়ং স্বর্ণচূড় বা স্বর্ণচাতক ইতি খ্যাতে। ইক্ষু পক্ষিভিদোশ্চাস ইতি দন্ত্যান্তে রুদ্রঃ। কিং কুৎসিতং দীব্যতি কিকীদিবিঃ। পৃষোদরাদিঃ॥ ৩৭॥

কলীতি। দ্বয়ং ফেঁচুয়া ইতি খ্যাতে। কলিঙ্গে ভৃঙ্গ ইব। ধূম্যাং ধূমসংহতিমটতি অণ্॥ ৩৮॥

শতেতি। দ্বয়ং কুড়লিয়া ইতি খ্যাতে। শতং পত্রাণি অস্য। দারু আহন্তি। দারাবাহন্তে র্ণশ্চ টঃ ইতি কর্ম্মণ্যণি সংজ্ঞায়াং নস্য টত্বম্। স্বমতে ঘটতেঃ রূপম্॥ ৩৯॥

শারেতি। ত্রয়ং চাতকে। শৃণাতেরঙ্গো বৃদ্ধিশ্চেতি শৃণাতেরঙ্গ ইতি পাণিনীয়াঃ। সর্ত্তে রঙ্গচি বৃদ্ধিশ্চেতি শ্রীপতিঃ। শারঙ্গশ্চাতকে ভৃঙ্গে কুরঙ্গে চ মতঙ্গজে ইতি তালব্যাদৌ বিশ্বপ্রকাশঃ। চাতকে হরিণে পুংসি সারঙ্গঃ শবলে ত্রিষিতি দন্ত্যাদৌ রভসঃ। স্তোকং কায়তি ডঃ। চতের্ব্বুণ্॥ ৪০॥

কৃকেতি। চতুষ্কং কুকুড়া ইতি খ্যাতে। কৃকেণ কণ্ঠেন বক্তি উণ্ চস্য কত্বং। কুক কৃক আদানে ক্বিপি কৃকমণ্ডং কুটয়তি কঃ॥ ৪১॥

চাষ ও কিকীদিবি শব্দে স্বর্ণচূড় পক্ষী বুঝায়; কেহ কেহ ইহাকে স্বর্ণচাতক বা নীলকণ্ঠ বলিয়া থাকে। ১। চাষ-পুং {চষ্+ণিচ্+অচ্, কর্ত্তৃ} ভক্ষণ করায় যে। ইহাকে দর্শন করিলে সে দিন উৎকৃষ্ট ভোজন হইয়া থাকে [চাস]। ২। কিকীদিবি-পুং {কিং-দিব+ই, কর্ত্তৃ} কিং (কুৎসিত) খেলা করে যে অথবা কিকী এইরূপ শব্দদ্বারা খেলা করে যে [কিকিদিবি, কিকীদীবি, দিবি, কিকী]॥ ৩৭॥

কলিঙ্গভৃঙ্গ ও ধূম্যাটা শব্দে ফিঙ্গা (ফিঙা) পক্ষী বুঝায়; কোনস্থানে ইহাকে ফেঁচুয়া বলে। ১। কলিঙ্গভৃঙ্গ-পুং কলিঙ্গে (কলিঙ্গদেশে) ভৃঙ্গের ন্যায়। ২। ধূম্যাট-পুং {ধূম্যা-অট+অণ্ কর্ত্তৃ} ধূম সমূহ প্রাপ্ত হয় যে। ইহার বর্ণ ধূমের ন্যায় হেতুক ধূম্যাট বলিয়া থাকে [কলীঙ্গ-ভৃঙ্গ]॥ ৩৮॥

শতপত্রক ও দার্ব্বাঘাট শব্দে কুড়লিয়া বুঝায়; কোন স্থানে কাঠঠুকরিয়া, কাঠঠোকরা বলে। ১। শতপত্রক-পুং শত (বহুতর) পত্র (পক্ষ) ইহার। ২। দার্ব্বাঘাট-পুং {দারু-আ-হন+অণ্ কর্ত্তৃ} দারুতে (কাঠে) আঘাত করে যে। অথবা {দারু-আ-ঘট+ণিচ্+অণ্, কর্ত্তৃ} স্বার্থে দারুর (কাঠের) ঘটনা করে যে॥ ৩৯॥

শারঙ্গ, স্তোকক ও চাতক শব্দে চাতক পক্ষী বুঝায়। ১। শারঙ্গ-পুং {শৃ+অঙ্গ, কর্ত্তৃ} আতপাদি দ্বারা শরীরের হিংসা করে যে [সারঙ্গ]। ২। স্তোকক-পুং {স্তোক-কৈ+ড, কর্ত্তৃ} অল্প শব্দ করে যে [স্তোক]। ৩। চাতক-পুং {চত+বুণ, কর্ত্তৃ} জলার্থ মেঘের নিকট প্রার্থনা করে যে॥ ৪০॥

কৃকবাকু, তাম্রচূড়, কুক্কুট, ও চরণায়ুধ শব্দে কুক্কুড়া পক্ষী বুঝায়। ইহাকে মোরগও বলিয়া থাকে। ১। কৃকবাকু-পুং {কৃক-বচ্+উণ্, কর্ত্তৃ} কৃক (কণ্ঠ) দ্বারা প্রভাত বলে যে ২। তাম্রচূড়-পুং তাম্র (তাম্রবর্ণ) চূড়া ইহার। ৩। কুক্কুট-পুং {কুক্-কুট+ণিচ, ক, কর্ত্তৃ} অথবা {কু-কুট+ক, কর্ত্তৃ}। ৪। চরণায়ুধ-পুং চরণ হইয়াছে আয়ুধ (অস্ত্রস্বরূপ) ইহার॥ ৪১॥

স্যা ( ৪২ ) স্তস্য স্ত্রী চটকা তয়োঃ। পুম্পত্যে চাটকৈরঃ স্ত্র্যপত্যে চটকৈব হি॥ ৪৩ ॥ কর্করেটুঃ করেটুঃ স্যাৎ (৪৪) ক্রুকণ ক্রকরৌ সমৌ। ৪৫। বনপ্রিয়ঃ পরভৃতঃ কোকিলঃ পিক ইত্যপি॥ ৪৬॥ কাকে তু করটাঽরিষ্ট বলিপুষ্ট সকৃৎপ্রজাঃ।

---

চেতি। দ্বয়ং চড়া বা চড়ুই ইতি খ্যাতে। চটে কৃঞাদিভ্যো বুণ্। তস্য চটকস্য স্ত্রী চটকা॥ ৪২॥

অজাদি পাঠাৎ স্ত্রিয়ামাপ্রত্যয়ঃ। ক্ষিপকাদিত্বাদিত্বাভাবঃ। অপত্যে চটকাদেরৈরণ্। স্ত্র্যপত্যে স্ত্রিয়ামপত্যপ্রত্যয়স্য লুগভিধানাৎ॥ ৪৩॥

কর্কেতি। দ্বয়ং কাঁকঠোর বা করকটিয়া ইতি খ্যাতে। কর্কশং রটতি। কুৎসিতং রটতি। পৃষোদরাদিঃ। করেটুঃ কর্করেটুঃ স্যাৎ করটুঃ কর্করাটুকঃ ইতি রভসঃ॥ ৪৪॥

ক্রুকেতি। দ্বয়ং কয়ার ইতি খ্যাতে। ক্রুঞঃ কন্, ক্রুকেণ রৌতি ডঃ সংজ্ঞাত্বাদকারবর্ণাগমঃ॥৪৫॥

বনেতি চতুষ্কং কোকিলে। বনং প্রিয়মস্য। পরেণ কাকেন ভৃতঃ পুষ্টঃ। কু ইতি শব্দং কলয়তি পৃষোদরাদিঃ। পিহিতঃ কায়তি পিকঃ॥ ৪৬॥

কাক ইতি। বায়সান্তং দশকং কাকে। কা ইতি কায়তি শব্দায়তে ডঃ। ইন ভী পা কেত্যাদিনা ধাতোঃ কঃ ইতি শ্রীপতিঃ। বা ক্রুঞোঽস্মটঃ। নাস্তি রিষ্টং অকালমরণরূপমস্য। বলিনা পুষ্টঃ। সকৃদেকবারং প্রজাপ্রসূতিরস্য। ধ্বাঙ্ক্ষিশব্দেঽচ্। কাক ইত্যাত্মানং ঘোষয়তি অণ্।

---

চটক ও কলবিঙ্ক শব্দে চড়ুই পক্ষী বুঝায়; স্থানবিশেষে চড়া, চড়িয়া প্রভৃতি বলে। ১। চটক-পুং { চট্+বুণ, কর্ত্তৃ } ধান্যাদির ভেদ করে যে। ২। কলবিঙ্ক-পুং॥ ৪২॥

চটকা শব্দে চড়ুই পক্ষীর স্ত্রী এবং কন্যা ও চাটকৈর শব্দে চড়ুই পক্ষীর পুত্র বুঝায়। ১। চটকা-স্ত্রীং। ২। চাটকৈর-পুং {চটক+ঐরণ্} চটকের অপত্য। চটক শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে আ প্রত্যয় করিলে চটকা হয় এবং চটক শব্দের উত্তর স্ত্রীজাতীয় অপত্য বুঝাইতে অণ্ প্রত্যয় করিলে অপত্য প্রত্যয়ের লোপ হইয়াও চটকা পদ হয়॥ ৪৩॥

কর্করেটু ও করেটু শব্দে কাঁঠঠোক্‌রা পক্ষী বুঝায়; স্থানবিশেষে—করকটে, করকটিয়া প্রভৃতি বলিয়া থাকে। ১। কর্করেটু-পুং { কর্কশ-রট্+উণ্, কর্ত্তৃ } কর্কট শব্দ করে যে। ২। করেটু-পুং { কু-রট+উণ্, কর্ত্তৃ } কু ( কুৎসিত ) শব্দ করে যে [ কর্করাটুক, করটু ]॥ ৪৪॥

ক্রুকণ ও ক্রকর শব্দে কয়ার পক্ষী বুঝায় স্থান বিশেষে খৈরি বলিয়া থাকে। ১। ক্রুকণ-পুং { ক্রুক-অন+অচ্, কর্ত্তৃ } অথবা { ক্রু+কন }। ২। ক্রকর { ক্রুক-ক্রু+ড, কর্ত্তৃ } ক্রুক (কণ্ঠ) দ্বারা রব করে যে॥ ৪৫॥

বনপ্রিয়, পরভৃত, কোকিল ও পিক শব্দে কোকিল নামক পক্ষী বুঝায়। ১। বনপ্রিয়-পুং বন প্রিয় ইহার। ২। পরভৃত-পুং পর ( কাক ) কর্ত্তৃক ভৃত ( পালিত )। ৩। কোকিল-পুং { কু-কল+অচ্, কর্ত্তৃ } কু ( এইরূপ ) শব্দ করে যে। ৪। পিক-পুং { পিহিত-কৈ+ড, কর্ত্তৃ } পিহিত ( আচ্ছাদিত ) হইয়া শব্দ করে যে॥ ৪৬॥

কাক শব্দ হইতে বায়স পর্য্যন্ত ১০টী শব্দে কাক বুঝায়। ১। কাক-পুং { কা-কৈ+ড, কর্ত্তৃ } কা ( এইরূপ ) শব্দ করে যে। ২। করট-পুং { কৃ+অট, কর্ত্তৃ } বলিদাতার হিত করে যে। ৩। অরিষ্ট-পুং নাই রিষ্ট ( অকাল মরণ স্বরূপ ) ইহার। কাকের অকাল মৃত্যু নাই। ৪। বলিপুষ্ট-পুং বলি ( পূজোপকরণ ) দ্বারা পুষ্ট। কাকের ভক্ষণার্থ বলি দেওয়া হয়। নবান্নাদিতে বিশেষ দেখা যায়। ৫। সকৃৎপ্রজস্-পুং সকৃৎ ( একবার ) প্রজা সন্তান হয় ইহার।

ধ্বাঙ্ক্ষাত্মঘোষ পরভৃদ্বলিভুগ্বায়সা অপি ॥ ৪৭ ॥ দ্রোণকাকস্তু কাকোলো ( ৪৮ ) দাত্যূহঃ কালকণ্ঠকঃ । ৪৯ । আতায়ি চিল্লৌ ( ৫০ ) দাক্ষায্যগৃধ্রৌ ( ৫১ ) কীরশুকৌ সমৌ ॥ ৫২ ॥ ক্রুঙ্ ক্রৌঞ্চো ( ৫৩ ) ২থ বকঃ কহ্বঃ ( ৫৪ ) পুষ্করাহ্বস্তু

---

পরং কোকিলং বিভর্ত্তি। বলিং ভুঙ্‌ক্তে ক্বিপ্। বয়তি বয়গতৌ অসুন্। বয় এব বায়সঃ প্রজ্ঞাদ্যণ্ ॥ ৪৭ ॥

দ্রোণেতি। দ্বয়ং দাঁড়কাক ইতি খ্যাতে। দ্রোণো নাম দগ্ধকাকে স্যাদশ্বখামগুরাবপীতি রুদ্রে দ্রোণশ্চ। কুৎসিতঃ ক্রোড়োঽস্য পৃষোদরাদিঃ ॥ ৪৮ ॥

দেতি। দ্বয়ং ডাহুক ইতি খ্যাতে। দাত্যিং শুদ্ধিং উহতে অণ্। কালঃ কণ্ঠেঽস্য। দাত্যূহঃ জলরঙ্গঃ স্যাদিতি হলায়ুধঃ ॥ ৪৯ ॥

আতেতি। দ্বয়ং চিল ইতি খ্যাতে। আঙ্পূর্ব্বাত্তায়ৃ পালনে ণিনিঃ। আতপত্যবশ্যমিতি আবশ্যকে ণিনি আতাপীতি স্বামী পঠতি। চিল্লতি অচ্ ॥ ৫০ ॥

দেতি। দ্বয়ং গৃধ্রে। দক্ষেরায্যঃ প্রজ্ঞাদ্যণ্ দাক্ষায্যঃ। গৃধেরক্ ॥ ৫১ ॥

কীতি। দ্বয়ং শুকে। কৄ বিক্ষেপে কঃ দীর্ঘঃ সংজ্ঞাত্বাৎ। শুক গতৌ তালব্যাদেঃ কঃ ॥ ৫২ ॥

ক্রুঙিতি। দ্বয়ং ক্রৌঞ্চে বকবিশেষে। কোঁচবক ইতি খ্যাতে। স্ত্রিয়াং ক্রুঞ্চাদিত্বাদাপ্রত্যয়ঃ। প্রজ্ঞাদ্যণি ক্রৌঞ্চঃ ॥ ৫৩ ॥

বেতি। দ্বয়ং বক সামান্যে। বঙ্কতীতি ঘঃ। কং জলং হ্বয়তি ডঃ। দীর্ঘজঙ্ঘশ্চ ধৌতঃ স্যাদ্বকোটঃ শুক্লবায়সঃ। কঙ্কেরর্দ্ধাক্ষবলিভুক্ শিখীচক্রবিহঙ্গমঃ ইত্যমরমালা ॥ ৫৪ ॥

---

৬। ধ্বাঙ্ক্ষ-পুং { ধাঙ্ক্ষ+অচ্, কর্ত্তৃ } শব্দ করে যে। ৭। আত্মঘোষ-পুং { আত্মন্-ঘুষ+ণিচ্+অণ্, কর্ত্তৃ } শব্দ দ্বারা নিজের ঘোষণা করে যে। ৮। পরভৃৎ-পুং { পর-ভৃ+ক্বিপ্, কর্ত্তৃ } পর ( কোকিল ) কে ভরণ করে যে। ৯। বলিভুজ্-পুং { বলি-ভুজ্+ক্বিপ্, কর্ত্তৃ } বলি ভোজন করে যে। ১০। বায়স-পুং { বয়স্+অণ্ } ॥ ৪৭ ॥

দ্রোণকাক ও কাকোল শব্দে দাঁড়কাক ( ডাঁড়কাক ) বুঝায়। ১। দ্রোণকাক-পুং দ্রোণ { দ্রুণ্+অচ্, কর্ত্তৃ } হিংসা করে যে। দ্রোণ নামক কাক [ দ্রোণ ]। ২। কাকোল-পুং কু ( কুৎসিত ) ক্রোড় ইহার ॥ ৪৮ ॥

দাত্যূহ ও কালকণ্ঠক শব্দে ডাহুক পক্ষী বুঝায়, স্থান বিশেষে ডাউক, ডাকপক্ষী প্রভৃতি বলে। ১। দাত্যূহ-পুং { দাত্তি-উহ+অণ্, কর্ত্তৃ } । ২। কালকণ্ঠক-পুং কাল কণ্ঠে ইহার [জলরঙ্ক] ॥৪৯॥

আতায়িন্ ও চিল্ল শব্দে চিল পক্ষী বুঝায়। ১। আতায়িন্-পুং { আ-তায়+ণিন্, কর্ত্তৃ } [ আতাপিন্ ]। ২। চিল্ল-পুং { চিল্ল+অচ্ কর্ত্তৃ } ॥ ৫০ ॥

দাক্ষায্য ও গৃধ্র শব্দে গৃধ্র ( শকুনী ) পক্ষী বুঝায়। ১। দাক্ষায্য-পুং { দক্ষায্য+অণ্ } উড়িতে অতিশয় দক্ষ। ২। গৃধ্র-পুং { গৃধ্+রক্, কর্ত্তৃ } মাংসাদি আকাঙ্ক্ষা করে যে ॥ ৫১ ॥

কীর ও শুক শব্দে শুকপক্ষী বুঝায়। ১। কীর-পুং { কৄ+ক, কর্ত্তৃ } মধুর স্বর বিক্ষেপ করে যে। ২। শুক-পুং { শুক্+ক, কর্ত্তৃ } দ্রুত গমন করে যে ॥ ৫২ ॥

ক্রুঞ্চ্ ও ক্রৌঞ্চ শব্দে কোঁচবক বুঝায়। ১। ক্রুঞ্চ্-পুং { ক্রুঞ্চ+ক্বিপ্, কর্ত্তৃ } বক্রভাবে গমন করে যে। ২। ক্রৌঞ্চ-পুং { ক্রুঞ্চ+অণ্ ॥ ৫৩ ॥

বক ও কহ্ব শব্দে বক পক্ষী মাত্রকে বুঝায়। ১। বক-পুং { বচ্+ঘ, কর্ত্তৃ } । ২। কহ্ব-পুং { ক-হ্বে+ড, কর্ত্তৃ } ক ( জলে ) শব্দ করে যে ॥ ৫৪ ॥

প্রতিকৃষ্টার্ব্বরেফ যাপ্যাবমাঽধমাঃ। কুপূয় কুৎসিতাঽবদ্য খেট
গর্হ্যাঽণকাঃ সমাঃ ॥ ৫ ॥ মলীমসন্তু মলিনং কচ্চরং মলদূষিতম্ ॥৬॥
পূতং পবিত্রং মেধ্যঞ্চ (৭) বীধ্রন্তু বিমলাত্মকম্ ॥ ৮ ॥ নির্ণিক্তং

---

নীতি। অণকান্তং ত্রয়োদকং জাত্যাদিনা নিন্দিতে। নিকৃষ্যতে স্ম কঃ। অর্ব্বা তুরঙ্গমে পুংসি কুৎসিতে বাচ্যলিঙ্গবদিতি নান্তে মেদিনী। রিফের্ঘঞ্। র বর্ণে পুংসি রফেঃ স্যাৎ কুৎসিতে বাচ্যলিঙ্গক ইতি রভসঃ। রেপাঃ সান্তোঽপি পবর্গ প্রথমবান্। "প্রাপ্তোরূপী পুরা রেপাঃ" ইতি মাঘ যমকং। প্রাপ্তোবান্ পুরা পূর্ব্বং অনবদ্যইত্যর্থঃ। যাপ্যন্তে গুণা অস্মাৎ যঃ। যাপ্যন্তু যাপনীয়ে স্যাৎ নিন্দিতেঽপ্যভিধেয়বদিতি অন্তস্থাদৌ মেদিনী। অবত্যাত্মানমস্মাদমঃ। অধসঃ সলোপশ্চেতি মঃ। পূয়ী বিসরণে, কুৎসিতং পূয়তে কঃ। কুৎসা সঞ্জাতা অস্য ইতচ্। পণ্যাবদ্যেতি সাধুঃ। খেটয়তি অচ্। গর্হের্ঘ্যণ্। অণতি। ন বৃদ্ধিঃ। সংজ্ঞাপূর্ব্বকত্বাম্মূর্দ্ধণ্যণকারঃ। বিজ্ঞেয়ঃ কুৎসিতোঽণক ইতি নামমালা। সমাঃ সমানার্থাঃ ॥ ৫ ॥

মলীতি। চতুষ্কং মলিনে। মলীমসো জ্যোৎস্না তমিস্রেত্যাদিনা নিপাতিতঃ। মলযোগাদিনচ্। কুৎসিতং চরত্যচ্ কোঃ কদাদেশশ্চ ॥ ৬ ॥

পূতমিতি। ত্রয়ং পবিত্রে। পুণাতেঃ ক্তঃ ত্রনৌ। মেধয়তে র্যঃ ॥ ৭ ॥

বীতি। দ্বয়ং স্বভাববিমলে। বি পূর্ব্বাদিন্ধেরক্। বিমল আত্মা স্বভাবো যস্য বিমলাত্মকং ॥ ৮ ॥

---

যে। ৫। বল্লভ-ত্রিং {বল্ল+অভচ্, কর্ম্ম} মনে সংবরণ করা হয় ইহাকে। ৬। প্রিয়-ত্রিং {প্রী+ক কর্ত্তৃ} প্রীতি জন্মায় যে ॥ ৪ ॥

নিকৃষ্ট শব্দ হইতে অণক পর্য্যন্ত ১৩টী শব্দে নিকৃষ্ট (জাত্যাদিতে নিন্দিত) বুঝায়। ১। নিকৃষ্ট-ত্রিং {নি-কৃষ্+ক্ত. কর্ম্ম} নীচ কার্য্যে আকর্ষণ করে ইহাকে অর্থাৎ নীচ কর্ম্ম যেন ইহাকে টানিয়া নেয়। ২। প্রতিকৃষ্ট-ত্রিং {প্রতি-কৃষ্+ক্ত, কর্ম্ম} ঐ। ৩। অর্ব্বন্-ত্রিং {ঋ+বনিপ্, কর্ত্তৃ} নিচে গমন করে যে। ৪। রেফ-ত্রিং {রিফ+ঘঞ্, কর্ম্ম} নিন্দা করা হয় ইহাকে [রেফস্]। ৬। যাপ্য-ত্রিং {যপ্+নিচ+য, অপা} গুণ যায় ইহা হইতে। ৬। অবম-ত্রিং {অব্+অম, অপা} আত্মাকে রক্ষা করা হয় ইহা হইতে। ৭। অধম-ত্রিং {অধস্+ম} অধঃ হয় যে। ৮। কুপূয়-ত্রিং {কু-পূয়্+ক, কর্ত্তৃ} কু (কুৎসিত ভাবে) বিসারিত হয় যে। ৯। কুৎসিত-ত্রিং {কুৎসা+ইতচ্} কুৎসা আছে ইহার। ১০। অবদ্য-ত্রিং {ন-বদ্+ক্যপ্, কর্ম্ম} কীর্ত্তন করা যায় না ইহাকে। ১১। খেট-ত্রিং {খিট্+অচ্, কর্ত্তৃ}। ১২। গর্হ্য-ত্রিং {গর্হ্+ঘ্যণ্, কর্ম্ম} নিন্দা করা হয় ইহাকে। ১৩। অণক-ত্রিং {অণ্+বুন, কর্ত্তৃ} ॥ ৫ ॥

মলীমস শব্দ হইতে মল দূষিত পর্য্যন্ত ৪টী শব্দে মলিন বুঝায়। ১। মলীমস-ত্রিং {মল্+মস} মল আছে ইহাতে। ২। মলিন-ত্রিং {মল+ইনচ} ঐ। ৩। কচ্চর-ত্রিং {কু-চর্+অচ্ কর্ত্তৃ} কুৎসিত ভাবে বলে যে। ৪। মল দূষিত-ত্রিং মল দ্বারা দূষিত ॥ ৬ ॥

পূত, পবিত্র ও মেধ্য শব্দে পবিত্র বুঝায়। ১। পূত-ত্রিং {পূ+ক্ত, কর্ম্ম, কর্ত্তৃ, বা করণ} ২। পবিত্র-ত্রিং {পূ+ইত্রন্ কর্ম্ম, কর্ত্তৃ বা করণ}। ৩। মেধ্য-ত্রিং {মেধ+নিচ্+য, কর্ত্তৃ} ॥৭॥

বীধ্র ও বিমলাত্মক শব্দে স্বভাবতঃ বিমল বুঝায়। ১। বীধ্র-ত্রিং {বি-ইন্ধ্+রক্, কর্ত্তৃ} বিশেষরূপে দীপ্তি পায় যে। ২। বিমলাত্মক-ত্রিং বিমল আত্মা (স্বভাব) ইহার ॥ ৮ ॥

শোধিতং মৃষ্টং নিঃশোধ্যমনবস্করম্ ॥ ৯ ॥ অসারং ফল্গু (১০)
শূন্যন্তু বশিকং তুচ্ছরিক্তকে ॥ ১১ ॥ ক্লীবে প্রধানং প্রমুখ প্রবে-
কাঽনুত্তমোত্তমাঃ। মুখ্য বর্য্য বরেণ্যাশ্চ প্রবর্হোঽনবরার্দ্ধ্যবৎ ॥

---

নির্ণীতি। পঙ্কমপনীতমলে। নিজি শোধি মৃজিভ্যঃ ক্তঃ উপসর্গাদ্বত্বং। নিষ্ক্রান্তং শোধ্যং অস্মাৎ। নাস্ত্যবস্করো মলোঽস্য ॥ ৯ ॥

অসেতি। দ্বয়মসারে। নাস্তি সারং শ্রেষ্ঠমস্য। ফলেকুর্গশ্চান্তঃ ॥ ১০ ॥

শূন্যমিতি। চতুষ্কং শূন্যে। শুনে হিতং যৎ, শুন্যোপশুনয়োরুত্বনন্তত্বিত্বইতি বন উত্বং বাহুলকো দীর্ঘ্যঃ। উশ্যতে কাম্যতে বাহুলকাদিকণ্। তুদেচ্ছঃ। রিচেঃ ক্তঃ কঃ স্বার্থঃ ॥ ১১ ॥

প্রধেতি। অগ্রিয়ান্তং সপ্তদশকং প্রধানে। প্রকৃষ্টং ধানং। অস্য। ইদমাবিষ্টলিঙ্গং স্বভাবাদিতি সুভূত্যাদয়ঃ। প্রধানা হরিতা মুদ্গা ইত্যাদি দর্শনাৎ প্রধানস্যাপি স্ত্রী গতিরিষ্যতে ইতি শ্রীপতিঃ। প্রকৃষ্টং মুখং অস্য। প্রবিচ্যতেঽন্যতঃ পৃথক্ ক্রিয়তে ঘঞ্। উত্তাম্যত্যচ্। ন বিদ্যতে উত্তমো যস্মাৎ। মুখমাদ্যে প্রধানেচিতে স্বার্থে যঃ। বরঈপ্সায়াং চুরাদৌ স্বরাদয়ঃ। প্রায়েণোত্তর পদস্থোঽয়ং দৃশ্যতে। যথা মুনিবর্গঃ। বৃঞ এন্যঃ। প্রকৃষ্টো বর্হঃ পরিচ্ছদোঽস্য।

---

নির্ণিক্ত শব্দ হইতে অনবস্কর পর্য্যন্ত ৫টী শব্দে অপনীত মল (যাহার মল দূর করা হইয়াছে) বুঝায়। ১। নির্ণিক্ত-ত্রিং {নির্-ণিজ্+ক্ত, কর্ম্ম} শুচি করা হইয়াছে ইহা। ২। শোধিত-ত্রিং {শুধ+ণিচ্+ক্ত, কর্ম্ম} শোধন করা হইয়াছে ইহাকে। ৩। মৃষ্ট-ত্রিং {মৃজ্+ক্ত, কর্ম্ম} মার্জ্জন করা হইয়াছে ইহাকে। ৪। নিঃশোধ্য-ত্রিং নিষ্ক্রান্ত শোধ্য (ক্ষালনীয়ত্ব) ইহা হইতে। ৫। অনবস্কর-ত্রিং নাই অবস্কর (মল) ইহাতে ॥ ৯ ॥

অসার ও ফল্গু শব্দে অসার বুঝায়। ১। অসার-ত্রিং নাই সার (স্থিরাংশ) ইহাতে। ২। ফল্গু-ত্রিং {ফল্+উ, কর্ত্তৃ} ভেদ প্রাপ্ত হয় যে ॥ ১০ ॥

শূন্য, বশিক, তুচ্ছ ও রিক্তক শব্দে শূন্য বুঝায়। ১। শূন্য-ত্রিং {শ্বন্+যৎ} অথবা শু (অতিশয়) উন্ন। {শূন্+যৎ}। ২। বশিক-ত্রিং {বশ্+ইকণ্}। ৩। তুচ্ছ-ত্রিং {তুদ্+ছ, কর্ম্ম} ছেদ করে ইহকে। ৪। রিক্তক-ত্রিং {রিচ্+ক্ত, কর্ত্তৃ, ক স্বার্থে ॥ ১১ ॥

প্রধান শব্দ হইতে অগ্রিয় পর্য্যন্ত ১৭টী শব্দে প্রধান বুঝায়। ১। প্রধান-ক্লীং প্রকৃষ্ট ধান (ধারণ স্থান) ইহার অথবা {প্র-ধা+যু, কর্ত্তৃ} প্রকৃষ্ট ভাব ধারণ করে যে। ২। প্রমুখ-ত্রিং প্রকৃষ্ট মুখ (আরম্ভ) ইহার। ৩। প্রবেক-ত্রিং {প্র-বিচ্+ঘঞ্, কর্ম্ম} অন্য হইতে পৃথক করা যায় ইহাকে। ৩। অনুত্তম-ত্রিং নাই উত্তম ইহা হইতে। ৫। উত্তম-ত্রিং {উৎ-তম্+অচ্, কর্ত্তৃ} উৎকৃষ্ট ইচ্ছা করে যে। ৬। মুখ্য-ত্রিং {মুখ+য, স্বার্থে বা ভবার্থে} মুখে (প্রথমে) ভব। ৭। বর্য্য-ত্রিং {বর্+ণিচ্+ঘ্যণ্, কর্ম্ম} ইচ্ছা করা হয় ইহাকে। ৮। বরেণ্য-ত্রিং {বৃ+এণ্য, কর্ম্ম} বরণ করা হয় ইহাকে। ৯। প্রবর্হ-ত্রিং প্রকৃষ্ট বর্হ (পরিচ্ছদ) ইহার অথবা {প্র-বর্হ+অচ্, কর্ত্তৃ} প্রকৃষ্ট রূপে বৃদ্ধি পায় যে। ১০। অনবরার্দ্ধ্য-ত্রিং {অনবরার্দ্ধ+যৎ} অনবরার্দ্ধে-(আদ্যে) ভব। অথবা অবরার্দ্ধে (শেষভাগে) জাত অবরার্দ্ধ্য ন অবরার্দ্ধ্য (অধম)। ১১। পরার্দ্ধ্য-ত্রিং {পরার্দ্ধ+যৎ} পরার্দ্ধে (উৎকৃষ্ট ভাগে) জাত। ১২। অগ্র-ত্রিং {অগ+রক্, কর্ত্তৃ} গমন করে যে। ১৩। প্রাগ্রহর+ত্রিং {প্রাগ্র-হৃ+অচ্, কর্ত্তৃ} প্রকৃষ্ট অগ্রহরণ করে (নেয়) যে। প্রধান ব্যক্তিই অগ্রভাগ নিয়া থাকে। ১৪। প্রাগ্র্য-ত্রিং {প্রাগ্র+যৎ} প্রাগ্রে ভব।

পরার্দ্ধ্যাঽগ্রপ্রাগ্রহর প্রাগ্র্যাঽগ্র্যাগ্রীয়মগ্রিয়ম্। ১২। শ্রেয়ান্ শ্রেষ্ঠঃ পুষ্কলঃ স্যাৎ সত্তমশ্চাতিশোভনে। ১৩। স্যুরুত্তরপদে ব্যাঘ্র পুঙ্গবর্ষভ কুঞ্জরাঃ। সিংহ শার্দ্দূল নাগাদ্যাঃ পুংসি শ্রেষ্ঠার্থ-গোচরাঃ। ১৪। অপ্রাগ্র্যং দ্বয়হীনে দ্বে অপ্রধানোপসর্জ্জনে।১৫। বিশঙ্কটং পৃথু বৃহদ্বিশালং পৃথুলং মহৎ। বড্রোরু বিপুলং (১৬)

---

অনবরার্দ্ধে মুখে ভবো যৎ। পরার্দ্ধে ভবো যৎ। অমেরক্ গশ্চান্তাদেশঃ। প্রকৃষ্টমগ্রং হরত্যচ্। প্রাগ্রে ভবঃ। অগ্রাদীয়েয়ৌ ॥ ১২ ॥

শ্রইতি। পঞ্চক মতিশয়প্রশস্তে। অতিশয়েন প্রশস্ত ইষ্ঠে যনম্ প্রশস্তচ শ্রাদেশ পুষেঃ কলচ্। অতিশয়েন সন তমঃ ॥ ১৩ ॥

ব্যাধ্রাদয়ঃ সমাসে উত্তরপদস্থাঃ পূর্ব্বপদস্থ শ্রেষ্ঠার্থবাচকাঃ পুংসি স্যুঃ। শ্রোষ্ঠর্থো গোচরো বিষয় এষাং। বাচকা ইতি ক্বাপি। আদি শব্দাৎ—হস্তি বরাহ বৃষভ সবিতৃ সোমধুর্য্য ধৌরেয় পদ্মচন্দ্র পুণ্ডরীক কল্লাদয়ঃ ॥ ১৪ ॥

অপ্রেতি। ত্রয়মপ্রধানে। ন প্রধানম প্রধানং। উপসৃজ্যতে নিযুজ্যতে যুট্ দ্বয়হীন ইতি বিশেষ্য লিঙ্গত্ববারণায় ॥ ১৫ ॥

বিশেতি। বিপুলান্তং নবকং মহতি। বিশঙ্কভে রটন্ তালব্যবান্। প্রথেঃ কুঃ। অগন্ত বৃহন্ত ইতি শানুষঙ্গা এব নিপাতিতাঃ। বিশলের্ঘঞ্। তালব্যবানয়ং। পৃথুযোগাল্লচ্। বদেরক্ ভহঞ্চ দস্য বড্র ইতি কশ্চিৎ। অর্ত্তেরুরকারশ্চোদ্বং। পুল মহত্বে কঃ ॥ ১৬ ॥

---

১৫। অগ্র্য-ত্রি {অগ্র+যৎ} অগ্রে ভব। ১৬। অগ্রীয়-ত্রিং {অগ্র+ঈয়} ঐ। ১৭। অগ্রিয়-ত্রিং {অগ্র+ইয়} ॥ ১২ ॥

শ্রেয়স্ শব্দ হইতে অতিশয় শোভন পর্য্যন্ত ৫টী শব্দে অতিশয় প্রশস্ত বুঝায়। ১। শ্রেয়স্-ত্রিং {প্রশস্য+ঈয়নস্} অতিশয় প্রশস্ত। ২। শ্রেষ্ঠ-ত্রিং {প্রশস্য+ইষ্ঠ} ঐ। ৩। পুষ্কল-ত্রিং {পুষ্+কলচ্, কর্ত্তৃ} পবিত্র করে যে। ৪। সত্তম-ত্রিং {সত্+তম} অতিশয় সৎ। ৫। অতিশোভন-ত্রিং {অতি-শুভ+অচ্, কর্ত্তৃ} অতিশয় শোভাপায় যে। ॥ ১৩ ॥

ব্যাঘ্র, পুঙ্গব, ঋষভ, কুঞ্জর, সিংহ, শার্দ্দূল, নাগ, হস্তী, বরাহ, বৃষভ, সবিতৃ, সোম, ধুর্য্য, ধৌরেয়, পদ্ম, চন্দ্র, পুণ্ডরিক, ও কল্ল প্রভৃতি শব্দ উত্তর (পর) পদে থাকিয়া পূর্ব্ব পদের শ্রেষ্ঠার্থ প্রতিপাদন করে এবং সর্ব্বদাই পুংলিঙ্গ হয়। যথা পুরুষ ব্যাঘ্র বলিলে পুরুষ শ্রেষ্ঠ বুঝায়। ইত্যাদি ॥ ১৪ ॥

অপ্রাগ্র্য অপ্রধান ও উপসর্জ্জন শব্দে অপ্রধান বুঝায়। ১। অপ্রাগ্র্য-ত্রিং ন প্রাগ্র্য। ২। অপ্রধান-ক্লীং ন প্রধান। ৩। উপসর্জ্জন-ক্লীং {উপ-সৃজ+যুট্, কর্ম্ম} নিযুক্ত করা হয় ইহাকে ॥ ১৫ ॥

বিশঙ্কট শব্দ হইতে বিপুল পর্য্যন্ত ৯টীশব্দে মহৎ বুঝায়; কাহার মতে বিস্তীর্ণ বুঝায়। ১। বিশঙ্কট-ত্রিং {বি-শঙ্ক্+অচ্, কর্ত্তৃ} অথবা {বি-শং-কট্+অচ্, কর্ত্তৃ} বিশিষ্ট শং (মঙ্গল) বর্ষণ করে যে। ২। পৃথু-ত্রিং {প্রথ্+কু, কর্ত্তৃ} বিস্তৃত হয় যে। ৩। বৃহন্ত-ত্রিং {বৃহ+শতৃ,ঙ্, কর্ত্তৃ} বৃদ্ধি পায় যে। ৪। বিশাল-ত্রিং {বি-শল্+ঘঞ্, কর্ত্তৃ}। ৫। পৃথুল-ত্রিং {পৃথু+লচ্}। ৬। মহন্ত্-ত্রিং {মহ্+শতৃ,ঙ্, কর্ত্তৃ} অথবা {মহ+অন্ত্, কর্ম্ম} পূজা করে ইহাকে। ৭। বড্র-ত্রিং {বদ+রক্, কর্ম্ম} প্রধান হেতুক সকলে বলে ইহাকে। ৮। উরু-ত্রিং {ঋ+উ, কর্ত্তৃ}। ৯। বিপুল-ত্রিং {বি-পুল্+ক, কর্ত্তৃ} ॥ ১৬ ॥

পীন পীবৃী তু স্থূলপীবরে। ১৭। স্তোকাঽল্প ক্ষুল্লকাঃ সূক্ষ্মং শ্লক্ষ্ণং দভ্রং কৃশং তনু॥ স্ত্রিয়াং মাত্রা ত্রুটিঃ পুংসি লব লেশ কণাঽণবঃ। ১৮। প্রভুতং প্রচুরং প্রাজ্যমদভ্রং বহুলং বহু॥ পুরহঃ পুরু ভূয়িষ্ঠং স্ফিরং ভূয়শ্চ ভূরি চ। ১৯। পরঃশতাদ্যাস্তে যেষাং

---

পীনেতি। চতুষ্কং স্থূলে। স্থূলমুপচিতমাংসং। ও প্যায়ী ক্তঃ, প্যায়ঃ পীঃ নিষ্ঠানত্বং। পীবেঃ কন্। পিবতের্ব্বা কনিপ্। স্থূল পরিবৃংহণেঽচ্॥ ১৭॥

স্তোকেতি। অণুপর্য্যন্তং চতুর্দ্দশ অল্পে। ষ্টুচ প্রসাদে ঘঞ্। অলেঃ পঃ। ক্ষুল্ল উক্তঃ। সূচ্ উক্ষ্যাতে মক্। শ্লিষে স্নন্ শ্লাদেশশ্চ। দম্ভে রক্। কৃশ তনুকরণে, অনুপসর্গাৎ ফুল্লক্ষীব কৃশোল্লাঘা ইতি সাধুঃ তালব্যঃ। মাঙঃ মানে ষ্ট্রন্। ত্রুটেঃ কিঃ ঘে স্ত্রিয়াং। লুঞোঽল্। লিশ অল্পীভাবে তালব্যান্তাদচ্। কণ নিমীলনে কঃ। অণেরুঃ। অণুঃ কাণঃ শীল ইতি ণত্বভেদঃ। লবাদি ত্রয়ং ধর্ম্মমাত্রেঽপীতি সুভূঃ॥ ১৮॥

প্রেতি। ভূরি পর্য্যন্তং দ্বাদশকং প্রচুরে। প্রভবতিস্ম ক্তঃ। প্রগতা চুরা যস্মাৎ। প্রাজ্যতে ঘ্যণ্। বংহের্নলোপশ্চেতি উর্নলোপশ্চ। একলবল্লচ্। পুরু ইতি হুয়তে নৈরুক্তং। পুরূন্ হন্তি ডোবা। পুরুক্তং। বহোর্ষাদিভূশ্চেতি ইষ্ঠেমাদিভূশ্চাদেশঃ। ঈয়ন্সৌ ভূয়ঃ। স্ফায়তে কিরচ্। তবতেঃ ক্রিন্॥ ১৯॥

শতসহস্রাদেরুত্তরা সংখ্যা যেষাং সংখ্যেয়ানাং তে পরঃশতাদি নামকাঃ শতাৎ পরাঃ পরঃশতাঃ

---

পীন, পীবন, স্থূল ও পীবর শব্দে স্থূল বুঝায়। ২। পীন-ত্রিং { প্যা+ক্ত, কর্ত্তৃ } বৃদ্ধি প্রাপ্ত হইয়াছে যে। ২। পীবন্-ত্রিং { পা+ক্বণিপ্, কর্ত্তৃ } অথবা { পৈ+ক্বণিপ্, কর্ত্তৃ } বৃদ্ধি পাইয়াছে যে। ৩। স্থূল-ত্রিং { স্থূল+অচ্, কর্ত্তৃ } ঐ। ৪। পীবর-ত্রিং { পী+বর, কর্ত্তৃ }॥ ১৭॥

স্তোক শব্দ হইতে অণু পর্য্যন্ত ১৪টী শব্দে অল্প বুঝায়। ১। স্তোক-ত্রিং { স্তুচ্+ঘঞ্, কর্ত্তৃ }। ২। অল্প-ত্রিং { অল্+প, কর্ত্তৃ }। ৩। ক্ষুল্লক-ত্রিং। ৪। সূক্ষ্ম-ত্রিং { সূ-উক্ষ+মক, কর্ম্ম }। ৫। শ্লক্ষ্ণ-ত্রিং { শ্লিষ্+স্নন্, কর্ত্তৃ } শ্লিষ্ট হয় যে। ৬। দভ্র-ত্রিং { দন্ভ+রক্, কর্ত্তৃ }। ৭। কৃশ-ত্রিং { কৃশ্+ক, কর্ম্ম }। ৮। তনু-ত্রিং { তন্+উ, কর্ম্ম }। ৯। মাত্রা-স্ত্রীং { মা+ষ্ট্রন্, কর্ম্ম } পরিমাণ করা হয় ইহার। ১০। ত্রুটি-স্ত্রীং { ত্রুট্+কি, কর্ত্তৃ }। ১১। লব-পুং { লূ+অল্, কর্ম্ম }। ১২। লেশ-পুং { লিশ্+অচ্, কর্ত্তৃ } অল্পীভূত। ১৩। কণ-পুং { কণ্+অচ্, কর্ত্তৃ } নিমীলিত হয় যে। ১৪। অণু-ত্রিং { অণ্+উ, কর্ত্তৃ }॥ ১৮॥

প্রভূত শব্দ হইতে ভূরি পর্য্যন্ত ১২টী শব্দে প্রচুর বুঝায়। ১। প্রভূত-ত্রিং { প্র-ভূ+ক্ত, কর্ত্তৃ }। ২। প্রচুর-ত্রিং প্রগতা চুরা (চৌর্য্য) ইহা হইতে অথবা { প্র-চি+উর, কর্ম্ম } প্রকৃষ্টরূপ চয়ন করা হইয়াছে ইহার। ৩। প্রাজ্য-ত্রিং { প্র-অজ্+ঘ্যণ্, কর্ম্ম }। ৪। অদভ্র ত্রিং ন দভ্র (অল্প)। ৫। বহুল-ত্রিং { বহু+লচ্, স্বার্থে }। ৬। বহু-ত্রিং { বন্হ+উ, কর্ত্তৃ } বৃদ্ধি পাইয়াছে যে। ৭। পুরহ-ত্রিং { পুর্-হ্বে+ড, কর্ম্ম }। ৮। পুরু-ত্রিং। ৯। ভূয়িষ্ঠ-ত্রিং { বহু+ইষ্ঠ }। ১০। স্ফির-ত্রিং { স্ফার+কিরচ, কর্ত্তৃ } বৃদ্ধি পাইয়াছে যে [ স্ফার ]। ১১। ভূয়নস্-ত্রিং { বহু+ঈয়স্ }। ১২। ভূরি-ত্রিং॥ ১৯॥

পরঃশতাদি শব্দে যাহার সংখ্যা শতাদির অধিক তাহাকে বুঝায়। ১। পরঃশত-ত্রিং শতের পর

পরাসংখ্যা শতাদিকাৎ ॥ ২০ ॥ গণনীয়ে তু গণেয়ং (২১) সংখ্যাতে গণিত (২২) মথ সমং সর্ব্বম্। বিশ্বমশেষং কৃৎস্নং সমস্ত নিখিলাখিলানি নিঃশেষং॥ সমগ্রং সকলং পূর্ণমখণ্ডং স্যাদনূনকে। ২৩। ঘনং নিরন্তরং সান্দ্রং (২৪) পেলবং বিরলং তনু ॥২৫॥

---

রাজদন্তাদিঃ। অপস্করাদিত্বাৎ সুট্। সংখ্যামাত্রেঽপি পরঃশতং, পরসহস্রং গবাং। পরিমাণং শতাদূর্দ্ধং পরশতঃ মুদাহৃতমিতি ত্রিকাণ্ডশেষঃ ॥ ২০ ॥

গণেতি। দ্বয়ং গণয়িতুং শক্যে। গণ সংখ্যানেঽনীয়োয়শ্চ, সংজ্ঞা পূর্ব্বস্যানিত্যত্বাৎ কারিত লোপো নাস্তি ॥ ২১ ॥

সংখ্যেতি। দ্বয়ং কৃতসংখ্যা মে কর্ম্মণি ক্তঃ ॥ ২২ ॥

সমমিতি। চতুর্দ্দশকং সমস্তে। ষম ষ্টম বৈক্লব্যেঽচ্। সরতি সর্ব্বং। বিশ্বমুক্তং। ন শেষমস্যাস্য। কৃতেঃ স্নক্। অসু ক্ষেপণে ক্তঃ। নিবৃত্তং খিলমস্মাৎ নিবৃত্তং খিলাৎ শূন্যাৎ বা। নাস্তি খিলমস্য। নির্গতং শেষাৎ। সঙ্গতমগ্রমস্য। সহ কলাভির্ব্বর্ত্ততে। পুরী আপ্যায়নে ক্তঃ। নাস্তি খণ্ডমত্র। নাস্তি ঊনমত্র ॥ ২৩ ॥

ঘেতি। ত্রয়ং নিরন্তরে। মূর্ত্তৌ ঘনিশ্চেতি সাধুঃ। নির্গতমন্তর ব্যবধানমত্র। সহ অন্দ্যতে বধ্যতেঽত্র রক্ ॥ ২৪ ॥

পেলেতি। ত্রয়ং বিরলে। পিলেরবন্। বিশেষেণ রাতি কলচ্ ॥ ২৫ ॥

---

(অধিক)। ঐরূপ পর শব্দের পর শতের অধিক যে সংখ্যাবাচক শব্দ থাকিবে তাহার অধিক বুঝাইবে, যেমন পরঃসহস্র শব্দে সহস্রের অধিক, পরোলক্ষ শব্দে লক্ষের অধিক বুঝায় ॥ ২০ ॥

গণনীয় ও গণেয় শব্দে গণনার যোগ্য (যাহার গণনা করা শক্তি আছে) বুঝায়। ১। গণনীয়-ত্রিং { গণ+ণিচ্+অনীয়, কর্ম্ম } গণনা করা যায় ইহার। ২। গণেয়-ত্রিং { গণ+ণিচ্+য, কর্ম্ম } ঐ ॥ ২১ ॥

সংখ্যাত ও গণিত শব্দে যাহার গণনা করা হইয়াছে তাহাকে বুঝায়। ১। সংখ্যাত-ত্রিং { সম্-খ্যা+ক্ত, কর্ম্ম } সংখ্যা করা হইয়াছে ইহার। ২। গণিত-ত্রিং { গণ+ণিচ্+ক্ত, কর্ম্ম } গণনা করা হইয়াছে ইহার ॥ ২২ ॥

সম শব্দ হইতে অনূনক পর্য্যন্ত ১৪টী শব্দে সকল বুঝায়। ১। সম-ত্রিং { সম্+অচ্, কর্ত্তৃ }। ২। সর্ব্ব-ত্রিং { সৃ+ব, কর্ত্তৃ }। ৩। বিশ্ব-ত্রিং। ৪। অশেষ-ত্রিং নাই শেষ ইহার। ৫। কৃৎস্ন ত্রিং { কৃৎ+স্নক্, করণ } বেষ্টন করা হয় ইহাদ্বারা। ৬। সমস্ত-ত্রিং { সম্-অস্+ক্ত, কর্ম্ম } সম্যক্ ক্ষেপণ হইয়াছে ইহার। ৭। নিখিল-ত্রিং নিবৃত্ত খিল (শেষ) ইহা হইতে। ৮। অখিল-ত্রিং নাই খিল ইহার। ৯। নিঃশেষ-ত্রিং শেষ হইতে নির্গত অথবা নাই শেষ ইহার। ১০। সমগ্র-ত্রিং সঙ্গত অগ্র ইহার। ১১। সকল-ত্রিং কলার (অংশের) সহিত বর্ত্তমান। ১২। পূর্ণ-ত্রিং { পুর্+ক্ত, কর্ত্তৃ }। ১৩। অখণ্ড-ত্রিং নাই খণ্ড (অংশ) ইহার। ১৪। অনূনক-ত্রিং নাই ঊন ইহাতে ॥ ২৩ ॥

ঘন, নিরন্তর ও সান্দ্র শব্দে নিরন্তর (নাই অন্তর (ফাঁক) ইহার) বুঝায়। ১। ঘন-ত্রিং { হন্+ক, কর্ত্তৃ }। ২। নিরন্তর-ত্রিং নির্গত অন্তর (ব্যবধান) ইহা হইতে। ৩। সান্দ্র-ত্রিং { সহ-অন্দ্+রক্, অধি } ॥ ২৪ ॥

পেলব, বিরল ও তনু শব্দে বিরল বুঝায়। ১। পেলব-ত্রিং { পিল্+অবন্, কর্ত্তৃ } ভিন্ন হয় যে। ২। বিরল-ত্রিং { বি-রা+কলচ্, কর্ত্তৃ }। ৩। তনু-ত্রিং ॥ ২৫ ॥

সমীপে নিকটাসন্ন সন্নিকৃষ্ট সনীড়বৎ। সদেশাঽভ্যাস সবিধ সমর্য্যাদ সবেশবৎ॥ উপকণ্ঠান্তিকাঽভ্যর্ণাভ্যগ্রা অপ্যঽভিতোঽব্যয়ম্। ২৬। সংসক্তেত্বঽব্যবহিত মপদান্তরমিত্যপি॥ ২৭॥ নেদিষ্ঠমন্তিকতমং (২৮) স্যাদ্দূরং বিপ্রকৃষ্টকম্। ২৯। দবীয়শ্চ দবিষ্ঠঞ্চ সুদূরং (৩০) দীর্ঘমায়তম্॥ ৩১॥ বর্ত্তুলং নিস্তলং বৃত্তং (৩২)

---

সমীতি। অভিতোঽন্তং পঞ্চদশকং সমীপে। সঙ্গতা আপোঽত্র অৎ, প্রাদেরন বর্ণাদিত্যপশ্চাদেরীঃ। নিকটেরচ্। আসীদতী স্ম ক্তঃ। সন্নিকৃষ্যতে স্ম ক্তঃ সমানং নীড়মস্য। সমানো দেশোঽস্য। অভ্যসে র্ঘঞ্। সমীপেঽভ্যসনেঽভ্যাস ইতি দন্ত্যান্তে রভসঃ। সমানা বিধা মর্য্যাদা বেশশ্চাস্য। কণ্ঠমুপগতঃ। অন্তে ভব ইকঃ। অভ্যর্দ্দেঃ ক্তঃ। সামীপ্যোঽভেরিত্যনিট্। অভিমুখমগ্রমস্য। অভিতঃ ইতি সামীপ্যে নিপাতঃ॥ ২৬॥

সংসেতি। ত্রয়ং সংলগ্নে। সজ্জেঃ ক্তঃ। নাস্তি ব্যবহিতমত্র। নাস্তি পদস্যাবকাশোঽত্র॥ ২৭॥

নেদীতি। দ্বয়মতিশয় নিকটে। অন্তিক বাঢ়য়োর্নেদসাধৌ॥ ২৮॥

দূরমিতি। দ্বয়ং দূরে। দুণোরক্। বিপ্রকৃষ্যতে স্ম ক্তঃ কঃ স্বার্থে॥ ২৯॥

দেতি। ত্রয়মতিদূরে। স্থূলদূর যুবক্ষিপ্রক্ষুদ্রাণামন্তস্থাদের্লোপোগুণশ্চ॥ ৩০॥

দীতি। দ্বয়ং দীর্ঘে। দৃণাতে ঘক্। আযচ্ছতেঃ ক্তঃ॥ ৩১॥

---

সমীপ শব্দ হইতে অভিতস্ পর্য্যন্ত ১৫টী শব্দে সমীপ বুঝায়। ১। সমীপ-ত্রিং { সম্-অপ্+অৎ } সঙ্গত আপ ইহাতে। ২। নিকট-ত্রিং { নি-কট্+অচ্, কর্ত্তৃ }। ৩। আসন্ন-ত্রিং { আ-সদ্+ক্ত, কর্ত্তৃ }। ৪। সন্নিকৃষ্ট-ত্রিং { সম্+নি-কৃষ+ক্ত, কর্ম্ম }। ৫। সনীড়-ত্রিং সমান-নীড় ইহার। ৬। সদেশ-ত্রিং সমান দেশ (স্থান) ইহার। ৭। অভ্যাস-ত্রিং { অভি-অস্+ঘঞ্, কর্ম্ম } [ অভ্যাশ ]। ৮। সবিধ-ত্রিং সমান বিধা (সাদৃশ্য) ইহার। ৯। সমর্য্যাদ-ত্রিং সমান মর্য্যাদা ইহার। ১০। সবেশ-ত্রিং সমান বেশ ইহার। ১১। উপকণ্ঠ-ত্রিং কণ্ঠ উপগত (কণ্ঠ পর্য্যন্ত আগত)। ১২। অন্তিক ত্রিং { অন্ত+ইক্ } অন্তে ভব অর্থাৎ নিজের অন্তেই আছে যে। ১৩। অভ্যর্ণ-ত্রিং { অভি-অর্দ+ক্ত, কর্ত্তৃ }। ১৪। অভ্যগ্র-ত্রিং অগ্রের অভিমুখ। ১৫। অভিতস্-অং { অভি-তস্+ক্বিপ্ }॥ ২৬॥

সংসক্ত, অব্যবহিত ও অপদান্তর শব্দে সংলগ্ন (যাহা একেবারে লাগান অন্য কোন বস্তু প্রভৃতি দ্বারা ব্যবহিত নয়) বুঝায়। ১। সংসক্ত-ত্রিং { সম্-সন্‌জ্+ক্ত, কর্ত্তৃ }। ২। অব্যবহিত-ত্রিং না ব্যবহিত ইহাতে অথবা ন ব্যবহিত। ৩। অপদান্তর-ত্রিং না পদের অন্তর (অবকাশ) ইহাতে॥ ২৭॥

নেদিষ্ঠ ও অন্তিকতম শব্দে অতিশয় নিকট বুঝায়। ১। নেদিষ্ঠ-ত্রিং { অন্তিক+ইষ্ঠ } অতিশয় অন্তিক। ২। অন্তিকতম-ত্রিং { অন্তিক+তম } ঐ॥ ২৮॥

দূর ও বিপ্রকৃষ্টক শব্দে দূর বুঝায়। ১। দূর-ত্রিং { দু+রক্, অধি } দুঃখে গমন করা যায় ইহাতে। ২। বিপ্রকৃষ্টক-ত্রিং { বি-প্র-কৃষ্+ক্ত, কর্ম্ম, ক স্বার্থে }॥ ২৯॥

দবীয়স্, দবিষ্ঠ ও সুদূর শব্দে অতিশয় দূর বুঝায়। ১। দবীয়স্-ত্রিং { দূর+ঈয়সু } অতিশয় দূর। ২। দবিষ্ঠ-ত্রিং { দূর+ইষ্ঠ } ঐ। ৩। সুদূর-ত্রিং সু (অতিশয়) দূর॥ ৩০॥

দীর্ঘ ও আয়ত শব্দে দীর্ঘ বুঝায়। ১। দীর্ঘ-ত্রিং { দৃ+ঘক্, কর্ত্তৃ } বিদারণ করে যে। ২। আয়ত-ত্রিং { আ-যম+ক্ত, কর্ত্তৃ }॥ ৩১॥

বন্ধুরং তূন্নতানতম্। ৩৩। উচ্চ প্রাংশূন্নতোদগ্রোচ্ছ্রিতাস্তুঙ্গে (৩৪) ২থ বামনে। ন্যঙ্নীচ খর্ব্ব হ্রস্বাঃ স্যু (৩৫) রবাগ্রে২বনতানতম্।৩৬। অরালং বৃজিনং জিহ্মমূর্ম্মিমৎ কুঞ্চিতং নতম্। আবিদ্ধং কুটিলং ভুগ্নং বেল্লিতং বক্রমিত্যপি।৩৭। ঋজাবজিহ্মপ্রগুণৌ (৩৮)

---

বেতি। ত্রয়ং বর্ত্তুলে। বৃতেরুলচ্। নির্গতং তলং প্রতিষ্ঠা অস্য। বৃত্তেঃ ক্তঃ॥ ৩২॥

যৎ স্বভাবাতুন্নতমুপাধিভেদাদানতমীষন্নতং তদ্বন্ধুরং, মদগুরাদিত্যাহুরন্। খর্জ্জুরাদিত্বাদিত্যেকে। বন্ধুরং সুন্দরে নম্রে বন্ধুরমপি দৃশ্যতে ইতি ব্যাড়ি॥ ৩৩॥

উচ্চেতি। ষট্কমুন্নতে। উচ্চীয়তে ডঃ। অংশুবৎ প্রাংশু। উন্নমেঃ ক্তঃ। উর্দ্ধমগ্রমস্য। উর্দ্ধং শ্রয়তিস্ম। তুঞ্জে র্ঘঞ্॥ ৩৪॥

বামেতি। পঞ্চ হ্রস্বে। নীচৈরঞ্চতি ক্বিপ্। নিকৃষ্টং চিনোতি ডঃ উপসর্গস্য দীর্ঘঃ॥ ৩৫॥

অবেতি। ত্রয়মানতে। অবনতমধোনত মগ্রমস্য। অবাঙোর্নমেঃ ক্তঃ॥ ৩৬॥

অরেতি। বক্রান্তমেকাদশকং কুটিলে। অরালবৃজিনে উক্তে। জিহ্মং পৃষোদরাদি। উর্ম্মিযোগান্মস্তঃ। কুঞ্চের্নমেশ্চ ক্তঃ। কুঞ্চের প্রত্যয়ে কুঞ্চাযোগাদিত্চ বা। আবিধ্যতে স্ম ক্তঃ। কুটেঃ কিলচ্ ভুজ কৌটিল্যে ক্তঃ নিষ্ঠানত্বং। বেল্লেঃ ক্তঃ। বঙ্কেঃ ক্রন্। কত্বং স্ফুরাদিত্বাৎ॥ ৩৭॥

ঋজাবিতি। ত্রয়মবক্রে। ঋজেঃ কুঃ॥ ৩৮॥

---

বর্ত্তুল, নিস্তল ও বৃত্ত শব্দে বর্ত্তুল (গোলাকার) বুঝায়। ১। বর্ত্তুল-ত্রিং {বৃৎ+উলচ্, কর্ত্তৃ} বর্ত্তন করে যে। ২। নিস্তল-ত্রিং নির্গত তল (প্রতিষ্ঠা) ইহার। ৩। বৃত্ত-ত্রিং {বৃৎ+ক্ত, কর্ত্তৃ}॥ ৩২॥

বন্ধুর ও উন্নতানত শব্দে উন্নতানত (উচ্চ নীচ) বুঝায়। ১। বন্ধুর-ত্রিং {বন্ধ+উরন্, কর্ত্তৃ}। ২। উন্নতানত-ত্রিং কিছু উন্নত কিছু আনত॥ ৩৩॥

উচ্চ শব্দ হইতে তুঙ্গ পর্য্যন্ত ৬টী শব্দে উন্নত বুঝায়। ১। উচ্চ-ত্রিং {উৎ-চি+ড, কর্ম্ম} উর্দ্ধে চয়ণ করা হইয়াছে ইহাকে। ২। প্রাংশু-ত্রিং প্রকৃষ্ট অংশু (দীপ্তি) ইহার। ৩। উন্নত-ত্রিং {উৎ-নম্+ক্ত, কর্ত্তৃ}। ৪। উদগ্র-ত্রিং উর্দ্ধে অগ্র ইহার। ৫। উচ্ছ্রিত-ত্রিং {উৎ-শ্রি+ক্ত, কর্ত্তৃ} উর্দ্ধ আশ্রয় করিয়াছে যে। ৬। তুঙ্গ-ত্রিং {তুনজ্+ঘঞ্, কর্ম্ম} [উত্তুঙ্গ]॥৩৪॥

বামন শব্দ হইতে হ্রস্ব পর্য্যন্ত ৫টী শব্দে হ্রস্ব বুঝায়। ১। বামন-ত্রিং। ২। ন্যঞ্চ্-ত্রিং {নি-অনচ্+ক্বিপ্, কর্ত্তৃ} নিচে গমন করিয়াছে যে। ৩। নীচ-ত্রিং {নি-চি+ড, কর্ত্তৃ} ৪। খর্ব্ব-ত্রিং। ৫। হ্রস্ব-ত্রিং॥ ৩৫॥

অবগ্র, অবনত ও আনত শব্দে আনত (নম্র) বুঝায়। ১। অবগ্র-ত্রিং অবনত অগ্র ইহার। ২। অবনত-ত্রিং {অব-নম্+ক্ত, কর্ত্তৃ}। ৩। আনত-ত্রিং {আ-নম্+ক্ত, কর্ত্তৃ}॥ ৩৬॥

অরাল শব্দ হইতে বক্র পর্য্যন্ত ১১টী শব্দে কুটিল (বক্র) বুঝায়। ১। অরাল-ত্রিং। ২। বৃজিন-ত্রিং। ৩। জিহ্ম-ত্রিং {হা+ম, কর্ত্তৃ বা কর্ম্ম} গুণ ত্যাগ করে যে অথবা ত্যাগ করা হয় ইহাকে। ৪। উর্ম্মিমন্ত্-ত্রিং {উর্ম্মি+মন্ত} উর্ম্মি আছে ইহাতে। ৫। কুঞ্চিত-ত্রিং {কুনচ্+ক্ত, কর্ত্তৃ}। ৬। নত-ত্রিং {নম্+ক্ত, কর্ত্তৃ}। ৭। আবিদ্ধ-ত্রিং {আ-ব্যধ্+ক্ত, কর্ম্ম}। ৮। কুটিল-ত্রিং {কুট্+কিলচ্, কর্ত্তৃ}। ৯। ভুগ্ন-ত্রিং {ভুজ+ক্ত, কর্ত্তৃ}। ১০। বেল্লিত-ত্রিং {বেল্ল+ক্ত, কর্ত্তৃ}। ১১। বক্র-ত্রিং {বনচ+ক্রন, কর্ত্তৃ}॥ ৩৭॥

ব্যস্তে ত্বপ্রগুণাকুলৌ॥ ৩৯ ॥ শাশ্বতস্তু ধ্রুবো নিত্য সদাতন সনাতনাঃ। ৪০। স্থাস্নুঃ স্থিরতরঃ স্থেয়ানে (৪১) করূপতয়া তু যঃ। কালব্যাপী স কূটস্থঃ (৪২) স্থাবরো জঙ্গমেতরঃ। ৪৩। চরিষ্ণুর্জ্জঙ্গম-চর-ত্রসমিঙ্গং চরাচরম্॥ ৪৪॥ চলনং কম্পনং কম্প্রং

---

ব্যস্ত ইতি। ত্রয়মাকুলে। যথা আকুলাঃ কেশাঃ। ব্যস্যতে স্ম ক্তঃ আঙঃ কুলেঃ কঃ॥ ৩৯॥

শাশ্বত ইতি। পঞ্চকং নিত্যে। শশ্বন্নিত্যেভবঃ শেষেঽণ্ ষিতালব্যঃ। ধ্রু স্থৈর্য্যে কঃ। নীত্যপি নিত্যং নিপাতিতং। সদাসনাভ্যাং ভবে তনট্। সনাতনঃ শাশ্বতকং সবৈরিণোঃ শিবে পিতৃ নামভিধৌ সুনিশ্চল ইতি দন্ত্যাদৌ বিশ্বঃ॥ ৪০॥

স্থেতি। ত্রয়মতিস্থিরে। তিষ্ঠতেঃ স্নু। ঈয়নসৌ স্থিরশব্দস্য প্রিয়স্থিরেত্যাদিনা স্থাদেশঃ॥ ৪১॥

একরূপতয়া নির্ব্বিকারতয়া যঃ কালব্যাপী আত্মাকাশাদিঃ স কূটস্থঃ কূটো নিশ্চল স্তিষ্ঠতি ক্তঃ॥ ৪২॥

জঙ্গমেতরঃ শৈলাদিঃ স্থাবরঃ। তিষ্ঠতের্ব্বরঃ॥ ৪৩॥

চরীতি। ষট্কং জঙ্গমে। চরেরিষ্ণুচ্। গমেশ্চেক্রীয়িতান্তাৎ অচ্। চরি ত্রসি ইঙ্গিভ্যোঽচ্। চরাচরো নিপাতিতঃ॥ ৪৪॥

---

ঋজু, অজিহ্ম ও প্রগুণ শব্দে অবক্র (সরল) বুঝায়। ১। ঋজু-ত্রিং {ঋজ+কু, কর্ত্তৃ} সমভাবে গমন করে যে। ২। অজিহ্ম-ত্রিং ন-জিহ্ম। ৩। প্রগুণ-ত্রিং প্রকৃষ্ট গুণ ইহার॥ ৩৮॥

ব্যস্ত, অপ্রগুণ ও আকুল শব্দে আকুল বুঝায়। ১। ব্যস্ত-ত্রিং {বি-অস্+ক্ত, কর্ম্ম}। ২। অপ্রগুণ-ত্রিং নাই প্রকৃষ্ট গুণ ইহাতে ব্যস্ত হইলেই উত্তমগুণ রহিত হয়। ৩। আকুল-ত্রিং {আ-কুল্+ক, কর্ত্তৃ} অথবা {অ-কুড্+ক, কর্ত্তৃ} চাপল্য আছে ইহার॥ ৩৯॥

শাশ্বত শব্দ হইতে সনাতন পর্য্যন্ত ৫টী শব্দে নিত্য (স্থায়ী) বুঝায়। ১। শাশ্বত-ত্রিং {শশ্বৎ+অণ্}। ২। ধ্রুব-ত্রিং {ধ্রু+ক, কর্ত্তৃ} স্থির থাকে যে। ৩। নিত্য-ত্রিং {নি+ত্যপ্, কর্ত্তৃ} অথবা {নিয়ত+য} নিয়ত আছে যে। ৪। সদাতন-ত্রিং {সদা+তনট্} সদা আছে যে। ৫। সনাতন-ত্রিং {সনা+তনট্} সনা (সর্ব্বদা) আছে যে॥ ৪০॥

স্থাস্নু, স্থিরতর, ও স্থেয়ন্স্ শব্দে অতিশয় স্থির বুঝায়। ১। স্থাস্নু-ত্রিং {স্থা+স্নু, কর্ত্তৃ} বহুকাল বা একভাবে থাকে যে। ২। স্থিরতর-ত্রিং {স্থির+তর} অতিশয় স্থির। ৩। স্থেয়ন্স্-ত্রিং {স্থির+ঈয়ন্স্} অতিশয় স্থির॥ ৪১॥

যে এক ভাবেই বহুকাল ব্যাপিয়া থাকে তাহাকে কূটস্থ বলে। ১। কূটস্থ-ত্রিং {কূট-স্থা+ক, কর্ত্তৃ} কূট (স্থিরভাবে) থাকে যে॥ ৪২॥

স্থাবর শব্দে জঙ্গমের (গমন শীলের) অন্য বুঝায়। যেমন বৃক্ষ, ভূমি ও পর্ব্বতাদি। ১। স্থাবর-ত্রিং {স্থা+বর, কর্ত্তৃ} স্থির থাকে যে॥ ৪৩॥

চরিষ্ণু শব্দ হইতে চরাচর শব্দ পর্য্যন্ত ৬টী শব্দে জঙ্গম (গমন শীল) বুঝায়। ১। চরিষ্ণু-ত্রিং {চর+ইষ্ণুচ্, কর্ত্তৃ} গমন করিতে শীল ইহার। ২। জঙ্গম-ত্রিং {গম্+য+অচ্, কর্ত্তৃ} নিয়ত গমন করে যে। ৩। চর-ত্রিং {চর্+অচ্, কর্ত্তৃ,} গমন করে যে। ৪। ত্রস-ত্রিং {ত্রস্+অচ্, কর্ত্তৃ} ভয় আছে ইহার। ৫। ইঙ্গ-ত্রিং {ইঙ্গ্+অচ্, কর্ত্তৃ} গমন করে যে। ৬। চরাচর-ত্রিং {চর+অচ্, কর্ত্তৃ} ঐ॥ ৪৪॥

চলং লোলং চলাচলম্। চঞ্চলং তরলং চৈব পারিপ্লব পরিপ্লবে ॥ ৪৫ ॥ অতিরিক্তঃ সমধিকো (৪৬) দৃঢ়সন্ধিস্তু সংহতঃ ॥৪৭॥ কক্খটঃ কঠিনং ক্রূরং কঠোরং নিষ্ঠুরং দৃঢ়ং ॥ জঠরং মূর্ত্তিমন্মূর্ত্তং (৪৮) প্রবৃদ্ধং প্রৌঢ়মেধিতং। ৪৯। পুরাণে প্রতনং প্রত্ন

---

চলেতি। ত্রয়ং চলনশীলে। চলেঃ শব্দার্থাত্ যুঃ কম্পেঃ রঃ। চেতি। সপ্তকং চলনকর্তৃমাত্রে। তরলবর্জ্জং প্রজ্ঞাদ্যাণি পারিপ্লবং ॥ ৪৫ ॥

অতীতি। দ্বয়মতিরিক্তে। অধ্যারূঢ়স্যাধিকইতি নিপাতিতঃ। অধিকায়ত্তি ডোবা ॥ ৪৬ ॥

দৃঢ়েতি। দ্বয়ং দৃঢ়শরীরগ্রন্থিকে ॥ ৪৭ ॥

কেতি। মূর্ত্তান্তং নবকং কঠিনে। কক্খেঃ শকটাদিভ্যোঽটন্ কক্খটং। খকারাদি রিতি কাশ্মীরকাঃ। কঠে রিনচ্ ক্রূর উক্তো ঘাতুকে। কঠরোরচ্। নিয়তং তিষ্ঠতি মদ্গুরাদিত্বাৎ। ক্রুরঃ। পরিবৃঢ়দৃঢ়ৌ প্রভুবলবতোঃ। বলবানেব হি কঠিনঃ। মূর্ব্বেঃ খ্যন্তান্মন্তঃ অন্যত্র ক্তঃ ॥ ৪৮ ॥

প্রেতি। ত্রয়ং প্রবৃদ্ধে। সর্ব্বত্র ক্তঃ ॥ ৪৯ ॥

---

চলন, কম্পন ও কম্প্র শব্দে চলনশীলকে এবং চল শব্দ হইতে পরিপ্লব পর্য্যন্ত ৭টী শব্দে চল (চলে যে) বুঝায়; কাহারও মতে চলন শব্দ হইতে পরিপ্লব পর্য্যন্ত ১০টী শব্দেই চলনশীলকে বুঝায়। ১। চলন-ত্রিং { চল+যু, কর্ত্তৃ } চলিতে শীল ইহার। ২। কম্পন-ত্রিং { কম্প+যু, কর্ত্তৃ } কম্পিত হইতে (কাঁপিতে) শীল ইহার। ৩। কম্প্র-ত্রিং { কম্প্+র, কর্ত্তৃ } ঐ। ৪। চল-ত্রিং { চল্+অচ্, কর্ত্তৃ } চলে যে। ৫। লোল-ত্রিং { লোড+অচ্, কর্ত্তৃ } উন্মাদ (উন্মাদের ন্যায় অস্থির) হয় যে। ৬। চলাচল-ত্রিং { চল+অচ্, কর্ত্তৃ } চলে যে। ৭। চঞ্চল-ত্রিং { চল্+য+অচ্, কর্ত্তৃ } অতিশয় চলে যে। ৮। তরল-ত্রিং { তৄ+অলচ্, কর্ত্তৃ }। ৯। পারিপ্লব-ত্রিং { পরিপ্লব-অণ্, স্বার্থে }। ১০। পরিপ্লব-ত্রিং { পরি-প্লু+অচ্, কর্ত্তৃ } পরিপ্লুত হয় (গমন করে) যে। চরিষ্ণু প্রভৃতি শব্দে যাহা এক স্থান হইতে অন্যস্থানে যায় তাহাকেই বুঝায় কিন্তু চলন প্রভৃতি শব্দে যাহারা স্থানান্তরিত হইতে পারে না একস্থানে থাকিয়াই কম্পিতাদি হয় তাহাদিগকেও বুঝায় ॥ ৪৫ ॥

অতিরিক্ত ও সমধিক শব্দে অতিরিক্ত বুঝায়। ১। অতিরিক্ত-ত্রিং { অতি-রিচ্+ক্ত, কর্ত্তৃ }। ২। সমধিক-ত্রিং { সম্-অধি-কৈ+ড, কর্ত্তৃ } ॥ ৪৬ ॥

দৃঢ়সন্ধি ও সংহত শব্দে দৃঢ় শরীর গ্রন্থিক (যাহার শরীরের গ্রন্থি অতি দৃঢ়) বুঝায়। কাহার মতে যাহার সংযোগ অতি কঠিন তাহাকেই বুঝায়। ১। দৃঢ়সন্ধি-ত্রিং দৃঢ় সন্ধি (গ্রন্থি বা সংযোগ) ইহার। ২। সংহত-ত্রিং { সম্-হন্+ক্ত, কর্ম্ম বা কর্ত্তৃ } একত্রিত করা হয় ইহাকে অথবা একত্রিত হয় যে ॥ ৪৭ ॥

কক্খট শব্দ হইতে মূর্ত্ত পর্য্যন্ত ৯টী শব্দে কঠিন বুঝায়। ১। কক্খট-ত্রিং { কক্খ+অটন্, কর্ত্তৃ } কোমল দ্রব্যকে হাসে যে। ২। কঠিন-ত্রিং { কঠ+ইনচ্, কর্ত্তৃ } কষ্টে জীবিত থাকে যে। ৩। ক্রূর-ত্রিং। ৪। কঠোর-ত্রিং { কঠ+ওরচ্, কর্ত্তৃ }। ৫। নিষ্ঠুর-ত্রিং { নি-স্থা+কুর, কর্ত্তৃ } নিয়ত থাকে যে। ৬। দৃঢ়-ত্রিং { দৃহ্+ক্ত, কর্ত্তৃ }। ৭। জঠর-ত্রিং। ৮। মূর্ত্তিমত্-ত্রিং { মূর্ত্তি+মতু } মূর্ত্তি আকার আছে ইহার, তরল পদার্থের কোন আকার নাই, যে পাত্রে রাখা হয় সেই আকার ধারণ করে, কিন্তু কঠিন পদার্থের এক একটী আকার আছে। ৯। মূর্ত্ত-ত্রিং { মূর্চ্ছ+ক্ত কর্ত্তৃ } আকার বন্ধন করে যে ॥ ৪৮ ॥

প্রবৃদ্ধ, প্রৌঢ় ও এধিত শব্দে প্রবৃদ্ধ (অতিশয় বৃদ্ধি প্রাপ্ত) বুঝায়। ১। প্রবৃদ্ধ-ত্রিং { প্র-বৃধ্+ক্ত, কর্ত্তৃ } প্রকৃষ্টরূপ বৃদ্ধিপ্রাপ্ত হইয়াছে যে। ২। প্রৌঢ়-ত্রিং { প্র-বহ্+ক্ত, কর্ত্তৃ }। ৩। এধিত-ত্রিং { এধ+ক্ত, কর্ত্তৃ } বৃদ্ধি পাইয়াছে যে ॥ ৪৯ ॥

পুরাতন চিরন্তনাঃ ॥ ৫০ ॥ প্রত্যগ্রোঽভিনবো নব্যো নবীনো নূতনো নবঃ। নূত্নশ্চ (৫১) সুকুমারন্তু কোমলং মৃদুলং মৃদু ॥৫২॥ অন্বগন্বক্ষমনুগেঽনুপদং ক্লীবমব্যয়ম্। ৫৩। প্রত্যক্ষং স্যাদৈন্দ্রিয়ক (৫৪) মপ্রত্যক্ষ মতীন্দ্রিয়ম্ ॥ ৫৫ ॥ একতানোঽনন্য-

---

পুরেতি। পঞ্চকং পুরাতনে। পুরা ভবং নচ্। পুরাশব্দাত্তনট্। পুরাশব্দস্য প্রাদেশোঽলোপঃ ॥ ৫০ ॥

প্রত্যেতি। সপ্তকং নবীনে। প্রতি নবগ্রমস্য। অভিনূয়তে অল্। নবশব্দাৎ যদীনৌ। নূতননূত্নৌ নিপাতিতৌ। দীর্ঘাদী ॥ ৫১ ॥

সুকুমেতি। চতুষ্কং কোমলে। সুষ্ঠুকৌ ম্রিয়তে ম্লায়তি ঘঞ্। কমেঃ কোমলং পৃষোদরাদিঃ। মৃদেঃ কুঃ। একত্র লচ্ ॥ ৫২ ॥

অন্বগিতি। চতুষ্কং পশ্চাদ্গন্তরি। অন্বঞ্চতি ক্বিপ্। অনুগতোঽক্ষং। অক্ষেণ রথোনহ্যতে ইতি সুভূঃ অনুগচ্ছতি ডঃ। পদস্য পশ্চাদব্যয়ীভাবঃ। অব্যয়ীভাবস্যচনায়ৈব ক্লীবপদং ॥ ৫৩ ॥

প্রেতি। দ্বয়মিন্দ্রিয়গ্রাহ্যে। প্রতীতমক্ষেণ ত্রয়া অবাত্যাদে রিতি সমাসঃ। ইন্দ্রিয়ৈরধিগতমকণ্ ॥ ৫৪ ॥

অপ্রেতি। দ্বয়মিন্দ্রিয়াগোচরে। অপ্রতীতোঽক্ষেণ। অত্যধ্যক্ষমিতি কশ্চিৎ। অতিক্রান্তমিন্দ্রিয়ং ত্রয়াত্যাদে রিতি সমাসঃ ॥ ৫৫ ॥

---

পুরাণ শব্দ হইতে চিরন্তন পর্য্যন্ত ৫টী শব্দে পুরাতন বুঝায়। ১। পুরাণ-ত্রিং { পুরা+নচ্ } পুরা ( পূর্ব্বকালে ) জাত। ২। প্রতন-ত্রিং { পুরা+তনট্ } ঐ। ৩। প্রত্ন-ত্রিং ঐ। ৪। পুরাতন-ত্রিং ঐ। ৫। চিরন্তন-ত্রিং { চির+তনট্ } চিরকাল আছে যে ॥ ৫০ ॥

প্রত্যগ্র শব্দ হইতে নূত্ন পর্য্যন্ত ৭টী শব্দে নূতন বুঝায়। ১। প্রত্যগ্র-ত্রিং প্রতি ( নব ) অগ্র ইহার। ২। অভিনব-ত্রিং { অভি-নূ+অল্, কর্ম্ম }। ৩। নব্য-ত্রিং { নব+যৎ, স্বার্থে }। ৪। নবীন-ত্রিং { নব+ঈন, স্বার্থে }। ৫। নূতন-ত্রিং { নূ+তনট, কর্ম্ম }। ৬। নব-ত্রিং { নু+অল্, কর্ম্ম }। ৭। নূত্ন-ত্রিং { নু+ত্ন, কর্ম্ম } ॥ ৫১ ॥

সুকুমার, কোমল, মৃদুল ও মৃদু শব্দে কোমল ( অতিনরম ) বুঝায়। ১। সুকুমার-ত্রিং { সু-কু-মৃ+ঘঞ্, কর্ত্তৃ }। ২। কোমল-ত্রিং { কম্+লচ্, কর্ম্ম }। ৩। মৃদুল-ত্রিং { মৃদু+লচ্, স্বার্থে }। ৪। মৃদু-ত্রিং { মৃদ্+কু, কর্ম্ম } অনায়াসে মর্দ্দন করা যায় ইহাকে ॥ ৫২ ॥

অন্বচ্, অন্বক্ষ, অনুগ ও অনুপদ শব্দে যে পশ্চাৎ গমন করে তাহাকে বুঝায়। ১। অন্বচ্-ত্রিং { অনু-অন্চ্+ক্বিপ্, কর্ত্তৃ } অনু ( পশ্চাৎ ) গমন করে যে। ২। অন্বক্ষ-ত্রিং { অনু-অক্ষ্+অচ্, কর্ত্তৃ } অনু ( পশ্চাৎ ) ব্যাপ্ত হয় যে। ৩। অনুগ-ত্রিং { অনু-গম্+ড, কর্ত্তৃ } অনুগমন করে যে। ৪। অনুপদ-ত্রিং পদের পশ্চাৎ ॥ ৫৩ ॥

প্রত্যক্ষ ও ঐন্দ্রিয়ক শব্দে ইন্দ্রিয় গ্রাহ্য ( ইন্দ্রিয় দ্বারা যাহাকে জানা যায় ) বুঝায়। ১। প্রত্যক্ষ-ত্রিং অক্ষ ( ইন্দ্রিয় ) দ্বারা প্রতীত। ২। ঐন্দ্রিয়ক-ত্রিং { ইন্দ্রিয়+অকণ্ } ইন্দ্রিয় দ্বারা অধিগত ॥ ৫৪ ॥

অপ্রত্যক্ষ ও অতীন্দ্রিয় শব্দে ইন্দ্রিয়ের অগোচর বুঝায়। ১। অপ্রত্যক্ষ-ত্রিং ন প্রত্যক্ষ। ২। অতীন্দ্রিয়-ত্রিং ইন্দ্রিয়কে অতিক্রম করিয়াছে যে ॥ ৫৫ ।

বৃত্তিরেকাগ্রৈকাগ্র্যায়নাবপি। অপ্যেকসর্গ একাগ্র্যোঽপ্যেকায়নগতোঽপি সঃ॥ ৫৬॥ পুংস্যাদিঃ পূর্ব্ব পৌরস্ত্যপ্রথমাদ্যা (৫৭) অথাস্ত্রিয়াম্। অন্তো জঘন্যং চরমমন্ত্যপাশ্চাত্যপশ্চিমাঃ॥ ৫৮॥ মোঘং নিরর্থকং (৫৯) স্পষ্টং স্ফুটং প্রব্যক্তমুল্বণম্। ৬০।

একেতি। সপ্তকমনন্যবৃত্তিবিত্তে। একং তন্যতেঽত্র ঘঞ্। নাস্ত্যন্যা বৃত্তিরস্য। একমগ্রং অস্য। প্রজ্ঞাদ্যণি ঐকাগ্রমপি একময়নং গতি রস্য। একঃ সর্গো নিশ্চয়োঽস্য। একময়নং গতং॥ ৫৬॥

আদিরিতি। পঞ্চকমাদ্যে। উপসর্গে দঃ কিঃ। আদিরজহল্লিঙ্গং। যথা আদিঃ কলত্রং। দক্ষিণাপুরঃ পশ্চাড্ভ্যস্ত্যণ্। প্রথধাতোরমঃ। আদৌ ভবো যৎ॥ ৫৭॥

অন্ত ইতি। ষট্কমন্তে। অন্তে র্ঘঞ্। ধর্ম্মিবৃত্তিত্বেঽপ্যজহল্লিঙ্গং। জঘনে ভবং। অন্তে ভবমন্ত্যং। অবরস্যাস্তাতিপ্রত্যয়ে পশ্চাদাদেশঃ। ততস্ত্যণ্, অত্র পশ্চাদিমচ্॥ ৫৮॥

মোঘমিতি। দ্বয়ং নিরর্থকে। মুহের্ঘঞ্ ন্যঙ্ক্বাদিত্বাৎ ঘত্বং॥ ৫৯॥

স্পেতি। চতুষ্কং স্পষ্টে। স্পশেঃ ক্তঃ। স্ফুটেঃ কঃ। প্রকৃষ্টং ব্যজ্যতে স্ম। উন্নমতি উল্বণং পৃষোদরাদি মুর্দ্ধন্যান্তং॥ ৬০॥

একতান শব্দ হইতে একায়নগত পর্য্যন্ত ৭টী শব্দে একমন (অন্য কোন দিগে মন না দিয়া কেবল এক দিগে মন দেয় যে) বুঝায়। ১। একতান-ত্রিং {এক-তন্+ঘঞ্, অধি} এক বিষয় মাত্রই বিস্তৃত হয় ইহাতে। অথবা তান {তন্+ঘঞ্, ভাবে} এক বিষয়ে তান (শ্রদ্ধা) ইহাতে। ২। অনন্যবৃত্তি-ত্রিং নাই অন্য বৃত্তি ইহার। ৩। একাগ্র-ত্রিং এক অগ্র (প্রধান) ইহার অথবা এক বিষয়ে অগ্র (মন) ইহার [ঐকাগ্র]। ৪। একায়ন-ত্রিং এক অয়ন (গতি) ইহার অথবা একবিষয়ে অয়ন (গতি) ইহার। ৫। একসর্গ-ত্রিং এক সর্গ (নিশ্চয়) ইহার। ৬। একাগ্র্য-ত্রিং {একাগ্র+ষ্যৎ, স্বার্থে}। ৭। একায়নগত-ত্রিং একায়ন (একমাত্র পথ) গত (প্রাপ্ত)॥ ৫৬॥

আদি, পূর্ব্ব, পৌরস্ত্য, প্রথম ও আদ্য শব্দে আদ্য বুঝায়। ১। আদি-পুং {আ-দা+কি, কর্ম্ম} প্রথমে আদান (গ্রহণ) করা হয় ইহাকে। ২। পূর্ব্ব-ত্রিং {পূর্ব্ব্+অচ্, কর্ত্তৃ} পূরণ করে যে। ৩। পৌরস্ত-ত্রিং {পুরস্+ত্যকণ্} পুরঃ (অগ্রে) ভব। ৪। প্রথম-ত্রিং {প্রথ্+অম, করণ} বিখ্যাত হয় ইহা দ্বারা। ৫। আদ্য-ত্রিং {আদি+য, স্বার্থে}॥ ৫৭॥

অন্ত শব্দ হইতে পশ্চিম পর্য্যন্ত ৬টী শব্দে অন্ত (শেষ) বুঝায়। ১। অন্ত-পুং ক্লীং {অনত্+ঘঞ্, করণ} বন্ধন হয় ইহা দ্বারা। অন্ত শব্দ যখন ক্লীবলিঙ্গের বিশেষণ হইবে তখন ক্লীব লিঙ্গ এবং যখন পুংলিঙ্গ শব্দের বিশেষণ হইবে তখন পুংলিঙ্গ হইবে কিন্তু যখন স্ত্রীলিঙ্গশব্দের বিশেষণ হইবে তখন ক্লীবলিঙ্গ ও পুংলিঙ্গ উভয় লিঙ্গই হইবে কেবল স্ত্রীলিঙ্গ হইবে না। ২। জঘন্য-ত্রিং {জঘন+য} জঘনে (পশ্চাদ্ভাগে) স্থিত। ৩। চরম-ত্রিং {চর্+অম, কর্ত্তৃ}। ৪। অন্ত্য-ত্রিং {অন্ত+য} অন্তে ভব। ৫। পাশ্চাত্য- ত্রিং {পশ্চাৎ+ত্যকণ্} পশ্চাতে ভব। ৬। পশ্চিম-ত্রিং {পশ্চাৎ+ইমচ্} ঐ॥ ৫৮॥

মোঘ ও নিরর্থক শব্দে ব্যর্থ বুঝায়। ১। মোঘ-ত্রিং {মুহ্+ঘঞ্, করণ} মোহিত হয় ইহা দ্বারা। ২। নিরর্থক-ত্রিং নাই অর্থ (প্রয়োজন) ইহাতে বা ইহা দ্বারা॥ ৫৯॥

স্পষ্ট, স্ফুট, প্রব্যক্ত ও উল্বণ শব্দে স্পষ্ট বুঝায়। ১। স্পষ্ট-ত্রিং {স্পশ্+ক্ত, কর্ম্ম} গ্রহণ করা যায় ইহাকে। ২। স্ফুট-ত্রিং {স্ফুট+ক, কর্ত্তৃ} প্রকাশ পায় যে। ৩। প্রব্যক্ত-ত্রিং {প্র-বি+অন্জ+ক্ত, কর্ম্ম}। ৪। উল্বণ-ত্রিং {উৎ-নম্+বন, কর্ত্তৃ} বা {উৎ-লী+বন্, কর্ম্ম} উৎকৃষ্ট রূপে চক্ষু দ্বারা আলিঙ্গিত হয় ইহা॥ ৬০॥

সাধারণস্তু সামান্য (৬১) মেকাকী ত্বেক একক। ৬২। ভিন্নার্থকা অন্যতর একস্ত্বোঽন্যেতরাবপি। ৬৩। উচ্চাবচং নৈকভেদ (৬৪) মুচ্চণ্ডমবিলম্বিতম্। ৬৫। অরুন্তুদস্তু মর্ম্মস্পৃ (৬৬) গবাধস্তু নিরর্গলম্। ৬৭। প্রসব্যং প্রতিকূলং স্যাদপসব্যমপষ্ঠু

---

সেতি। দ্বয়ং সাধারণে। যদেকমনেকসম্বন্ধি তৎ সাধারণং। সমানসাধারণমস্ত। স্ত্রিয়াং চণ্ডরূপণেত্যাদিনা পক্ষে ঈ প্রত্যয়ঃ। সমানাৎ স্বার্থে ষৎ। বিক্রম ব্যতিহারেণ সামান্যাসৌ দ্বয়োরপি ইতি কালিদাসঃ॥ ৬১॥

একেতি। ত্রয়মসহায়ে। একদাকিনিচাসহায়ে ইত্যাকিনি চকারাৎ পক্ষে কশ্চ॥ ৬২॥

ভিন্নেতি। পঞ্চকং ভিন্নে। অন্যতরাদয়ো ভিন্নার্থকাঃ পঞ্চৈব সর্ব্বনামসংজ্ঞকাঃ। কিমন্ত্য়ত্যোর্দ্বয়োরেকস্য নির্দ্ধারণে ডতরঃ। একতরঃ ইতি ক্বচিৎ পাঠঃ। এতেঃ কচ্। একে মুখ্যান্যকেবলা ইতি বক্ষ্যতে। ত্বক্কের্ডঃ। ত্বশব্দোঽব্যুৎপন্নোঽন্যার্থবাচীতি স্বামী। অন প্রাণনে অঘ্ন্যাদিত্বাৎ যঃ। এতেস্তরক্॥ ৬৩॥

উচ্চেতি। দ্বয়মনেকপ্রকারে। উচ্চাবচং ময়ূর ব্যংসকাদি। উচ্চাবচবীচয় ইতি প্রয়োগঃ। ন একো ভেদোঽত্র ইতি ত্রিপদ বহুব্রীহিঃ॥ ৬৪॥

উচ্চেতি। দ্বয়মবিলম্বে। উচ্চণ্ডেরচ্। স্বামীতু উচ্চণ্ডমবিলম্বিত মিতি পঠতি॥ ৬৫॥

অরুন্তুদ মিতি। দ্বয়ং মর্ম্মপীড়াকরে। বিধ্বরুস্তিলে যু তুদ ইতি খশ্। স্পৃশ উপতাপে, মর্ম্মাণি স্পৃশতি ক্বিপ্॥ ৬৬॥

অবাধমিতি। দ্বয়মনিবারিতে। নাস্তি বাধা অত্র। অর্গলশব্দোঽত্র প্রতিরোধকমাত্রে। অর্গলান্নির্গতং॥ ৬৭॥

---

সাধারণ ও সামান্য শব্দে সাধারণ বুঝায়। ১। সাধারণ-ত্রিং সমান আধারণ (আধার) ইহার। অনেকের সহিত যাহার সম্বন্ধ থাকে তাহাকে সাধারণ বলে। ২। সামান্য-ত্রিং {সমান+ষণ্, স্বার্থে}॥ ৬১॥

একাকিন্, এক ও একক শব্দে অসহায় বুঝায়। ১। একাকিন্-ত্রিং {এক+আকিন্} সহায় নাই যাহার। ২। এক-ত্রিং {ই+কন্, কর্ত্তৃ} গমন করে যে। ৩। একক-ত্রিং {এক+ক, স্বার্থে বা অসহায়ার্থে}॥ ৬২॥

অন্যতর, এক, ত্ব, অন্য ও ইতর শব্দে ভিন্ন বুঝায়। ১। অন্যতর-ত্রিং {অন্য+তর} দুইর মধ্যে এক। ২। এক-ত্রিং। ৩। ত্ব-ত্রিং {ত্বক্+ড, কর্ত্তৃ}। ৪। অন্য-ত্রিং {অন্+য, কর্ত্তৃ}। ৫। ইতর-ত্রিং {ই+তরপ্, কর্ত্তৃ}॥ ৬৩॥

উচ্চাবচ ও নৈকভেদ শব্দে অনেকপ্রকার বুঝায়। ১। উচ্চাবচ-ত্রিং উচ্চ এবং অবচ। ২। নৈকভেদ-ত্রিং নাই এক ভেদ ইহাতে॥ ৬৪॥

উচ্চণ্ড ও অবিলম্বিত শব্দে অবিলম্ব বুঝায়। ১। উচ্চণ্ড-ত্রিং {উৎ-চন্ড+অচ্, কর্ত্তৃ}। ২। অবিলম্বিত-ত্রিং ন বিলম্বিত॥ ৬৫॥

অরুন্তুদ ও মর্ম্মস্পৃশ্ শব্দে মর্ম্ম পীড়া কর বুঝায়। ১। অরুন্তুদ-ত্রিং {অরুন্-তুদ+খশ্, কর্ত্তৃ} অরুঃ (মর্ম্ম) ব্যথা দেয় যে। ২। মর্ম্মস্পৃশ্-ত্রিং {মর্ম্মন্-স্পৃশ্+ক্বিপ্, কর্ত্তৃ} মর্ম্মস্পর্শ করে যে॥ ৬৬॥

অবাধ ও নিরর্গল শব্দে অনিবারিত বুঝায়। ১। অবাধ-ত্রিং নাই বাধা ইহাতে। ২। নিরর্গল-ত্রিং অর্গল (প্রতিরোধ) হইতে নির্গত॥ ৬৭॥

চ ॥ ৬৮ ॥ বামং শরীরং সব্যং স্যাদপসব্যন্তু দক্ষিণম্। ৬৯। সঙ্কটং না তু সংবাধঃ (৭০) কলিলং গহনং সমে ॥ ৭১ ॥ সঙ্কীর্ণে সঙ্কুলাকীর্ণে (৭২) মুণ্ডিতং পরিবাপিতম্। ৭৩। গ্রথিতং সন্দিতং দৃব্ধং (৭৪) বিসৃতং বিস্তৃতং ততম্ ॥ ৭৫ ॥ অন্তর্গতং

প্রসেতি। চতুষ্কং প্রতিকূলে। প্রসূয়তে র্যঃ। কূলাৎ প্রতীপং। সব্যাদ্বামাদপগতং। অপতিষ্ঠতি। অপস্থুদুর্ভ্যঃ কুরিতি কুঃ সুষমাদিত্বাৎ ষত্বং ॥ ৬৮ ॥

শরীরে বামমঙ্গং সব্যং। সব্যং বামেচ দক্ষিণইত্যজয়ঃ। দক্ষিণমঙ্গমপসব্যং সব্যাদপগতং। দক্ষিণং ত্বপসব্যং স্যাৎ বকারদ্বয়সংযুতমিতি তু রত্নকোষঃ ॥ ৬৯ ॥

সঙ্কেতি। দ্বয়মল্পাবকাশে। সংপূর্ব্বাৎ কটেরচ্। ঘঞি সংবাধঃ। পুংসি আবিষ্ট লিঙ্গঃ। সংবাধে বৃহদপি তদ্বভূব বর্ত্ম ইত্যপি পঠন্তীতি শ্রীপতিঃ ॥ ৭০ ॥

কেতি। দ্বয়ং দুপ্রবেশে। কলের্ব্বাহুলক ইলচ্। গহনমুক্তং ॥ ৭১ ॥

সঙ্কীতি। ত্রয়ং জনাদিনা নিরন্তর ব্যাপ্তে। কিরতেঃ ক্তঃ। সঙ্কোলতি কঃ। সলিলসহাবস্ক-সঙ্কুলমিতি ভট্টিভাষাসমাবেশাদস্ত্যঃ। শকি শঙ্কায়ামুলচি তালব্যবানিতি গোবর্দ্ধনঃ ॥ ৭২ ॥

মুণ্ডীতি। দ্বয়ং কৃতকেশবপনে। মুডি খণ্ডনে ক্তঃ। বপেরনেকার্থত্বান্মুণ্ডনেঽপি বৃত্তিঃ। তথাচ ভাষ্যং বপিঃ প্রবপণে দৃষ্টো মুণ্ডনে চাপি দৃশ্যত ইতি নাম কারিতান্তাৎ ক্তঃ ॥ ৭৩ ॥

গ্রেতি। ত্রয়ং গ্রথিতে। গ্রন্থ সন্দর্ভে ক্রৈয়াদিকাৎ ক্তঃ। গ্রন্থে শ্চৌরাদিকাৎ ক্তে গ্রন্থিতং। দৃন্‌ভেঃ ক্তঃ। গুম্ফিতমিতি কেচিৎ ॥ ৭৪ ॥

---

প্রসব্য শব্দ হইতে অপষ্ঠু পর্য্যন্ত ৪টী শব্দে প্রতিকূল বুঝায়। ১। প্রসব্য-ত্রিং {প্র-সূ+য, কর্ত্তৃ}। ২। প্রতিকূল-ত্রিং কূলের প্রতীপ অথবা {প্রতি-কল+অচ্, কর্ত্তৃ} বিরুদ্ধ ভাবে আবরণ করে যে। ৩। অপসব্য-ত্রিং {অপ-সূ+য, কর্ত্তৃ} অপকৃষ্ট প্রসব করে যে। ৪। অপষ্ঠু-ত্রিং {অপ-স্থা+কু, কর্ত্তৃ} অপ (নিকৃষ্ট ভাবে) থাকে যে ॥ ৬৮ ॥

বামশরীরকে সব্য এবং দক্ষিণ শরীরকে অপসব্য বলে। ১। সব্য-ত্রিং {সূ+য, কর্ত্তৃ} ২। অপসব্য-ত্রিং সব্য হইতে অপগত ॥ ৬৯ ॥

সঙ্কট ও সংবাধ শব্দে সঙ্কট (অল্প অবকাশ যাহাতে বা আপদ্ জনক) বুঝায়। ১। সঙ্কট-ত্রিং {সম্-কট্+অচ্, কর্ত্তৃ}। ২। সংবাধ-ত্রিং {সম্-বধ্+ঘঞ্, অধি} সম্যক্ বদ্ধ হয় ইহাতে অথবা সম্যক্ বাধা আছে ইহাতে ॥ ৭০ ॥

কলিল ও গহন শব্দে দুপ্রবেশ (যাহাতে কষ্টে প্রবেশ করা যায়) বুঝায়। ১। কলিল-ত্রিং {কল+ইলচ্, কর্ত্তৃ} প্রবেশককে ক্ষেপণ করে যে। ২। গহন-ত্রিং ॥ ৭১ ॥

সঙ্কীর্ণ, সঙ্কুল ও আকীর্ণ শব্দে জনাদি দ্বারা নিরন্তর ব্যাপ্ত অর্থাৎ ফাঁক না থাকে লোকাদি দ্বারা এরূপ ব্যাপ্ত বুঝায়। ১। সঙ্কীর্ণ-ত্রিং {সম্-কৃ+ক্ত, কর্ত্তৃ} সম্যক্ বিক্ষেপ কর্ষে যে। ২। সঙ্কুল-ত্রিং {সম্-কুল+ক, কর্ত্তৃ} [শঙ্কুল]। ২। আকীর্ণ-ত্রিং {আ-কৃ+ক্ত, কর্ত্তৃ} ॥ ৭২ ॥

মুণ্ডিত ও পরিবাপিত শব্দে কৃত মুণ্ডন (যাহার ছেদন করা হইয়াছে) বুঝায়। ১। মুণ্ডিত-ত্রিং {মুনড্+ক্ত, কর্ম্ম} মুণ্ডন করা হইয়াছে ইহাকে। ২। পরিবাপিত-ত্রিং {পরি-বপ্+ণিচ্, ক্ত, কর্ম্ম} পরিবাপন (মুণ্ডন) করা হইয়াছে ইহার ॥ ৭৩ ॥

গ্রথিত, সন্দিত ও দৃব্ধ শব্দে গ্রথিত বুঝায়। ১। গ্রথিত-ত্রিং {গ্রন্থ+ক্ত, কর্ম্ম} গ্রন্থন করা হইয়াছে ইহা। ২। সন্দিত-ত্রিং {সন্-দো+ক্ত, কর্ম্ম}। ৩। দৃব্ধ-ত্রিং {দৃভ্+ক্ত, কর্ম্ম} গ্রন্থন করা হইয়াছে ইহাকে ॥ ৭৪ ॥

বিস্মৃতং স্যাৎ ( ৭৬ ) প্রাপ্ত প্রণিহিতে সমে। ৭৭ । বেল্লিত প্রেঙ্খিতাধূত চলিতাকম্পিতা ধুতে ॥ ৭৮ ॥ নুত্ত নুন্নাস্তনিষ্ঠ্যুতাবিদ্ধক্ষিপ্তেরিতাঃ সমাঃ। ৭৯। পরিক্ষিপ্তন্তু নিবৃতং ( ৮০ ) মূষিতং মুষিতার্থকম্ ॥ ৮১ ॥ প্রবৃদ্ধপ্রসৃতে ( ৮২ ) ন্যস্তনিসৃষ্টে ( ৮৩ )

---

বীতি। ত্রয়ং বিস্মৃতে। স্থ গতৌ স্তৃঞ আচ্ছাদানে তনু বিস্তারে ক্তঃ ॥ ৭৫ ॥

অন্তরিতি। দ্বয়ং বিস্মৃতে। মধ্যপ্রাপ্তে বিস্মৃতে চ নমস্তন্তর্গতং বিস্তুরিতি রুদ্রঃ ॥ ৭৬ ॥

প্রেতি। দ্বয়ং প্রকরণপ্রাপ্তে। প্রণিদধাতেঃ ক্তঃ, দধাতের্হিঃ নের্নদ গদেতি ণত্বং ॥ ৭৭ ॥

বেল্লীতি। ষট্ কং কম্পিতে। বেল্ল গতৌ, ইখির্দওকো গত্যর্থঃ, আঙ পূর্ব্বে ধুঙ ধঙ্গৌ দীর্ঘ হ্রস্বান্তৌ সর্ব্বত্র ক্তঃ ॥ ৭৮ ॥

নুত্তেতি। সপ্তকং প্রেরিতে। নুদ প্রেরণে, হ্রীঘ্রাত্রোন্দ নুদ বিদাং বেতি বা নিষ্ঠানত্বং। অসু ক্ষেপণে, ষ্ঠিবু নিরসনে, আভি ব্যধ তাড়নে, ঈর গতৌ ক্তঃ ষ্ঠিবে বকারস্যোট্ ॥ ৭৯ ॥

পরীতি। দ্বয়ং পরিখাদিনা বেষ্টিতে। ক্ষিপেবৃঁঞশ্চ ক্তঃ ॥ ৮০ ॥

মূষীতি। দ্বয়ং চোরিতদ্রব্যেঃ। মুষির্ভৌবাদিকো দীর্ঘোপধঃ, ক্রৈয়াদিকো হ্রস্বোষধঃ, উভয়োর পি ক্তঃ ॥ ৮১ ॥

---

বিস্তৃত, বিস্তৃত ও তত শব্দে বিস্তৃত বুঝায়। ১। বিস্তৃত-ত্রিং { বি-স্থ+ক্ত, কর্ত্তৃ } বিশিষ্ট রূপ গমন করিয়াছে যে। ২। বিস্তৃত-ত্রিং { বি-স্তৃ+ক্ত, কর্ত্তৃ } আচ্ছাদিত করে যে। ৩। তত-ত্রিং { তন্+ক্ত, কর্ম্ম } ॥ ৭৫ ॥

অন্তর্গত ও বিস্মৃত শব্দে বিস্মৃত বুঝায়। ১। অন্তর্গত-ত্রিং { অন্তর্-গম্+ক্ত, কর্ত্তৃ } অন্তর ( মন হইতে তফাৎ ) গিয়াছে যে। ২। বিস্মৃত-ত্রিং { বি-স্মৃ+ক্ত, কর্ম্ম } বিস্মরণ হইয়াছে ইহাকে ॥ ৭৬ ॥

প্রাপ্ত ও প্রণিহিত শব্দে প্রকরণ প্রাপ্ত, কাহার মতে স্থাপিত বুঝায়। ১। প্রাপ্ত-ত্রিং { প্র-আপ্+ক্ত, কর্ম্ম } পাওয়া হইয়াছে ইহাকে। ২। প্রণিহিত-ত্রিং { প্র-নি-ধা+ক্ত, কর্ম্ম } প্রণিধান ( স্থাপন ) করা হইয়াছে ইহার ॥ ৭৭ ॥

বেল্লিত শব্দ হইতে ধুত পর্য্যন্ত ৬টী শব্দে কম্পিত বুঝায়। ১। বেল্লিত-ত্রিং { বেল্ল+ক্ত, কর্ত্তৃ } গমন করে ( চলে ) যে। ২। প্রেঙ্খিত-ত্রিং { প্র-ইনখ্+ক্ত, কর্ত্তৃ } ঐ। ৩। আধুত-ত্রিং { আ-ধু+ক্ত, কর্ত্তৃ } কাঁপে যে। ৪। চলিত-ত্রিং { চল+ক্ত, কর্ত্তৃ } চলে যে। ৫। কম্পিত-ত্রিং { কম্প্+ক্ত, কর্ত্তৃ } কাঁপে যে। ৬। ধুত-ত্রিং { ধু+ক্ত, কর্ত্তৃ } ঐ [ আধুত, ধুত ] ॥ ৭৮ ॥

নুত্ত শব্দ হইতে ঈরিত পর্য্যন্ত ৭টী শব্দে ক্ষিপ্ত বা প্রেরিত বুঝায়। ১। নুত্ত-ত্রিং { নুদ্+ক্ত, কর্ম্ম } প্রেরণ করা হইয়াছে ইহাকে। ২। নুন্ন-ত্রিং { নুদ্+ক্ত, কর্ম্ম } ঐ। ৩। অস্ত-ত্রিং { অস্+ক্ত, কর্ম্ম } ক্ষেপণ করা হয় ইহাকে। ৪। নিষ্ঠ্যূত-ত্রিং { নি-ষ্ঠিব্+ক্ত, কর্ম্ম } ঐ। ৫। বিদ্ধ-ত্রিং { ব্যধ+ক্ত, কর্ম্ম } তাড়না করা হয় ইহাকে। ৬। ক্ষিপ্ত-ত্রিং { ক্ষিপ্+ক্ত, কর্ম্ম } ক্ষেপণ করে ইহাকে। ৭। ঈরিত-ত্রিং { ঈর্+ক্ত, কর্ম্ম } ॥ ৭৯ ॥

পরিক্ষিপ্ত ও নিবৃত শব্দে পরিখা ( গড়খাই ) বেষ্টিত বুঝায়। ১। পরিক্ষিপ্ত-ত্রিং { পরি-ক্ষিপ্+ক, কর্ম্ম }। ২। নিবৃত-ত্রিং { নি-বৃ+ক্ত, কর্ম্ম } আবরণ করা হইয়াছে ইহাকে ॥ ৮০ ॥

মূষিত ও মুষিত শব্দে চোরি ( যাহা চুরি করিয়া আনা হয় ) বুঝায়। ১। মূষিত-ত্রিং { মূষ্+ক্ত, কর্ম্ম } চুরি করা হইয়াছে ইহাকে। ২। মুষিত-ত্রিং { মুষ+ক্ত, কর্ম্ম } ঐ ॥ ৮১ ॥

গুণিতাহতে। ৮৪ । নিদিগ্ধোপচিতে ( ৮৫ ) গূঢ়গুপ্তে ( ৮৬ )
গুণ্ডিতরূষিতে ॥ ৮৭ ॥ দ্রুতাবদীর্ণে ( ৮৮ ) উদ্গূর্ণোদ্যতে ( ৮৯ )
কাচিত শিক্যিতে। ৯০ । ঘ্রাণ ঘ্রাতে ( ৯১ ) দিগ্ধ লিপ্তে ( ৯২ )

---

প্রেতি। দ্বয়ং কৃতপ্রসরণে। প্রপূর্ব্বোবৃধিঃ প্রসরণেঽপি। "তস্মাদয়ং প্রববৃধে পৃথিবীপতীনাম্" ইতি ভবভূতিঃ ॥ ৮২ ॥

ন্যেতি। দ্বয়ং স্থাপ্যে। ক্ষিপ্ত ইত্যন্যে ॥ ৮৩ ॥

গুণীতি। দ্বয়ং গুণিতে। অঙ্কোঽঙ্কান্তরেণাভ্যস্তো গুণিতঃ ॥ ৮৪ ॥

নীতি। দ্বয়ং লেপাদিনোপচিতে। দিহেরূপচি ঙশ্চ ক্তঃ ॥ ৮৫ ॥

গূঢ়েতি। দ্বয়ং কৃত গোপনে। গুণ্ডীতি। দ্বয়ং ধূল্যাদি ম্রক্ষিতে। গুড়ি বেষ্টনে, রূষিভাদিশেষৌ মূর্দ্ধন্যান্তঃ, যথা "নখপ্রভারূষিত কঙ্কপত্রে" ইতি রঘৌ প্রয়োগঃ ॥ ৮৬-৮৭ ॥

দ্রুতেতি। দ্বয়ং জাতদ্রবীভূতে। দৃ বিদারণে ক্তঃ নিষ্ঠানত্বং ॥ ৮৮ ॥

উদিতি। দ্বয়মুদ্যতে শস্ত্রাদৌ। গুরী উদ্যমে উদ্যমেশ্চ ক্তঃ ॥ ৮৯ ॥

কেতি। দ্বয়ং শিক্যারোপিতবস্তুনি। তারকাদিত্বাদিতচ্। শিক্যতে ইতি কশ্চিৎ ॥ ৯০ ॥

ঘ্রেতি। দ্বয়ং শিঙ্ঘিতে পুষ্পাদৌ। হ্রীঘ্রাত্রেত্যাদিনা নিষ্ঠানত্বং ॥ ৯১ ॥

---

প্রবৃদ্ধ ও প্রসৃত শব্দে প্রসৃত ( বিস্তৃত ) বুঝায়। ১। প্রবৃদ্ধ-ত্রিং { প্র-বৃধ+ক্ত, কর্ত্তৃ } প্রকৃষ্ট রূপ বৃদ্ধি পায় যে। ২। প্রসৃত-ত্রিং { প্র-সৃ+ক্ত, কর্ত্তৃ } প্রসরণ হয় ইহার ॥ ৮২ ॥

ন্যস্ত ও নিসৃষ্ট শব্দে স্থাপ্য বুঝায়। ১। ন্যস্ত-ত্রিং { নি-অস্+ক্ত, কর্ম্ম } নিক্ষেপ করা হইয়াছে ইহার। ২। নিসৃষ্ট-ত্রিং { নি-সৃজ্+ক্ত, কর্ম্ম } ॥ ৮৩ ॥

গুণিত ও আহত শব্দে গুণিত ( যাহার গুণ করা হইয়াছে ) বুঝায়। ১। গুণিত-ত্রিং { গুণ+ক্ত, কর্ম্ম } গুণ করা হইয়াছে ইহাকে। ২। আহত-ত্রিং { আ-হন্+ক্ত, কর্ম্ম } ॥ ৮৪ ॥

নিদিগ্ধ ও উপচিত শব্দে লিপ্ত ( যাহাতে লেপ দেওয়া হইয়াছে ) বুঝায়। ১। নিদিগ্ধ-ত্রিং { নি-দিহ্+ক্ত, কর্ম্ম } লেপ দেওয়া হইয়াছে ইহাকে। ২। উপচিত-ত্রিং { উপ-চি+ক্ত, কর্ত্তৃ } লেপন দ্বারা উপচয় ( বৃদ্ধি ) হইয়াছে ইহার ॥ ৮৫ ॥

গূঢ় ও গুপ্ত শব্দে গুপ্ত ( যাহা অন্য কেহ জানে না ) বুঝায়। ১। গূঢ়-ত্রিং { গুহ্+ক্ত, কর্ম্ম } আচ্ছাদন করা হইয়াছে ইহাকে। ২। গুপ্ত-ত্রিং { গুপ্+ক্ত, কর্ম্ম } সকলের অজ্ঞাত রক্ষা করা হয় ইহাকে ॥ ৮৬ ॥

গুণ্ডিত ও রূষিত শব্দে ধূলি প্রভৃতি ম্রক্ষিত বুঝায়। ১। গুণ্ডিত-ত্রিং { গুন্ড্+ক্ত, কর্ম্ম } ধূলি প্রভৃতি দ্বারা বেষ্টন করা হয় ইহাকে। ২। রূষিত-ত্রিং { রূষ্+ক্ত, কর্ম্ম } ভূষিত করা হয় ইহাকে ॥ ৮৭ ॥

দ্রুত ও অবদীর্ণ শব্দে দ্রবীভূত ( গলিত ) বুঝায়। ১। দ্রুত-ত্রিং { দ্রু+ক্ত, কর্ত্তৃ } চালিত হয় যে। ২। অবদীর্ণ-ত্রিং { অব-দৃ+ক্ত, কর্ম্ম } অনায়াসে বিদারণ করা যায় ইহাকে ॥ ৮৮ ॥

উদ্গূর্ণ ও উদ্যত শব্দে উদ্যত ( উত্তোলিত ) বুঝায়। ১। উদ্গূর্ণ-ত্রিং { উৎ-গুর্+ক্ত, কর্ম্ম } উঠান হইয়াছে ইহাকে। ১। উদ্যত-ত্রিং { উৎ-যম্+ক্ত, কর্ম্ম } ঐ ॥ ৮৯ ॥

কাচিত ও শিক্যিত শব্দে শিক্যারোপিত ( শিকায় স্থাপিত ) বুঝায়। ১। কাচিত-ত্রিং { কাচ্+ইতচ্ } কাচে ( শিকায় ) স্থাপিত। ২। শিক্যিত-ত্রিং { শিক্য+ইতচ্ } শিক্যায় ( শিকায় ) স্থাপিত ॥ ৯০ ॥

ঘ্রাণ ও ঘ্রাত শব্দে সিঙ্ঘিত ( যাহার গন্ধ লওয়া হইয়াছে ) বুঝায়। ১। ঘ্রাণ-ত্রিং { ঘ্রা+ক্ত, কর্ম্ম } যাহার ঘ্রাণ লওয়া হইয়াছে। ২। ঘ্রাত-ত্রিং ঐ ॥ ৯১ ॥

সমুদক্তোদ্ধৃত সমে ॥ ৯৩ ॥ বেষ্টিতং স্যাদ্বলয়িতং সম্বীনং রুদ্ধমাবৃতম্ ।৯৪। রুগ্ন ভুগ্নে (৯৫) ২থ নিশিতক্ষ্ণুতশাতানি তেজিতে।৯৬॥
স্যাদ্বিনাশোন্মুখং পক্বং (৯৭) হ্রীণহ্রীতৌ তু লজ্জিতে। ৯৮।
বৃতে তু বৃত্ত ব্যাবৃত্তৌ (৯৯) সংযোজিত উপাহিতঃ ॥ ১০০ ॥

---

দীতি। দ্বয়ং চন্দনাদিনা লিপ্তে ॥ ৯২ ॥

সমুদেতি। দ্বয়ং কূপাদেরুত্থিত জলাদৌ। সমুদঞ্চেঃ ক্তঃ ॥ ৯৩ ॥

বেষ্টীতি। পঞ্চকং প্রাকারাদিনা বেষ্টিতে। বলয়ঃ সঞ্জাতোঽস্যেতচ্। বেঞরুধ বৃঞাং ক্তঃ ॥ ৯৪ ॥

রুগ্নমিতি। দ্বয়ং ব্যাধিনা কুটিলে ॥ ৯৫ ॥

নীতি। চতুষ্কং শাণাদিনা তীক্ষ্ণীকৃতে। সর্ব্বত্র ক্তঃ। বাচ্ছাশোরিতি প্রক্তে ইত্বং ॥ ৯৬ ॥

বীতি। দ্বয়ং পক্বে ফলাদৌ। ক্ষৈ শুবিপচাং মকবা ইতি নিষ্ঠাতস্য বত্বং। পরিণতে ক্বাথেচ্চ পক্বং বক্ষ্যতে ॥ ৯৭ ॥

হ্রীতি। ত্রয়ং লজ্জিতে। হ্রী লজ্জায়াং নিষ্ঠানত্বং বা। লজ্জা জাতাস্য ইতচ্ ॥ ৯৮ ॥

বৃত্ত ইতি। ত্রয়ং কৃতসংবরণে। বৃঞ বরণে বৃতু বর্ত্তনে বাবৃত্ত বর্ত্তনে ক্তঃ ॥ ৯৯ ॥

---

দিগ্ধ ও লিপ্ত শব্দে চন্দনাদি দ্বারা লিপ্ত (যাহাতে চন্দন লেপন করা হইয়াছে) বুঝায়। ১। দিগ্ধ-ত্রিং { দিহ্+ক্ত, কর্ত্তৃ } লেপন দ্বারা উপচয় হইয়াছে যাহার। ২। লিপ্ত-ত্রিং { লিপ্+ক্ত, কর্ম্ম } ঐ ॥ ৯২ ॥

সমুদক্ত ও উদ্ধৃত শব্দে কূপাদি হইতে উত্তোলিত বুঝায়। ১। সমুদক্ত-ত্রিং { সম্-উৎ-অনচ+ক্ত, কর্ম্ম }। ২। উদ্ধৃত-ত্রিং { উৎ-ধৃ+ক্ত, কর্ম্ম } উদ্ধরণ (উত্তোলন) করা হয় ইহাকে অথবা { উৎ-হৃ+ক্ত, কর্ম্ম } ॥ ৯৩ ॥

বেষ্টিত শব্দ হইতে আবৃত পর্য্যন্ত ৫টী শব্দে বেষ্টিত বুঝায়। ১। বেষ্টিত-ত্রিং { বেষ্ট্+ক্ত, কর্ম্ম } বেষ্টন করা হইয়াছে ইহাকে। ২। বলয়িত-ত্রিং { বলয়+ইতচ্ } বলয় আছে ইহার। ৩। সম্বীন-ত্রিং { সম্-বে+ক্ত, কর্ম্ম } সম্বৃত (আচ্ছাদিত) করা হয় ইহাকে। ৪। রুদ্ধ-ত্রিং { রুধ্+ক্ত, কর্ম্ম } রোধ করা হইয়াছে ইহাকে। ৫। আবৃত-ত্রিং {আ-বৃ+ক্ত, কর্ম্ম} আবরণ করা হইয়াছে ইহাকে ॥ ৯৪ ॥

রুগ্ন ও ভুগ্ন শব্দে রোগাদিদ্বারা কুটিল বা রোগযুক্ত বুঝায়। ১। রুগ্ন-ত্রিং { রুজ্+ক্ত, কর্ত্তৃ } রোগ আছে ইহার। ২। ভুগ্ন-ত্রিং { ভুজ্+ক্ত, কর্ত্তৃ } ॥ ৯৫ ॥

নিশিত, ক্ষ্ণুত, শাত ও তেজিত শব্দে শানাদি দ্বারা তীক্ষ্ণীকৃত (ধারাল) বুঝায়। ১। নিশিত-ত্রিং { নি-শো+ক্ত, কর্ম্ম } তীক্ষ্ণ করা হইয়াছে ইহাকে। ২। ক্ষ্ণুত-ত্রিং { ক্ষ্ণু+ক্ত, কর্ম্ম } তেজিত করা হইয়াছে ইহাকে। ৩। শাত-ত্রিং { শান্+ক্ত, কর্ম্ম } ঐ। ৪। তেজিত-ত্রিং { তিজ+ণিচ্+ক্ত, কর্ম্ম } ঐ ॥ ৯৬ ॥

বিনাশোন্মুখ ও পক্ব শব্দে পক্ব (পাকা) বুঝায়। ১। বিনাশোন্মুখ-ত্রিং বিনাশের জন্য উদ্গত মুখ (আরম্ভ) ইহার, অথবা বিনাশে উন্মুখ (উদ্যত)। ২। পক্ব-ত্রিং { পচ্+ক্ত, কর্ম্ম } পাক করা হইয়াছে ইহাকে ॥ ৯৭ ॥

হ্রীণ, হ্রীত ও লজ্জিত শব্দে লজ্জিত বুঝায়। ১। হ্রীণ-ত্রিং { হ্রী+ক্ত, কর্ত্তৃ } লজ্জা আছে ইহার। ২। হ্রীত-ত্রিং { হ্রী+ক্ত, কর্ত্তৃ } ঐ। ৩। লজ্জিত-ত্রিং { লজ্জা+ইতচ্ } লজ্জা আছে ইহার ॥ ৯৮ ॥

বৃত, বৃত্ত ও ব্যাবৃত শব্দে সংবৃত (যাহার সংবরণ করা হইয়াছে) বুঝায়। ১। বৃত-ত্রিং

প্রাপ্যং গম্যং সমাসাদ্যং (১০১) স্যন্নং রীণং স্নুতং স্রুতম্ ।১০২।
সঙ্গূঢ়ঃস্যাৎ সঙ্কলিতো (১০৩) ঽবগীতঃ খ্যাতগর্হণঃ ॥ ১০৪ ॥
বিবিধঃ স্যাদ্বহুবিধো নানারূপঃ পৃথগ্বিধঃ। ১০৫। অবরীণো
ধিক্কৃত শ্চাপ্যবধ্বস্তোঽবচূর্ণিতঃ॥১০৬॥ অনায়াসকৃতং ফাণ্টং (১০৭)

সমিতি। দ্বয়ং পদার্থান্তরেণ সংযুক্তীকৃতে পদার্থে। সংযুজেরিনন্তাৎ ক্তঃ ॥ ১০০ ॥

প্রেতি। ত্রয়ং প্রাপ্তুংশক্যে ॥ ১০১ ॥

স্যেতি। চতুষ্কং স্রুতে জলাদৌ। স্যন্দূ স্রবণে, রীঙ স্রবণে, স্বাদয় ওদন্থবন্ধা দত্যোদনুবন্ধত্বেন নিষ্ঠানত্বং। স্রু গতৌ ষ্ণু প্রস্রবণে সর্ব্বত্র ক্তঃ ॥ ১০২ ॥

সমিতি। দ্বয়ং সংবৃতীকৃতে ॥ ১০৩ ॥

অবেতি। দ্বয়ং খ্যাতকুৎসিতপুরুষে ॥ ১০৪ ॥

বিবীতি। চতুষ্কং নানাপ্রকারে ॥ ১০৫ ॥

অবেতি। দ্বয়ং ধিক্কৃতে। অধরীণোঽপীতি স্বভূঃ। অবেতি। দ্বয়ং দন্তচন্দনাদি চূর্ণে। চতুষ্কমবচূর্ণিত ইতি কলিঙ্গঃ ॥ ১০৬ ॥

{ বৃ+ক্ত, কর্ম্ম } সংবরণ করা হইয়াছে ইহার। ২। বৃত্ত-ত্রিং { বৃৎ+ক্ত, কর্ত্তৃ }। ৩। ব্যাবৃত্ত-ত্রিং { বি-আ-বৃৎ+ক্ত, কর্ত্তৃ } ॥ ৯৯ ॥

সংযোজিত ও উপাহিত শব্দে অন্য পদার্থের সহিত সংযুক্তীকৃত বুঝায়। ১। সংযোজিত-ত্রিং { সম্-যুজ্+ণিচ্+ক্ত, কর্ম্ম }। ২। উপাহিত-ত্রিং { উপ-আ-ধা+ক্ত, কর্ম্ম } অন্য বস্তুর সহিত স্থাপন করা হয় ইহাকে ॥ ১০০ ॥

প্রাপ্য, গম্য ও আসাদ্য শব্দে প্রাপ্য (যাহা পাইবার উপযুক্ত) বুঝায়। ১। প্রাপ্য-ত্রিং { প্র-আপ্+য, কর্ম্ম } পাওয়া যায় ইহাকে। ২। গম্য-ত্রিং {গম্+য, কর্ম্ম} ঐ। ৩। আসাদ্য-ত্রিং { আ-সদ্+ঘ্যণ্, কর্ম্ম } ॥ ১০১ ॥

স্যন্ন, রীণ, স্নুত ও স্রুত শব্দে স্রুত (যাহা ক্ষরিত হয়) বুঝায়। ১। স্যন্ন-ত্রিং { স্যন্দ্+ক্ত, কর্ত্তৃ } ক্ষরিত হয় যে। ২। রীণ-ত্রিং { রী+ক্ত, কর্ত্তৃ } ঐ। ৩। স্নুত-ত্রিং { স্নু+ক্ত, কর্ত্তৃ } পতিত হয় যে। ৪। স্রুত-ত্রিং { স্রু+ক্ত, কর্ত্তৃ } স্রাব হয় ইহার ॥ ১০২ ॥

সঙ্গূঢ় ও সঙ্কলিত শব্দে সংযোজিত (যাহার যোগ করা হইয়াছে) বুঝায়। ১। সঙ্গূঢ়-ত্রিং { সম্-গুহ্+ক্ত, কর্ম্ম }। ২। সঙ্কলিত-ত্রিং { সম্-কল্+ণিচ্+ক্ত, কর্ম্ম } সঙ্কলন (যোগ) করা হইয়াছে ইহার ॥ ১০৩ ॥

অবগীত ও খ্যাতগর্হণ শব্দে নিন্দিত বুঝায়। ১। অবগীত-ত্রিং { অব-গৈ+ক্ত, কর্ম্ম } অব (নিকৃষ্টরূপে) গানকরা (বলা) হয় ইহাকে অর্থাৎ যাহাকে নিন্দা করা হয়। ২। খ্যাতগর্হণ-ত্রিং খ্যাত (কথিত) হইয়াছে গর্হণ ((নিন্দা) ইহার ॥ ১০৪ ॥

বিবিধ, বহুবিধ, নানারূপ ও পৃথগ্বিধ শব্দে নানাপ্রকার বুঝায়। ১। বিবিধ-ত্রিং বিচিত্র বিধা (প্রকার) ইহার। ২। বহুবিধ-ত্রিং বহুবিধা (প্রকার) ইহার। ৩। নানারূপ-ত্রিং নানা (বহু) রূপ ইহার। ৪। পৃথগ্বিধ-ত্রিং পৃথক্ (বিভিন্ন) বিধা ইহার। ১০৫ ॥

অবরীণ ও ধিক্কৃত শব্দে ধিক্কৃত (যাহাকে ধিক্কার দেওয়া হয়) এবং অবধ্বস্ত ও অবচূর্ণিত শব্দে চন্দনাদির চূর্ণ (গুড়া) বুঝায়। কাহার মতে এই ৪টী শব্দেই চূর্ণিত বুঝায়। ১। অবরীণ-ত্রিং { অব-রী+ক্ত, কর্ত্তৃ } স্বভাব হইতে ক্ষরিত হইয়াছে যে। ২। ধিক্কৃত-ত্রিং { ধিক্-কৃ+ক্ত, কর্ম্ম } ধিক্কার করা হইয়াছে যাহাকে। ৩। অবধ্বস্ত-ত্রিং { অব-ধ্বন্স্+ক্ত, কর্ম্ম } ধ্বংস করা হইয়াছে ইহাকে। ৪। অবচূর্ণিত-ত্রিং { অব-চূর্ণ+ইতচ্ } ॥ ১০৬ ॥

স্বনিতং ধ্বনিতং সমে। ১০৮। বদ্ধে সন্দানিতং মূতমুদ্দিতং সন্দিতং সিতম্॥ ১০৯॥ নিষ্পক্বে ক্বথিতং (১১০) পাকে ক্ষীরাজ্যপয়সাং শৃতম্। ১১১। নির্ব্বাণো মুনিবহ্ন্যাদৌ (১১২) নির্ব্বাতস্তু গতে হনিলে॥ ১১৩॥ পক্বং পরিণতে (১১৪) গূনং হন্নে (১১৫) মীঢ়ন্তু

---

আয়াসংবিনা জলনিমজ্জনমাত্রেণ বৃক্ষোদ্দীর্ণ কষায়াদিনা সংপৃক্তে জলে ফাণ্টং। ত্রিফলাদি রস ইতি স্বভূঃ। দ্রবদ্রব্য লোড়িত সক্ত্বাদীত্যন্যে। ফণ গতৌ ক্তে ক্ষুভি বাহীত্যাদিনা অনায়াসে ইডভাবঃ॥ ১০৭॥

স্বেতি। দ্বয়ং শব্দিতে॥ ১০৮॥

বেতি। ষড় বদ্ধে। সন্দানযোগাদিতচ্। মূর্ব্বী বন্ধনে ক্তঃ, রাল্লোপ্যাবিতি বলোপঃ নিষ্ঠা-নত্বং। মূঙ বন্ধনে মূতমিতি স্বভূঃ। উৎসমোর্দ্দ্যতেঃ ষিঞশ্চ ক্তঃ॥ ১০৯॥

নিষ্পেতি। দ্বয়মতিশয়পক্বে। নিঃশেষেণ পক্বং। ক্বথে নিষ্পাকে ক্তঃ॥ ১১০॥

দুগ্ধঘৃতপয়সাং পাকে শৃতং। শৃতং পাকে ইতি সাধুঃ॥ ১১১॥

নির্ব্বাণোহবাত ইতি নত্বং। নির্ব্বাণো মুনি মুক্তিং প্রাপ্তঃ, নির্ব্বাণোহগ্নির্দীপ্তি রহিতঃ॥১১২॥

গতে বায়ৌ নির্ব্বাতঃ॥ ১১৩॥

পেতি। দ্বয়ং পরিণতে। যথা পক্বা বুদ্ধিঃ॥ ১১৪॥

গূনমিতি। দ্বয়ং কৃতপুরীষোৎসর্গে। গু পুরীষোৎসর্গে ক্তঃ। দুগ্বো দীর্ঘশ্চেতি নিষ্ঠানত্বং দীর্ঘশ্চ। হদের্দাদস্য চেতি নিষ্ঠানত্বং॥ ১১৫॥

---

অনায়াসকৃত ও ফাণ্ট শব্দে অনায়াস কৃত (যাহা বিনা কষ্টে নিষ্পন্ন হয়) বুঝায়; কাহার মতে কাথ বিশেষ বুঝায়। ১। অনায়াসকৃত-ত্রিং অনায়াসে (বিনাকষ্টে) কৃত (করা হইয়াছে যাহা)। ২। ফাণ্ট-ত্রিং {ফণ্+ক্ত, কর্ত্তৃ}॥ ১০৭॥

স্বনিত ও ধ্বনিত শব্দে শব্দিত বুঝায়। ১। স্বনিত-ত্রিং {স্বন্+ক্ত, কর্ম্ম}। ২। ধ্বনিত-ত্রিং {ধ্বন্+ক্ত, কর্ম্ম}॥ ১০৮॥

বদ্ধ শব্দ হইতে সিত পর্যন্ত ৬টী শব্দে বদ্ধ বুঝায়। ১। বদ্ধ-ত্রিং {বন্ধ্+ক্ত, কর্ম্ম} বন্ধন করা হইয়াছে ইহাকে। ২। সন্দানিত-ত্রিং {সন্দান+ইতচ্} সন্দান (দড়ি) যুক্ত। ৩। মূত-ত্রিং {মূ+ক্ত, কর্ম্ম} বন্ধন করা হইয়াছে ইহাকে। ৪। উদ্দিত-ত্রিং {উৎ-দো+ক্ত, কর্ম্ম}। ৫। সন্দিত-ত্রিং {সম্-দো+ক্ত, কর্ম্ম}। ৬। সিত-ত্রিং {সি+ক্ত, কর্ম্ম} বন্ধন করা হইয়াছে ইহাকে॥ ১০৯॥

নিষ্পক্ব ও কথিত শব্দে অতিশয় পক্ব (ভাল মতে পাকা) বুঝায়। ১। নিষ্পক্ব-ত্রি নিঃশেষ রূপে পক্ব অর্থাৎ যাহা হইতে আর পক্ব হইতে পারেনা। ১। ক্বথিত-ত্রিং {ক্বথ্+ক্ত, কর্ম্ম} নিঃশেষ রূপে পাক করা হইয়াছে ইহাকে॥ ১১০॥

শৃত শব্দে পক্ব ক্ষীর, আজ্য (ঘৃত) ও পয়সাদি বুঝায়। ১। শৃত-ত্রিং {শ্রা+ক্ত, কর্ম্ম} পাক করা হইয়াছে ইহাকে॥ ১১১॥

নির্ব্বাণ শব্দে মুক্তিপ্রাপ্ত মুনি এবং দীপ্তিরহিত অগ্নি বুঝায়। ১। নির্ব্বাণ-ত্রিং {নির্-বা+ক্ত, কর্ত্তৃ} নির্ (নাই) গতি ইহার অর্থাৎ যাহার গমনাগমন রহিত হইয়াছে॥ ১১২॥

নির্ব্বাত শব্দে গত বায়ু বুঝায়। ১। নির্ব্বাত-ত্রিং {নির্-বা+ক্ত, কর্ত্তৃ}॥ ১১৩॥

পক্ব ও পরিণত শব্দে পরিণত (শেষ অবস্থা প্রাপ্ত) বুঝায়। ১। পক্ব-ত্রিং। ২। পরিণত-ত্রিং {পরিণম্+ক্ত, কর্ত্তৃ}॥ ১১৪॥

মূত্রিতে। ১১৬। পুষ্টে তু পুষিতং (১১৭) সোঢ়ে ক্ষান্তং (১১৮) মুদ্বান্তং মুদ্গতে ॥ ১১৯ ॥ দান্তস্তু দমিতে (১২০) শান্তঃ শমিতে (১২১) প্রার্থিতেঽর্দ্দিতঃ। ১২২। জ্ঞপ্তস্তু জ্ঞপিতে (১২৩)

---

মীতি। দ্বয়ং কৃতমূত্রে। মিহের্মূত্রয়তেশ্চ ক্তঃ ॥ ১১৬ ॥

পৃষ্ঠ ইতি। দ্বয়ং পুষিতে। পুষ্যতেঃ পুষ্ণাতেশ্চ ক্তঃ। ক্রৈয়াদিকাদিট্ ॥ ১১৭ ॥

সোঢ় ইতি। দ্বয়ং ক্ষান্তে ॥ ১১৮ ॥

উদ্বেতি। দ্বয়ং কৃত বমনে। উদ্বমতিস্ম, অপিবমিভ্যাং বেতি বেট্। ও হাঙ গতাবিত্যস্য উদ্ধানমিতি স্বভূঃ ॥ ১১৯ ॥

দেতি। দ্বয়ং সামান্যেন বহনাদিক্লেশসহে। পূর্ব্বন্তু তপঃক্লেশসহে উক্তমিতি কেচিৎ। বস্তুতস্তু পূর্ব্বমনিনন্তোঽয়মিনন্ত ইতি ভেদঃ। দান্ত শান্তইত্যাদিনা সাধুঃ ॥ ১২০ ॥

শেতি। দ্বয়ং শান্তে ॥ ১২১ ॥

প্রেতি। দ্বয়ং যাচিতে। অর্থয়তেরর্দ্দ গতৌ যাচনেচ ক্তঃ ॥ ১২২ ॥

জ্ঞেতি। দ্বয়ং বিজ্ঞপ্তে ॥ ১২৩ ॥

---

গূন ও হন্ন শব্দে কৃতপুরীষোৎসর্গ (বাহ্যে গিয়াছে যে) বুঝায়। ১। গূন-ত্রিং {গু+ক্ত, কর্ত্তৃ} পুরীষ (মল) ত্যাগ করিয়াছে যে। ২। হন্ন-ত্রিং {হদ্+ক্ত, কর্ত্তৃ} ॥ ১১৫ ॥

মীঢ় ও মূত্রিত শব্দে কৃতমূত্র (প্রস্রাব করিয়াছে যে) বুঝায়। ১। মীঢ়-ত্রিং {মিহ্+ক্ত, কর্ত্তৃ} প্রস্রাব ত্যাগ করিয়াছে যে। ২। মূত্রিত-ত্রিং {মূত্র+ণিচ+ক্ত, কর্ত্তৃ} প্রস্রাব করিয়াছে যে ॥ ১১৬ ॥

পুষ্ট ও পুষিত শব্দে পুষিত (যাহাকে খাদ্যাদিদ্বারা পোষণ করা হইয়াছে) বুঝায়। ১। পুষ্ট-ত্রিং {পুষ্+ক্ত, কর্ম্ম} পোষণ (খাদ্যাদি দ্বারা প্রতিপালন) করা হইয়াছে ইহাকে। ২। পুষিত-ত্রিং ঐ ॥ ১১৭ ॥

সোঢ় ও ক্ষান্ত শব্দে যাহা সহ্য করা হইয়াছে তাহা বুঝায়। ১। সোঢ়-ত্রিং {সহ্+ক্ত, কর্ত্তৃ} সহ্য করা হইয়াছে ইহা। ২। ক্ষান্ত-ত্রিং {ক্ষম+ক্ত, কর্ম্ম} ক্ষমা করা হইয়াছে ইহাকে ॥ ১১৮ ॥

উদ্বান্ত ও উদ্গত শব্দে কৃত বমন (যে বমন করিয়াছে) বুঝায়। কাহার মতে যাহা বমন করা হইয়াছে তাহাকে বুঝায়। ১। উদ্বান্ত-ত্রিং {উৎ-বম্+ক্ত, কর্ত্তৃ} বমন করিয়াছে যে। ২। উদ্গত-ত্রিং {উৎ-গম্+ক্ত, কর্ত্তৃ} [উদ্ধত] ॥ ১১৯ ॥

দান্ত ও দমিত শব্দে ক্লেশ সহকে বুঝায়। ১। দান্ত-ত্রিং {দম্+ক্ত, কর্ত্তৃ} রিপুকে বা তপঃকষ্টকে দমন করিয়াছে যে অর্থাৎ যাহার তপঃ কষ্টবোধ নাই। ২। দমিত-ত্রিং ঐ ॥ ১২০ ॥

শান্ত ও শমিত শব্দে শান্ত (যাহার শান্তি গুণ আছে) বুঝায়। ১। শান্ত-ত্রিং {শম্+ক্ত, কর্ত্তৃ} শান্তি আছে ইহার। ২। শমিত-ত্রিং ঐ ॥ ২২১ ॥

প্রার্থিত ও অর্দ্দিত শব্দে প্রার্থিত (যাহা প্রার্থনা করা হইয়াছে) বুঝায়। ১। প্রার্থিত-ত্রিং {প্র-অর্থ+ণিচ্+ক্ত, কর্ম্ম} প্রার্থনা করা হইয়াছে ইহাকে। ২। অর্দ্দিত-ত্রিং {অর্দ্দ+ক্ত, কর্ম্ম} ঐ ॥ ১২২ ॥

জ্ঞপ্ত ও জ্ঞপিত শব্দে বিজ্ঞপ্ত (যাহা জানা হইয়াছে) বুঝায়। ১। জ্ঞপ্ত-ত্রিং {জ্ঞপি+ক্ত, কর্ম্ম} জানা হইয়াছে ইহাকে। ২। জ্ঞপিত-ত্রিং ঐ ॥ ১২৩ ॥

তির্য্যগর্থে সাচি তিরো (১৭) হপ্যাহথ সম্বোধনার্থকাঃ॥ স্যুঃ প্যাট্ পাড়ঙ্গ হে হৈ ভোঃ (১৮) সময়া নিকষা হিরুক্। ১৯। অতর্কিতে তু সহসা স্যাৎ (২০) পুরঃ পুরতো-হগ্রতঃ॥ ২১॥ স্বাহা দেবহবির্দ্দানে শ্রৌষড়্ বৌষড়্ বষট্ স্বধা। ২২। কিঞ্চিদীষন্মনাগল্পে (২৩) প্রেত্যাহমুত্র ভবা-ন্তরে॥ ২৪॥ বদ্বা যথা তথৈবৈবং সাম্যে (২৫) হহো হী চ

সাচীতি দ্বয়ং তির্য্যগর্থে। "সাচী কৃতা চারুতরেণ তস্থৌ"। বক্রেণেতি শেষঃ। তির্য্যক্ সাচিঃ স্ত্রিয়ামিতি রত্নকোষেহনব্যয়োহপি সাচিশব্দঃ। প্যেতি ষট্ সম্বোধনার্থকাঃ। যথা—প্যাট্ পাচক, পাট্ পার্থ। প্রাডিত্যন্তে। অঙ্গ পুত্রকাধীষ। হে পুত্র, হৈপুত্র ভো রাম ॥ ১৭-১৮ ॥

সময়েতি ত্রয়ং সমীপে মধ্যেহপি। সময়া নিকষা মধ্যে সময়া নিকষান্তিকে ইতি রুদ্রঃ। হিরুঙ্মধ্যে বিনার্থে চেতি রত্নকোষঃ। ১৯॥

সহসা বিদধীত ন ক্রিয়ামিতি। অকস্মাচ্ছব্দোপ্যত্র ॥ ২০ ॥

পুর ইতি ত্রয়মগ্রার্থে। পূর্ব্বপরয়োরপিঃ পরধোচ ইতি পুরাদেশঃ পূর্ব্বশব্দস্য। এবমতস্ প্রত্যয়ে পুরতঃ। আদিত্বাত্তসি অগ্রতঃ ॥ ২১ ॥

স্বাহেতি পঞ্চকং দেবহবির্দানে। পিতৃণাং শ্রাদ্ধদেবত্বাৎ পিতৃদানে স্বধা। স্বধা স্ত্রিয়ামপ্রিয়। পিতৃদানে স্বধাশব্দ স্তদস্নেচ প্রকীর্ত্তিত ইতি রুদ্রঃ ॥ ২২ ॥

কিঞ্চিদিতি। ত্রয়মল্পে ॥ ২৩ ॥

প্রেত্যেতি দ্বয়ং জন্মান্তরে ॥ ২৪ ॥

বদ্বেতি। ষট্কং সাদৃশ্যে। অগ্নিবৎ। পদ্মিনীবাস্তরূপাৎ। যথাচৈত্রস্তথা মৈত্রঃ। শালেব শাখা। ইবার্থ এবে তথেবেতি পাঠে ইবশব্দঃ। অর্কং এবং তাপয়তি। বশব্দোহত্র। শাত্রবং ব যশঃ পশুঃ ॥ ২৫ ॥

সাচি ও তিরস্ শব্দে বক্র বুঝায়। ১। সাচি-অং। ২। তিরস্-অং ॥ ১৭ ॥

প্যাট্, পাট্, অঙ্গ, হে, হৈ ও ভোস্ শব্দে সম্বোধন বুঝায়। ১। প্যাট্-অং। ২। পাট্-অং। ৩। অঙ্গ-অং। ৪। হে-অং। ৫। হৈ-অং। ৬। ভোস্-অং [প্রাট্] ॥ ১৮ ॥

সময়া, নিকষা ও হিরুক্ শব্দে নিকট ও মধ্য বুঝায়। ১। সময়া-অং। ২। নিকষা-অং। ৩। হিরুক-অং ॥ ১৯ ॥

সহসা শব্দে অতর্কিত বুঝায়। ১। সহসা-অং [অকস্মাৎ]। ২০ ॥

পুরস্, পুরতস্ ও অগ্রতস্ শব্দে অগ্র বুঝায়। ১। পুরস্-অং। ২। পুরতস্-অং। ৩। অগ্রতস্-অং ॥ ২১ ॥

স্বাহা শব্দ হইতে স্বধা পর্য্যন্ত ৫টী শব্দে দেব উদ্দেশে ঘৃত দান বুঝায়। অর্থাৎ ঘৃত দান কালীন উচ্চারিত হয়। ১। স্বাহা-অং। ২। শ্রৌষট্-অং। ৩। বৌষট্-অং। ৪। বিষট্। ৫। স্বধা ॥ ২২ ॥

কিঞ্চিৎ ঈষৎ ও মনাক্ শব্দে অল্প বুঝায়। ১। কিঞ্চিৎ-অং। ২। ঈষৎ-অং। ৩। মনাক্-অং ॥ ২৩ ॥

প্রেত্য ও অমুত্র শব্দে পরকাল বুঝায়। ১। প্রেত্য-অং। ২। অমুত্র-অং ॥ ২৪ ॥

বৎ, বা, যথা, তথা, এব, এবম্ শব্দে সাদৃশ্য বুঝায়। ১। বৎ-অং। ২। বা-অং। ৩। যথা-অং। ৪। তথা-অং। ৫। এব-অং। ৬। এবম্-অং [ইব, ব] ॥ ২৫ ॥

বিস্ময়ে। ২৬। মৌনে তু তূষ্ণীং তূষ্ণীক (২৭) সদ্যঃ সপদি তৎক্ষণে ॥ ২৮ ॥ দিষ্ট্যা শমুপজোষং চেত্যানন্দে (২৯) ইথান্তরে-ইন্তরা। অন্তরেণ চ মধ্যে স্যুঃ (৩০) প্রসহ্য তু হটার্থকম্ ॥ ৩১ ॥ যুক্তে দ্বে সাম্প্রতং স্থানে (৩২) ইভীক্ষ্ণং শশ্বদনারতে। ৩৩। অভাবে নহ্যনো নাঽপি (৩৪) মাস্ম মালঞ্চ বারণে ॥ ৩৫ ॥

---

অহো ইতি দ্বয়ং বিস্ময়ে। "অহোরূপ মহোসত্ত্বং মহোবীর্য্যমহো দ্যুতিঃ" ইতি রামায়ণম্। হী চিত্রং লক্ষণেনোচে ॥ ২৬ ॥

তূষ্ণীমিতি দ্বয়ং মৌনে। ২৭ ॥

সেতিদ্বয়ং তৎক্ষণে। সমানস্য সভাবোদাসচ পরিধিঃ ॥ ২৮ ॥

দীতি ত্রয়মানন্দে। দিষ্ট্যা পশ্যামি তামহং। শমাস্তে ধনিনাং সদা। উপজোষং সদৈধাস্তে ॥ ২৯ ॥

অন্তেতি। ত্রয়ং মধ্যে। আবয়োরন্তরে জাতাঃ পর্ব্বতাঃ সরিতোদ্রুমাঃ। অনয়োরন্তরা কূপঃ। অন্তরেণ তয়োরয়ম্ ॥ ৩০ ॥

হঠাৎ বলাকারার্থকঃ প্রসহ্যশব্দঃ ॥ ৩১ ॥

সাম্প্রতমিতি দ্বয়মুচিতে। যথা স মা বোদ্ধুমসাম্প্রতং। স্থানে ভবানেক নরাধিপঃ সন্ ॥ ৩২ ॥

অভীতি দ্বয়মনারতে ॥ ৩৩ ॥

নহীতি চতুষ্কমভাবে সমীধেনৈবোক্তং নৈবমুচিতাচ্যুত নতিকা। মুর্দ্ধানং ধুনানাং নহি নহি নহীত্যেব কুরুতে। অবিপ্রইব ভাবসে। নো জানে সখি দুর্ব্বিপাক বিটপীতি। নৈকঃ স্বপ্তেষু জাগ্রয়াৎ। নহি নো অ ন মা মাস্ম প্রতিষেধে প্রকীর্ত্তিতস্তমিতি ত্রিকাণ্ডশেষঃ ॥ ৩৪ ॥

মাস্মেতি ত্রয়ং বারণে নিষেধে চ। মাস্ম করোৎ, মাকার্ষীৎ অলং জোষিতেন ॥ ৩৫ ॥

---

অহো ও হী শব্দে বিস্ময় বুঝায়। ১। অহো-অং। ২। হী-অং ॥ ২৬ ॥

তূষ্ণীম্ ও তূষ্ণীকম্ শব্দে মৌন বুঝায়। ১। তূষ্ণীম্-অং। ২। তূষ্ণীকম্-অং ॥ ২৭ ॥

সদ্যস্ ও সপদি শব্দে তৎক্ষণ বুঝায়। ১। সদ্যস্-অং। ২। সপদি-অং ॥ ২৮ ॥

দিষ্ট্যা, শম্ ও উপজোষম্ শব্দে আনন্দ বুঝায়। ১। দিষ্ট্যা-অং। ২। শম্-অং। ৩। উপজোষম্-অং ॥ ২৯ ॥

অন্তরে, অন্তরা ও অন্তরেণ শব্দে মধ্য বুঝায়। ১। অন্তরে-অং। ২। অন্তরা-অং। ৩। অন্তরেণ-অং ॥ ৩০ ॥

প্রসহ্য শব্দে বলাৎকার বুঝায়। ১। প্রসহ্য-অং ॥ ৩১ ॥

সাম্প্রতম্ ও স্থানে শব্দে যুক্ত বুঝায়। ১। সাম্প্রতম্-অং। ২। স্থানে-অং ॥ ৩২ ॥

অভীক্ষ্ণম্ ও শশ্বৎ শব্দে নিত্য বুঝায়। ১। অভীক্ষ্ণম্-অং। ২। শশ্বৎ-অং ॥ ৩৩ ॥

নহি, অ, নো ও না শব্দে অভাব বুঝায়। ১। নহি-অং। ২। অ-অং। ৩। নো-অং। ৪। না-অং ॥ ৩৪ ॥

মাস্ম, মা, অলম্ শব্দে বারণ বুঝায়। ১। মাস্ম-অং। ২। মা-অং। ৩। অলম্-অং ॥ ৩৫ ॥

পক্ষান্তরে চেদ্যদি চ (৩৬) তত্ত্বে ত্বদ্ধাঽঞ্জসা দ্বয়ম্। ৩৭। প্রাকাশ্যে প্রাদুরাবিঃ স্যা (৩৮) দোমেবং পরমং মতে। ৩৯॥ সমন্ততস্তু পরিতঃ সর্ব্বতো বিষ্বগিত্যপি। ৪০। অকামানুমতৌ কাম (৪১) মসূয়োপগমেঽস্তু চ॥ ৪২॥ ননু চ স্যাদ্বিরোধোক্তৌ (৪৩) কচ্চিৎ কামপ্রবেদনে। ৪৪। নিঃষমং দুঃষমং

---

চেতি। দ্বয়ং পক্ষান্তরে। শান্তিশ্চেদমৃতেন কিং। যদি খলস্তৎ কালকূটং মৃষা॥ ৩৬॥

অদ্ধেতি দ্বয়ং তত্ত্বে। অবৈতি ত্যামদ্ধা বত বরদ মুগ্ধ যুকতয়ঃ॥ ৩৭॥

প্রাদুরিতি দ্বয়ং প্রাকাশ্যে। প্রাদুরাসীদ্বসুন্ধরা। আবির্ব্বভূব কুশগর্ভসুখং মৃগাণাং মুখম্॥ ৩৮॥

ওমিতি ত্রয়ং মতে সম্মতে। ওমিত্যুচরনূচানাঃ। এবং কুরুষ কৌন্তেয়। পরমং কুরু। ওমিত্যঙ্গীকারোপক্রমে প্রতিশাখিতি রত্নকোষঃ॥ ৩৯॥

সমেতি চতুষ্কং সর্ব্বতোঽর্থে॥ ৪০॥

অনিচ্ছানুমতৌ কামং। অকামানুমতৌ কাম মসূয়োপগমেঽপি চেতি রুদ্রঃ। প্রশ্নে সম্ভাবনায়াঞ্চ কামঞ্চানুমতৌ মতং। প্রাকাশ্যে চাপঃস্যয়াং তথানুগমনেঽপি চেতি মেদিনী॥ ৪১॥

অস্তুশব্দোঽসূয়া পূর্ব্বকেঽঙ্গীকারে ইতি মধুমাধবপ্রভৃতয়ঃ। অন্যেত্বসূয়ানুপগমে চেতি বদন্তি। তদ্যথা—অস্তু স্যাদভ্যনুজ্ঞানে অসূয়াপীড়য়োরপীতি মেদিনী॥ ৪২॥

ননু চ প্রশ্নদুষ্টোক্তাবিতি মেদিনী॥ ৪৩॥

কামপ্রবেদনে ইষ্টপ্রশ্নে। যথা কচ্চিৎ জীবতি মাকৃতিঃ। প্রশ্নেঽর্থে মঙ্গলেচ কচ্চিৎ কামপ্রবেদনে ইত্যজয়ঃ॥ ৪৪॥

---

চেৎ ও যদি শব্দে পক্ষান্তর বুঝায়। ১। চেৎ—অং। ২। যদি—অং॥ ৩৬॥

অদ্ধা ও অঞ্জসা শব্দে তত্ত্ব বুঝায়। ১। অদ্ধা—অং। ২। অঞ্জসা—অং॥ ৩৭॥

প্রাদুর্ ও আবিস্ শব্দে প্রকাশ্য বুঝায়। ১। প্রাদুর্—অং। ২। আবিস্—অং॥ ৩৮॥

ওম্, এবম্ ও পরমম্ শব্দে সম্মত বুঝায়। ১। ওম্—অং। ২। এবম্—অং। ৩। পরমম্—অং॥ ৩৯॥

সমন্ততস্, পরিতস্, সর্ব্বতস্ ও বিষ্বক্ শব্দে সর্ব্বতঃ বুঝায়। ১। সমন্ততস্—অং। ২। পরিতস্—অং। ৩। সর্ব্বতস্—অং। ৪। বিষ্বক্—অং॥ ৪০।

কামম্ শব্দে অনিচ্ছানুমতি, অসূয়া পূর্ব্বক স্বীকার, প্রশ্ন, সম্ভাবনা, অনুমতি, প্রকাশ্য ও অনুগমন বুঝায়। ১। কামম্—অং॥ ৪১॥

অস্তু শব্দে অসূয়া পূর্ব্বক অঙ্গীকার ও অসূয়া পূর্ব্বক অনুগমন, অসূয়া ও পীড়া বুঝায়। ১। অস্তু—অং॥ ৪২॥

ননু শব্দে বিরোধ বুঝায়। ১। ননু—অং॥ ৪৩॥

কচ্চিৎ শব্দে কাম প্রবেদন (ইষ্ট জিজ্ঞাসা) বুঝায় এবং হর্ষ ও মঙ্গল বুঝায়। ১। কচ্চিৎ—অং॥ ৪৪॥

গর্হ্যে (৪৫) যথাস্বন্তু যথাযথম্ ॥ ৪৬ ॥ মৃষা মিথ্যা চ বিতথে (৪৭) যথার্থন্তু যথাতথম্ । ৪৮ । স্যুরেবন্তু পুনর্বৈবেত্যবধারণবাচকাঃ ॥ ৪৯ ॥ প্রাগতীতার্থকং (৫০) নূনমবশ্যং নিশ্চয়ে দ্বয়ম্ । ৫১ । সম্বদ্বর্ষেঽবরে ত্বর্ব্বাগামেবং স্বয়মাত্মনা । ৫২-৫৫ ॥

---

নিঃষেতি দ্বয়ং গর্হিতার্থে। নির্গতত্বং সমস্তং। দুর্গতত্বং সমস্তং ইত্যব্যয়ীভাবঃ। খলে যবাদিত্বাৎ। সুবিনির্দুর্ভ্যইত্যনুবর্ত্তমানে সমস্তুত্যোশ্চেতি ষত্বং। যথা নিঃষমং বক্তি মূর্খঃ ॥ ৪৫ ।

যথেতি। যস্য যদিতার্থে যথাস্বমিহ ভাষতে ॥ ৪৬ ॥

মৃষেতি। দ্বয়মসত্যে ॥ ৪৭ ॥

যথার্থে যথাতথং। যথাতথং বক্তি সভাসু বিদ্বান্ ॥ ৪৮ ॥

এবমিতি পঞ্চকং নিশ্চয়ে। এবমেতৎ। সর্ব্বমাত্মা তু পঞ্চতি। বিপ্রঃ পুনঃ পূজ্যতমো মতো মে। গুরুর্বা বক্তি যত্নবান্। বিদ্বানেব হি জানাতি। সুভূতিস্তু চারাচর সমাহারে অন্তার্থসমুচ্চয়ে। পক্ষান্তরে তথা পাদপূরণেঽপ্যবধারণে ইতি দর্শনাদ্বেচেতি মন্যতে। অত্র মতে এবশব্দোঽত্রানির্দ্দিষ্টঃ ॥ ৪৯ ॥

অতীতার্থে প্রাক্। যথা প্রাগুক্তং ॥ ৫০ ॥

নূনমিতি দ্বয়ং নিশ্চয়ে ॥ ৫১ ॥

বর্ষবাচী সংবচ্ছব্দঃ তবর্গেতৃতীয়ান্তঃ ॥ ৫২ ॥

অবরে জঘন্তে অর্ব্বাক। অর্ব্বাগ্দশবর্ষেভ্যঃ ॥ ৫৩ ॥

আমেবং শব্দাবঙ্গীকারার্থকৌ। আং জাতং। এবং জাতং। আং জ্ঞাননিশ্চয়স্মৃত্যোরিতি মেদিনী ॥ ৫৪ ॥

আত্মনা ইত্যর্থে স্বয়ং। যথা স্বয়ম্ভুঃ ॥ ৫৫ ॥

---

নিঃষমম্ ও দুঃষমম্ শব্দে গর্হ্য (নিন্দা) বুঝায়। ১। নিঃষমম্-অং। ২। দুঃষমম্-অং ॥ ৪৫ ॥

যথাস্বম্ ও যথা যথম্ শব্দে যথার্থ বুঝায়। ১। যথাস্বম্-অং। ২। যথাযথম্-অং ॥ ৪৬ ॥

মৃষা ও মিথ্যা শব্দে মিথ্যা বুঝায়। ১। মৃষা-অং। ২। মিথ্যা-অং ॥ ৪৭ ॥

যথাতথম্ শব্দে যথার্থ বুঝায়। ১। যথাতথম্-অং ॥ ৪৮ ॥

এবম্, তু, পুনর্, বা ও এব শব্দে অবধারণ (নিশ্চয়) বুঝায়। ১। এবম্-অং। ২। তু-অং। ৩। পুনর্-অং। ৪। বা-অং। ৫। এব-অং ॥ ৪৯ ॥

প্রাক্ শব্দে অতীত বুঝায়। ১। প্রাক্-অং ॥ ৫০ ॥

নূনম্ ও অবশ্যম্ শব্দে নিশ্চয় বুঝায়। ১। নূনম্-অং। ২। অবশ্যম্-অং ॥ ৫১ ॥

সংবৎ শব্দে বৎসর বুঝায়। ১। সংবৎ-অং ॥ ৫২ ॥

অর্ব্বাক্ শব্দে জঘন্য বুঝায়। ১। অর্ব্বাক্-অং ॥ ৫৩ ॥

আম্ ও এবম্ শব্দে স্বীকার বুঝায়। ১। আম্-অং। ২। এবম্-অং ॥ ৫৪ ॥

স্বয়ম্ শব্দে আত্মা বুঝায়। ১। স্বয়ম্-অং ॥ ৫৫ ॥

অল্পে নীচৈ র্মহত্যুচ্চৈঃ প্রায়ো ভূম্ন্যদ্রুতে শনৈঃ। ৫৬-৫৯।
সনা নিত্যে বহির্ব্বাহ্যে স্মাতীতেঽস্তমদর্শনে ॥ ৬০-৬৩ ॥ অস্তি
সত্ত্বে রুষোক্তাবূমুং প্রশ্নেঽনুনয়ে ত্বয়ি। ৬৪-৬৭। হুং তর্কে
স্যাদুষা রাত্রেরবসানে নমো নতৌ ॥ ৬৮-৭০ ॥ পুনরর্থেঽঙ্গ (৭১)

---

অল্পে নীচৈঃশব্দো যথা—নীচৈঃ শংস হৃদিঃ স্থিতো নন্থু স মে ইত্যাদি ॥ ৫৬ ॥
উচ্চৈঃশব্দো মহতি। ৫৭ ॥
ভূম্নি বাহুল্যে প্রায়ঃ সান্তং ॥ ৫৮ ॥
অশীঘ্রার্থে শনৈস্তালব্যাদি ॥ ৫৯ ॥
নিত্যে সনা। যথা সনাতনঃ ॥ ৬০ ॥
বাহ্যে বহিঃ। যথা বহির্ভূতঃ ॥ ৬১ ॥
অতীতে স্মশব্দঃ ॥ ৬২ ॥
অদর্শনে অস্তং। অস্তং গতোভানুমান্ ॥ ৬৩ ॥
সত্বে বিদ্যমানত্বে যথা অস্তি ক্ষীরা গৌঃ ॥ ৬৪ ॥
রুষোক্তৌ ক্রোধবচনে উংশব্দঃ দীর্ঘাদিরয়ং ॥ ৬৫ ॥
প্রশ্নে কোপ পৃচ্ছায়ামুং হ্রস্বাদি। উং জানাসি সিদ্ধার্থং। উম্ রোষেঽঙ্গীকৃতাবপি। প্রশ্নেঽপি স্যা দুম্ রুষোক্তৌ পৃচ্ছায়ামোমুপক্রমে ইতি মেদিনী ॥ ৬৬ ॥
অয়ি পৃচ্ছানুনয়য়োস্তথা সম্বোধনেঽপিচেতি মেদিনী ॥ ৬৭ ॥
অপাকৃতাবনুপ্রশ্নে হুংস্যাৎ প্রশ্নবিতর্কয়োরিত্যজয়ঃ ॥ ৬৮ ॥
উষা রাত্রৌ তদন্তেচ দোষা রাত্রৌচ তন্মুখে ইতি মূর্দ্ধন্যান্তে মেদিনী ॥ ৬৯ ॥
নতৌ নমস্কারে নমঃ শব্দঃ। যথা নমো দেবেভ্যঃ ॥ ৭০ ॥
অঙ্গ পুনরর্থে। মূর্খোঽপি নাবমন্তব্যঃ কিমঙ্গ বিদ্বান্। অঙ্গ সম্বোধনে প্রাগুক্তং ॥ ৭১ ॥

---

নীচৈস্ শব্দে অল্প বুঝায়। ১। নীচৈস্-অং ॥ ৫৬ ॥
উচ্চৈস্ শব্দে মহান্ বুঝায়। ১। উচ্চৈস্-অং ॥ ৫৭ ॥
প্রায়স্ শব্দে বাহুল্য বুঝায়। ১। প্রায়স্-অং ॥ ৫৮ ॥
শনৈস্ শব্দে অদ্রুত (আস্তে) বুঝায়। ১। শনৈস্-অং ॥ ৫৯ ॥
সনা শব্দে নিত্য বুঝায়। ১। সনা-অং ॥ ৬০ ॥
বহিস্ শব্দে বাহ্য (বাহির) বুঝায়। ১। বহিস্-অং ॥ ৬১ ॥
স্ম শব্দে অতীত বুঝায়। ১। স্ম-অং ॥ ৬২ ॥
অস্তম্ শব্দে অদর্শন বুঝায়। ১। অস্তম্-অং ॥ ৬৩ ॥
অস্তি শব্দে বিদ্যমানতা বুঝায়। ১। অস্তি-অং ॥ ৬৪ ॥
ঊম্ শব্দে ক্রোধ বচন বুঝায়। ১। ঊম্-অং ॥ ৬৫ ॥
উম্ শব্দে প্রশ্ন বুঝায়, রোষ ও অঙ্গীকারও বুঝায়। ১। উম্-অং ॥ ৬৬ ॥
অয়ি শব্দে অনুনয়, প্রশ্ন ও সম্বোধন বুঝায়। ১। অয়ি-অং ॥ ৬৭ ॥
হুম্ শব্দে অপাকৃতি, অনুপ্রশ্ন, প্রশ্ন ও বিতর্ক বুঝায়। ১। হুম্-অং ॥ ৬৮ ॥
উষা শব্দে রাত্রিশেষ (ভোর) বুঝায় এবং রাত্রিও বুঝায়। ১। উষা-অং ॥ ৬৯ ॥
নমস্ শব্দে নমস্কার বুঝায়। ১। নমস্-অং ॥ ৭০ ॥
অঙ্গ শব্দে পুনরর্থ বুঝায়। ১। অঙ্গ-অং ॥ ৭১ ॥

নিন্দায়াং দুষ্ঠু সুষ্ঠু প্রশংসনে। ৭২। সায়ং সায়ে প্রগে প্রাতঃ প্রভাতে নিকষাঽন্তিকে। ৭৩-৭৪॥ পরুৎপরার্য্যৈষমোঽব্দে পূর্ব্বে পূর্ব্বতরে যতি। ৭৫। অদ্যাত্রাহ্ন্যথ পূর্ব্বেহ্নীত্যাদৌ পূর্ব্বোত্তরা-পরাৎ। তথাঽধরান্যান্যতরেতরাৎ পূর্ব্বেদ্যুরাদয়ঃ। উভয়দ্যুশ্চো-ভয়েদ্যুঃ পরে ত্বহ্নি পরেদ্যবি॥ ৭৬॥ হ্যোগতেঽনাগতেঽহ্নি শ্বঃ পরশ্বস্তুৎপরেঽহনি। ৭৭। তদা তদানীং যুগপদেকদা সর্ব্বদা

---

দুষ্ঠু নিন্দায়াং। দুষ্ঠুবাদী খলঃ। প্রশংসনে সুষ্ঠু॥ ৭২॥

সায়ে নিশামুখে সায়ং। প্রগইতি দ্বয়ং প্রভাতে। প্রগে সপ্তাশ্বেন প্রবলমহসা রাগিবপুষা প্রাতরিতি রেফান্তং॥ ৭৩॥

অন্তিকে সমীপে নিকষা॥ ৭৪॥

পরুদাদি ত্রয়ে পূর্ব্বাদীনাং যথা সংখ্যেনান্বয়ঃ। পূর্ব্বে বর্ষে পরুৎ। পূর্ব্বতরে পরারি। ইন-ধাতোঃ শন্তৃঙিতি যতি বর্ত্তমানে বর্ষে ঐষমঃ। ৭৫॥

অত্রাহ্নি অস্মিন্নহনি—অদ্য। পূর্ব্ব পূর্ব্বতরয়োঃ পর উদারি চ। ইদমোঽস্তাবোদ্যচ্ পর-বিধিঃ। পূর্ব্বে অহ্নীত্যাদ্যর্থে পূর্ব্বোত্তরা পরাধরা ন্যান্যতরাৎ পূর্ব্বেদ্যুরাদয়ো জ্ঞেয়াঃ। পূর্ব্বাদেরে-দ্যুস্। যথা—পূর্ব্বস্মিন্নহনি পূর্ব্বেদ্যুঃ। এবমুত্তরেদ্যুঃ, অধরেদ্যুঃ, অন্যদ্যুঃ, অন্যতরেদ্যুঃ, ইত-রেদ্যুঃ। উভেতি দ্বয়ং উভয়স্মিন্নহনি। উভয়াদদ্যুষচ্ ইদ্যুসচ্। পরস্মিন্নহনি পরেদ্যনি॥৭৬॥

গতেঽতীতে অহ্নি হ্যঃ। হ্যোগোদোহঃ হ্যস্তনো। অনাগতে ভবিষ্যত্যহ্নি শ্বঃ তালব্যাদিঃ। শ্বোদিনাৎ পরদিনং পরশ্বঃ॥ ৭৭॥

তদেতি দ্বয়ং তস্মিন্ কালে। দাদানীমৌ তদঃ স্মৃতৌ। যুগপদিতি দ্বয়ং মেকস্মিন্ কালে।

---

দুষ্ঠু শব্দে নিন্দা এবং সুষ্ঠু শব্দে প্রসংশা বুঝায়। ১। দুষ্ঠু-অং। ২। সুষ্ঠু-অং॥ ৭২॥

সায়ম্ শব্দে সায়ংকাল (নিশামুখ) ও প্রগে এবং প্রাতর্ শব্দে প্রভাত বুঝায়। ১। সায়ম্-অং। ২। প্রগে-অং। ৩। প্রাতর্-অং॥ ৭৩॥

নিকষা শব্দে নিকট বুঝায়। ১। নিকষা-অং॥ ৭৪॥

পরুৎ শব্দে পূর্ব্ব বৎসর, পরারি শব্দে পূর্ব্বের পূর্ব্ব বৎসর ও ঐষমস্ শব্দে বর্ত্তমান বৎসর বুঝায়। ১। পরুৎ-অং। ২। পরারি-অং। ৩। ঐষমস্-অং॥ ৭৫॥

অদ্য শব্দে বর্ত্তমান দিবস, পূর্ব্বেদ্যুস্ শব্দে পূর্ব্বদিবস, উত্তরেদ্যুস্ শব্দে উত্তর দিবস, পরেদ্যুস্ ও দ্যবি শব্দে পরদিবস, অপরেদ্যুস্ শব্দে অপরদিবস, অধরেদ্যুস্ শব্দে অধরদিবস, অন্যেদ্যুস্ শব্দে অন্যদিবস, ইতরেদ্যুস্ শব্দে ইতরদিবস, উভয়েদ্যুস্ শব্দে উভয়দিবস, অন্যতরেদ্যুস্ শব্দে অন্যতরদিবস বুঝায়। ১। অদ্য-অং। ২। পূর্ব্বেদ্যুস্-অং। ৩। উত্তরেদ্যুস্-অং। ৪। পরেদ্যুস্-অং। ৫। পরেদ্যবি-অং। ৬। অপরেদ্যুস্-অং। ৭। অধরেদ্যুস্-অং। ৮। অন্যেদ্যুস্-অং। ৯। ইতরেদ্যুস্-অং। ১০। উভয়েদ্যুস্-অং॥ ৭৬॥

হ্যস্ শব্দে অতীত দিবস, শ্বস্ শব্দে আগামী দিবস, পরশ্বস্ শব্দে পর দিবসের পর দিবস বুঝায়। ১। হ্যস্-অং। ২। শ্বস্-অং। ৩। পরশ্বস্-অং॥ ৭৭॥

তদা ও তদানীম্ শব্দে তৎকাল, যুগপৎ ও একদা শব্দে তুল্যকাল, সর্ব্বদা ও সদা শব্দে

সদা ॥ ৭৮ ॥ এতর্হি সম্প্রতীদানীমধুনা সাম্প্রতং তথা । ৭৯ ।
দিগ্‌দেশকালে পূর্ব্বাদৌ প্রাগুদক্‌প্রত্যগাদয়ঃ ॥ ৮০ ॥

ইত্যব্যয়বর্গঃ ।

---

সর্ব্বেতি দ্বয়ং সর্ব্বস্মিন্ কালে। কালে কিংসর্ব্বয়দেকান্যেভ্য ইত্যাদিনা দাপ্রত্যয়ঃ মধ্যবর্ণ-লোপশ্চ ॥ ৭৮ ॥

এতর্হি ইতি পঞ্চক মেকস্মিন্ কালে। ইদমোর্হ্যধনাদানীং প্রত্যয়াঃ। ইদানীং বাক্যভূষায়াং সংপ্রত্যর্থেচ দৃশ্যতে ইতি মেদিনী। সাম্প্রতঞ্চাধুনার্থে স্যাদুচিতার্থেচ দৃশ্যতে ইতি মেদিনী ॥৭৯॥

পূর্ব্বস্যাং দিশি পূর্ব্বস্মিন্ কালে চেত্যাদ্যর্থে প্রাগাদয়ো যথাসংখ্যং। প্রাচ্যাং দিশি ভবঃ প্রাচ্যোদিশ আগতঃ, প্রাচী দিক্ রমণীয়া ইত্যাদ্যর্থে পূর্ব্বাদিশব্দাৎ দিগ্‌দেশকালার্থাৎ সপ্তমী-পঞ্চমী প্রথমান্তাৎ অস্তাতিঃ। তস্যাঞ্চেত্তেলুক্ প্রাক্। একমুদক্ প্রত্যক্। স্ত্রীপ্রত্যয়স্য লুগনা-দিলুক্যগুণীশ্চ্রচ্যোরিতি স্ত্রীপ্রত্যয়লোপঃ। লুকি ব্যঞ্জনবদিতি গত্বম্ ॥ ৮০ ॥

ইতি ত্রিকাণ্ডচিন্তামণাবব্যয়বর্গ বিবরণম্।

---

সর্ব্বকাল বুঝায়। ১। তদা-অং। ২। তদানীম্-অং। ৩। যুগপৎ-অং। ৪। একদা-অং। ৫। সর্ব্বদা-অং। ৬। সদা-অং। ॥ ৭৮ ॥

এতর্হি, সংপ্রতি, ইদানীম্, অধুনা ও সাম্প্রতম্ শব্দে এতৎকাল বুঝায়। ১। এতর্হি-অং। ২। সংপ্রতি-অং। ৩। ইদানীম্-অং। ৪। অধুনা-অং। ৫। সাম্প্রতম্-অং। ॥ ৭৯ ॥

প্রাক্ শব্দে পূর্ব্ব, উদক্ শব্দে উত্তর, প্রত্যক্ শব্দে পশ্চিম দিগদেশ কাল বুঝায়। ১। প্রাক্-অং। ২। উদক্-অং। ৩। প্রত্যক্-অং ॥ ৮০ ॥

ইতি অমরকোষের অব্যয়বর্গের বঙ্গানুবাদ সমাপ্ত।

---

# লিঙ্গাদিসংগ্রহ-বর্গঃ।

সলিঙ্গশাস্ত্রৈঃ সন্নাদিকৃত্তদ্ধিতসমাসজৈঃ। অনুক্তৈঃ সংগ্রহে লিঙ্গং সঙ্কীর্ণবদিহোন্নয়েৎ ॥ লিঙ্গশেষবিধির্ব্ব্যাপী বিশেষৈর্যদ্যবা-

---

ইদানীং সংক্ষেপেণ লিঙ্গজ্ঞানার্থং লিঙ্গাদি সংগ্রহমারভতে সলিঙ্গেত্যাদিনা। পাণিনি বররুচি চন্দ্রগোমিগদসিংহপ্রভৃতিভির্যাণি লিঙ্গশাস্ত্রাণি প্রণীতানি তৎসহিতৈঃ প্রত্যয়ানাং কেবলানাম-সম্ভবাৎ সন্নাদি প্রত্যয়ান্তৈশ্চিকীর্ষাদিশব্দৈ স্তথা কৃৎপ্রত্যয়জৈস্তদ্ধিতপ্রত্যয়জৈঃ সমাসজৈশ্চ বাহু-ল্যেন পূর্ব্ববর্গেষনুক্তৈরয়ং বক্ষ্যমাণঃ সংগ্রহ আরভ্যত ইত্যন্বয়ঃ। সংগৃহ্যতে লিঙ্গমত্র লিঙ্গানাং সংগ্রহণমিত্যধিকরণে ভাবে বা অল্। বিস্তরেণোপদিষ্টাং শব্দানাং সংক্ষেপেণ নিবন্ধসংগ্রহঃ সন্নাদি কৃত্তদ্ধিত সমাসজ বিষয়াণাং ইয়ং সংক্ষেপোক্তিরিত্যর্থঃ। অত্র কেবলস্য সন্নাদি প্রত্য-য়ান্তস্য ধাতুত্বাদকারাদিপ্রত্যয়ান্তৈঃ সন্নাদিজৈরিত্যর্থঃ। তথা কৃৎপ্রত্যয়জৈঃ পক্তি প্রভৃতিভিঃ। নামচ ধাতুজমাহ নিরুক্তে ইত্যুক্তত্বাৎ জনিরিহ নিষ্পাদনার্থঃ। সন্নাদিজানাং চিকীর্ষাদীনাং কৃত্ত্বে-ঽপি স্ফুটত্বয়া প্রতিপাদনার্থংপৃথগুপাদানং। গোবলীবর্দ্দন্যায়েন সন্নাদেঃ পৃথগুক্তত্বেতি সুভূতি রায় মুকুট মধু মাধবী প্রভৃতয়ঃ। তদ্ধিত প্রত্যয়জৈঃ পাশ্যাখলিনীরথ কড্যাদিভিঃ সমাসজৈঃ পঞ্চ-পূল্যাদিভিঃ। এতেন কৃত্তদ্ধিতসমাসবিষয়াণাং লিঙ্গানাং সংগ্রহোঽয়ং ক্রিয়তে ইতি নিশ্চিতার্থঃ। লিঙ্গজ্ঞানার্থমাহ সঙ্কীর্ণেতি। ইহ বর্গে সঙ্কীর্ণেবৎ প্রকৃতি প্রত্যয়ার্থাদ্যৈর্লিঙ্গমূহেত। প্রকৃত্যা যথা অর্দ্ধর্চ্চাদয়ঃ পুংসি চ। প্রত্যয়েন যথা স্ত্রিয়াং ক্ত্যাদয়ঃ। অর্থদ্বারেণ মাতৃদুহিত্রাদয়ঃ। যদ্যপি স্ত্রিয়ামীদূদিত্যাদিভিরেব লিঙ্গমাখ্যায়তে তথাপি লিঙ্গমুন্নয়েদিতি তত্ত্বতো জ্ঞানীয়াদিত্যর্থঃ। তত্ত্বতো জ্ঞানঞ্চ লিঙ্গলক্ষণ পূর্ব্বকং প্রকৃতি প্রত্যয়ার্থাদ্যৈরেব ভবতি। ন প্রসিদ্ধানুবাদমাত্রে, প্রসি-দ্ধানুবাদমাত্রবচনত্বে অপ্রামাণ্যশঙ্কাপনায়কতয়া প্রকৃতিপ্রত্যয়ার্থাদ্যৈরেব প্রামাণ্যনির্ণয় ইতি-ভাবঃ। অত্র লঙ্কাদয়োঽপি কৃৎপ্রত্যয়ান্তাঃ। ক্রিয়াবিশেষণানামপি ন্যায়তো বক্ষ্যমাণেন নিত্য-সমাসঃ সর্ব্বলিঙ্গতাচেত্যাদি লিঙ্গনির্ণয়ঃ।

নন্বু পুংস্ত্বাদ্যর্থে বক্ষ্যমাণানামপি স্বর্গাদিপর্য্যায়শব্দানাং দ্যোদিবাদীনাং কথং লিঙ্গান্তর-মিত্যাহ লিঙ্গশেষ ইত্যাদি। প্রাগুক্তানাং লিঙ্গানাং শেষবিধিঃ লিঙ্গশেষবিধিসংজ্ঞোঽয়ং বর্গস্তদা ব্যাপী ব্যাপকো ভবতি যদি প্রাগুক্তৈরিহ বক্ষ্যমাণৈশ্চ বিশেষৈরবাধিতঃ স্যাৎ। তথাচ দ্যোদিবোঃ

---

পাণিনি, বররুচি, গদসিংহ প্রভৃতি প্রণীত লিঙ্গশাস্ত্র, সনপ্রভৃতি কৃৎ, তদ্ধিত প্রত্যয়ান্ত, সমাসজ এবং পূর্ব্ব-বর্গে অনুক্ত শব্দ দ্বারা এই লিঙ্গাদি সংগ্রহ বর্গে সঙ্কীর্ণ বর্গের ন্যায় লিঙ্গ জানিবে। সলিঙ্গ শাস্ত্র দ্বারা একস্বর দীর্ঘ ঈকারান্ত ও ঊকারান্ত শব্দ স্ত্রীলিঙ্গ, স্বর্গ দেবাদিবাচক শব্দ পুংলিঙ্গ ইত্যাদি রূপে সন্ প্রভৃতি দ্বারা ক্তি, অ, নচ্, যুট্ প্রভৃতি প্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ, ঘঞ্, অল্, অচ প্রভৃতি প্রত্যয়ান্ত শব্দ পুংলিঙ্গ, যুট্ প্রভৃতি প্রত্যয়ান্ত ক্লীবলিঙ্গ তদ্ধিত প্রত্যয়ান্ত তল্, ইনি, কড্য, ত্র প্রভৃতি প্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ। সমাসজ পাত্রাদি বর্জ্জিত সমাহার দ্বিগু সমাসান্ত স্ত্রীলিঙ্গ ইত্যাদি। অনুক্ত লঙ্কা, টীকা প্রভৃতি স্ত্রীলিঙ্গ, ইত্যাদি।

পূর্ব্বে যে সকল লিঙ্গের বিধান করা হইয়াছে তাহার শেষাবধি এই লিঙ্গাদিসংগ্রহবর্গ যদি কোন বিশেষ বিধি দ্বারা বাধিত না হয় তবে ব্যাপী হইবেক অর্থাৎ এই বর্গে যে সকল বিধান করা হইবে পূর্ব্ব বর্গে কি পরে যদি তাহার কোন বাধা না থাকে তবে ঐ বিধি সর্ব্বত্রই সম্ভব হইবে।

ধিতঃ। ১। স্ত্রিয়ামীদূদ্বিরামৈকাচ্ (২) সযোনিপ্রাণিনাম চ॥ ৩॥
নাম বিদ্যুন্নিশাবল্লী বীণাদিগ্ভূনদীহ্রিয়াম্। ৪। অর্দ্ধৈর্দ্বিগুরে-

স্বর্গ পর্য্যায়ত্বেন স্বর্গপর্য্যায়স্য তু ইহ পুংসি বক্ষ্যমাণত্বাৎ পুংস্ত্বেঽপি প্রাপ্তে দ্যৌ স্ত্রিয়াবিতি, তথা ক্লীবে ত্রিপিষ্টপমিতি। ইহ যথা অসন্নন্তাঃ পুংসি বক্ষ্যন্তে, তথা চন্দ্রমাঃ গরিমা। অত্রাপবাদো— দ্ব্যচ্ কমসিন্নসন্নন্তং ক্লীবং। যথা যশঃ। ওজঃ ধাম নামেত্যাদি। ইদানীমস্যৈব বিস্তারমাহ স্ত্রিয়া-মিতি। স্ত্রিয়ামিত্যধিকারঃ। পুংস্ত্বে সভেদানুচর ইত্যস্মাৎ প্রাক্।। ১।।

ঈদূতৌ বিরামাবন্তৌ যস্য। একোঽচ্ স্বরো যত্র, ততঃ কর্ম্মধারয়ঃ। ঈদূদ্বিরামৈকাচ্, ঈদূদন্তং যদেকাচ একস্বরং তৎ স্ত্রিয়াং স্যাৎ যথা হ্রীঃ ভ্রূঃ। স্রু র্যজ্ঞপাত্রভেদঃ। দ্রূর্হিরণ্যং। ভূঃ স্থানং। নয়তীতি নীরিত্যাদৌ পরত্বাৎ কৃতঃ কর্ত্রর্থ্যসংজ্ঞায়ামিত্যনেন বাচ্যলিঙ্গত্বং॥ ২॥

সযোনীতি। যোনির্ভগং তৎসহিতানাং প্রাণিনাং নাম স্ত্রিয়াং স্যাৎ। যথা—মাতা দুহিতা ধেনুর্যোষিদিত্যাদি। দারা দৌ তু অথ পুংভূম্নিদারাঃ, কলত্রং শ্রোণি ভার্য্যয়োরিত্যপবাদঃ॥ ৩॥

নামেত্যাদি। বিদ্যুদাদীনামষ্টানাং নাম পর্য্যায়ঃ স্ত্রিয়াং স্যাৎ। যথা বিদ্যুৎ সৌদামিনী তড়ি-দিত্যাদি। নিশারাত্রির্নিশীথিনীত্যাদি। বল্লীতু ব্রততির্লতেত্যাদি। বীণা বল্লকীত্যাদি। বীণাবল্ল-ক্যাদীনাং ঙ্যাবূঙন্তমিত্যনেন স্ত্রীত্ব সিদ্ধাবপি ঝটিতি স্ত্রীত্বাবগমার্থঃ পাঠঃ। এবং রূপভেদসিদ্ধা-বপীতি কেচিৎ। রূপভেদাদিনা তত্তৎ পর্য্যায়পঠিতানাং স্ত্রীত্বাবগমেঽপি প্রতিসংস্কারেণ পরি-বৃত্তিসহানাং তৎসমানার্থকশব্দানাং ইহানুক্তানাঞ্চ পর্য্যায়শব্দানাং স্ত্রীত্বাদ্যথমবশ্যমুপাদেয়-মিত্যন্যে। এবমন্যত্রাপি। বীণাস্থানে বাণীং পঠন্ত্যন্যে। তথা বাক্ গৌঃ দিক্ ককুভ্ হরিদিত্যাদি। ভূর্ভূমিরচলেত্যাদি। সরিদিত্যাদি। হ্রীস্ত্রপাব্রীড়েত্যাদি। শেষন্তু জ্ঞেয়ং শিষ্টপ্রয়োগতঃ ইত্যাদি-বচনাৎ পুংস্যপি ব্রতঃ প্রাগুক্তঃ। একস্বরত্বাৎ সিদ্ধে হ্রিয়ামিতি স্পষ্টার্থঃ পাঠঃ। পর্য্যায়ার্থমিতি তত্ত্বং। অত্র ধিয়ামিতি কেচিৎ। তন্মতে বুদ্ধিশ্চিৎ সম্বিদিত্যাদি॥ ৪॥

যেমন পরে নির্দ্দিষ্ট আছে স্বর্গবাচক শব্দ পুংলিঙ্গ কিন্তু স্বর্গ পর্য্যায়ক দ্যো ও দিব্ শব্দ স্ত্রীলিঙ্গ এবং ত্রিপিষ্টপ্ শব্দ ক্লীবলিঙ্গ বলিয়া বিশেষরূপে কথিত আছে বলিয়া পুংলিঙ্গ স্বর্গবাচক হইলেও দ্যো ও দিব শব্দ স্ত্রীলিঙ্গ এবং ত্রিপিষ্টপ্ শব্দ ক্লীবলিঙ্গ হইবে। অস্ ও অন্‌ভাগান্ত শব্দ পুংলিঙ্গ বলিয়া পরে বলা হইয়াছে দ্বিস্বর অস্ ও অন্ ভাগান্ত শব্দ ক্লীবলিঙ্গ অতএব দ্বিস্বর ভিন্ন অস্ ও অন্ ভাগান্ত শব্দ পুংলিঙ্গ জানিতে হইবে যেমন চন্দ্রমস্ ও গরিমন্ শব্দ অস্ ও অন্ ভাগান্ত এবং দুইর অধিক স্বর বিশিষ্ট হইয়াছে সুতরাং ঐ দুই শব্দ পুংলিঙ্গ কিন্তু ওজস্ ও ধামন্ শব্দ অস্ ও অন্ ভাগান্ত হইলেও দ্বিস্বর প্রযুক্ত পুংলিঙ্গ না হইয়া ক্লীবলিঙ্গ হইল।। ১।।

একস্বর ঈকারান্ত ও ঊকারান্ত শব্দ স্ত্রীলিঙ্গ যথা—ভ্রূ, স্রু (যজ্ঞপাত্রবিশেষ) দ্রূ (স্বর্ণ) ভূ (স্থান). শ্রী, হ্রী প্রভৃতি॥ ২॥

যোনিবিশিষ্ট অর্থাৎ যাহার যোনি (ভগ) আছে সেই সকল বাচক শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা— দুহিতা, ধেনু, যোষিৎ, ননন্দা প্রভৃতি। দার ও কলত্র শব্দ যোনিবিশিষ্ট প্রাণিবাচক হইলেও দার শব্দ পুংলিঙ্গ ও কলত্র শব্দ ক্লীবলিঙ্গ বলিয়া বিশেষ বিধান থাকাতে ঐ দুই শব্দ স্ত্রীলিঙ্গ না হইয়া দার শব্দ পুংলিঙ্গ ও কলত্র শব্দ ক্লীবলিঙ্গ হইল। এইরূপ সর্ব্বস্থলেই জানিবে॥ ৩॥

বিদ্যুৎ, নিশা (রাত্রি) বল্লী (লতা) বীণা, দিক্, ভূ (পৃথিবী) নদী ও হ্রী (লজ্জা) বাচক শব্দ স্ত্রীলিঙ্গ। যথা—বিদ্যুৎবাচক তড়িৎ, সৌদামিনী, চঞ্চলা প্রভৃতি। নিশাবাচক রাত্রি, ত্রিযামা, ক্ষণদা প্রভৃতি। বল্লীবাচক ব্রততি, লতা, বিরুধ্ প্রভৃতি। বীণাবাচক বীণা, বল্লকী প্রভৃতি। দিগ্‌বাচক দিশ্, আশা, হরিৎ প্রভৃতি। ভূ বাচক ভূমি, কু, অবলা প্রভৃতি। নদীবাচক সরিৎ, নিম্নগা, অপগা প্রভৃতি। হ্রীবাচক ব্রীড়া, লজ্জা প্রভৃতি॥ ৪॥

কোর্থো ন স পাত্রযুগাদিভিঃ ॥ ৫ ॥ তল্ বৃন্দে যেনিকড্যত্রা বৈর-

অদন্তৈরিতি। একঃ সমাহৃতিরূপোঽভিধেয়ো যস্য স একার্থঃ সমাহারার্থো দ্বিগু রদন্তৈঃ শব্দৈরুপলক্ষিতঃ স্ত্রিয়াং স্যাৎ। অদন্তৈরারব্ধ ইত্যুক্তে ত্রিপুরীত্যাদেরসিদ্ধত্বাদুপলক্ষণে তৃতীয়া। অদন্তভূতৈরুপ লক্ষিত ইতি বা। যথা পঞ্চপূলী, ত্রিলোকী, পঞ্চমালী দ্বিপুরীত্যাদি। দ্বিগোঃ সমাহারে ইতি ঈ প্রত্যয়ঃ। অদন্তৈরিতি কিং পঞ্চকুমারি। অৎপ্রত্যয়স্য সমাসাবয়বত্বাৎ পঞ্চরাজী। পঞ্চরাজনিতি পাত্রাদিত্বাদিতি কেচিৎ। একার্থদ্বিগোর্গ্রহণাৎ তদ্ধিতার্থ দ্বিগোরনেকার্থে ন স্যাৎ। যথা পঞ্চ কপালঃ। পাত্রাদ্যন্তর পদৈঃ, সএকার্থোদ্বিগুর্ন স্ত্রিয়াং যথা, দ্বিপাত্রং, চতুর্ব্বর্গং ত্রিভুবনং চ তুর্যু গমিত্যাদি। পাত্রাদ্যদন্তৌ ক্লীবত্বমিতি বক্ষ্যতি। দশমূলং দশমূলীত্যাদি প্রয়োগস্য স্মৃতিভেদেন পাত্রাদৌ দর্শনাদর্শনাভ্যাং সিদ্ধিরিতি হলায়ুধঃ। সমাহারস্যৈকত্বাদেকবচনমেব পঞ্চপূলীত্যাদিষু। যদাতু সমাহারস্যৈব দ্বিত্ববহুত্ববিবক্ষা তদা দ্বিবচন বহুবচনে স্যাতামেব। যথা দ্বে পঞ্চপূল্যৌ দশ পঞ্চপূল্য ইত্যাদি। একপূলীত্যাদৌতু কুৎসিতস্য দাতুরেকস্মিন্নপি পূলে সমাহারারোপঃ। সংপাত্রাদেঃ ফলাতিশয়াৎ সমাহারারোপ ইতি বা ॥ ৫ ॥

তলিতি তল্প্রত্যয়ান্তং স্ত্রিয়াং স্যাৎ। অবিশেষাৎ স্বার্থে সমূহে চ বিহিতস্য তলোগ্রহণং। দেবাদিভ্যঃ তল্ দেবতা। ভাবে গোত্তা, শুক্লতা, গ্রামতা, বন্ধুতা, জনতেত্যাদি। গ্রাম জন গজ বন্ধু সহায়েভ্যঃ সমূহে তল্। ভাবকর্ম্মসমূহেষু বিহিতানামদন্তানাং সমূহে ভাবকর্ম্মণোরিতি ক্লীবত্বাপবাদোঽয়ং। বৃন্দে সমূহে বিহিতা যে য ইনি কড্য ত্র প্রত্যয়ান্তদন্তাঃ স্ত্রিয়াং স্যুরিতি। পাশাদিভ্যোযঃ সমূহে। পাশ্যা. গল্যা বাত্যা। খলাদিভ্যঃ ইনিঃ খলিনী পদ্মিনী। রথাৎ কড্যঃ রথকড্যা। গোত্রশ্চ—গোত্রা। বৃন্দ ইত্যেব—মুখে ভবো মুখ্য শাখ্য ইত্যাদি। বৈরং বিরোধঃ, মিথুনকর্ম্ম মৈথুনিকো বিবাহঃ এবমাদৌ বিহিতো বুন্ স্ত্রিয়াং স্যাৎ। দ্বন্দ্বাদ্বুন্ বৈরমৈথুনিকয়োরদেবাসুরেভ্যঃ। যথা অশ্বাশ্চ মহিষাশ্চ অশ্বমহিষং তত্র বৈরমশ্বমহিষিকা। এবং শ্বশৃগালিকা। কাক মূষিকিকা, কাকোলূকিকা, অহিনকুলিকা ইত্যাদিষু বৈরেবুন্। দেবাসুরাণান্ত—দৈবাসুরারোর্ব্বৈরং দেবাসুরং ইত্যাণেব। মৈথুনিকে যথা অত্রিভরদ্বাজয়ো মৈথুনিকো বিবাহঃ অত্রি ভর-

একার্থ (সমাহার) দ্বিগু নিষ্পন্ন অকারান্ত শব্দ সকল স্ত্রীলিঙ্গ হয় কিন্তু পাত্রাদি পরপদ হইলে হয় না। যথা—পঞ্চপূলের সমাহার পঞ্চপূলী। তিনলোকের সমাহার ত্রিলোকী। পঞ্চমালার সমাহার পঞ্চমালী। দুই পুরের সমাহার দ্বিপুরী। পাত্রাদি যথা—দুই পাত্রের সমাহার দ্বিপাত্র। চারিযুগের সমাহার চতুর্যুগ। তিনভুবনের সমাহার ত্রিভুবন ইত্যাদি ॥ ৫ ॥

তল্প্রত্যয়ান্ত, সমূহার্থে বিহিত, য ইনি, কড্য, ও ত্র প্রত্যয়ান্ত এবং বৈর (বিরোধ) ও মৈথুনক (বিবাহ) অর্থে বিহিত বুন্ প্রত্যয়ান্ত শব্দ সকল স্ত্রীলিঙ্গ হয়। যথা—তল্প্রত্যয়ান্ত কলাপ ও মুগ্ধবোধ মতে ত প্রত্যয়ান্ত দেবতা, গোত্তা, গ্রামতা, বন্ধুতা জনতা ইত্যাদি। য, ইনি, কড্য ও ত্র প্রত্যয়ান্ত পাশের সমূহ পাশ্যা, গণের সমূহ গল্যা, বাতের সমূহ বাত্যা। খলের সমূহ খলিনী, পদ্মের সমূহ পদ্মিনী, রথের সমূহ রথকড্যা। গো সমূহ গোত্রা, অশ্বমহিষের বৈর অশ্বমহিষিকা। শ্বশৃগালের বৈর শ্বশৃগালিকা। কাকমূষিকের বৈর কাকমূষিকিকা। কাকোলূকের বৈর কাকোলূকিকা। অহিনকুলের বৈর অহিনকুলিকা। অত্রিভরদ্বাজের মৈথুনিক (বিবাহ) অত্রিভরদ্বাজিকা। কুৎসকুশিকের মৈথুনিক (বিবাহ) কুৎসকুশিকিকা। বশিষ্ঠকুশিকের মৈথুনিক (বিবাহ) বশিষ্ঠকুশিকিকা। সংখ্যাবাচক পদের পরস্থিত পাদ ও শত শব্দের উত্তর বীপ্সা, দান ও দণ্ড অর্থে বিহিত বুণ্ প্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা—দুই দুই পাদ দ্বিপাদিকা। দুই

মৈথুনকাদিবুন্ ।৬। স্ত্রীভাবাদাবনিক্তিন্‌ণ্বুল্ ণচ্ ক্যপোঽযজিঞ্-
ক্রিশাঃ ॥ ৭ ॥ উণাদিষুনিরূরীশ্চ (৮) ঙ্যাবুঙন্তং চলং স্থিরং ।৯।

---

ম্বাজিকা। কুৎসকুশিকিকা, বশিষ্ঠকুশিকিকেত্যাদি। আদিনা সংখ্যাদেঃ পাদ শতাদ্বীপ্সাদণ্ড-দানেষু বিহিতস্য বুণো গ্রহণং। যথা দ্বৌ দ্বৌ পাদৌ দ্বিপদিকা, এবং দ্বিশতিকা সংখ্যাদের্বী-প্সায়াং পাদশতচ্ছেতি বুণ্। এবং দ্বে শতে দণ্ডয়তি দদাতি বা দ্বিশতিকা। দণ্ডদানয়োশ্চেতি বুণ্। বৈরাদেরন্যত্র ন ভবতি। যথা ক্রমমধীতে ক্রমকঃ। ক্রমাদিভ্যোঽধীত ইতি বুণ্। বাসুদেবঃ সেব্যোঽস্য বাসুদেবঃ। অর্হায়াং বুণ্। অনাদ্যন্তা ইত্যনেন প্রাপ্তবাচ্য লিঙ্গত্বাপ-বাদোঽয়ং। স্বার্থে প্রত্যয়ানামেষাং তত্তদর্থাভিধায়কত্বং তত্তল্লিঙ্গত্বঞ্চ স্বভাবাৎ॥ ৬ ॥

স্ত্রীভাবেত্যাদি। স্ত্রিয়ামধিকৃত্য ভাবে অকর্ত্তরিচ কারকে বিহিতা যে অষ্টাদশ একাদশ প্রত্যয়াস্তদন্তাঃ স্ত্রিয়াং স্যুঃ। নঞ্যনাক্রোশে অনিঃ—অজীবনিস্তে ভূয়াৎ। এবমকরণিঃ। ক্তিন্-স্ত্রিয়াং ক্তিঃ-কৃতিঃ গতিঃ। ণ্বুল্-রোগাখ্যায়াং ণ্বুল্ বহুলমিতি পাণিনি সূত্রং। স্বমতে রোগাখ্যায়াং বুঞ্ প্রবাহিকা প্রচ্ছর্দ্দিকা। পর্য্যায়ার্হণেষু চ—ভবতঃ শায়িকা, ইক্ষুভক্ষিকা। ভাব মাত্রেঽপি—আসিকা, শায়িকা। ণচ্, কর্ম্ম ব্যতীহারে ণচ্ স্ত্রিয়াং। প্রকরণাত্ত্রীয়মিদং। ব্যাবক্রোশী, ব্যাবভাষী। নজন্তাং স্বার্থে অণ্। সমজাসনীত্যাদিনা ক্যপ্ সমজ্যা। স্ত্রীভাবা-দেরন্যত্র ন ভবতি। নাম্নি বদঃ ক্যপ্ চ। ব্রহ্মোদ্যং ব্রহ্মভূয়মিত্যাদি। ব্রহ্মহত্যা, ভ্রূণহত্যেতি জ্ঞেয়ং শিষ্ট প্রয়োগত ইতি বচনাৎ। ক্যপোঽযুজিত্যত্রাকারলোপঃ, সন্ধিঃ। যথা শংসি প্রত্যয়াদঃ প্রশংসা চিকীর্ষা। গুরোশ্চ নিষ্ঠাসেট ঈহা ঈক্ষা। যুচ্—ঈষিগ্রন্থ্যাসি বদিবিদি কারিতান্তেভ্যো যুঃ। ঈষণা গ্রন্থনা। অঙ্—ষাসুবন্ধভিদাদিভ্যস্তঙ পচা ভিদা ইঞ্—প্রশ্নাখ্যানয়োরিঞ্ চ বা কাং কারিমকার্ষীঃ ইমাং কারিমকার্ষম্। নির্যথা-হাজ্যাগ্লাভ্যো নিঃ ক্ত্যর্থে। হানিঃ, জ্যানিঃ, গ্লানিঃ। কৃঞঃ শচ্ ক্রিয়া॥ ৭॥

উণাদিষ্বিতি। নি প্রত্যয়ান্ত উদন্ত ঈদন্তশ্চ স্ত্রিয়াং। শ্রিশ্রুষু অগি বহিভ্যো নিঃ। শ্রেণিঃ শ্রোণিঃ। অগ্নি বহ্নি শব্দস্ত সুরনামত্বাৎ পুংসি। যোনির্দ্বয়োরিতি চোক্তমেব। তথা পার্ষ্ণিঃ পুমান্। কেচিদনিরিতি পঠন্তি। তথা অর্ত্তিং সৃশৃধমৃ্যশুবিবৃত্তিগ্রহিভ্যোঽনিঃ অরণিঃ, ধরণিঃ, ধমনিঃ, অশনিঃ, অবনিঃ, কর্ত্তনিঃ গ্রহণিরিত্যুদাহরণানি। ঊর্যথা কুষি চমি তনি ধনি বধি সর্জ্জি

---

দুই শত দ্বিশতিকা। দুইশত দণ্ড বা দান করে দ্বিশতিকা। বৈরাদি অর্থ বিহিত বুণ্ প্রত্যয়ান্ত না হইলে স্ত্রীলিঙ্গ হয় না। যথা—ক্রমে অধ্যয়ন কর ক্রমক এস্থলে অধ্যয়নার্থে ক্রম শব্দের উত্তর বুণ হইয়াছে বলিয়া স্ত্রীলিঙ্গ হইল না॥ ৬॥

স্ত্র্যধিকারে ভাব ও অকর্ত্তৃকারক বাচ্যে বিহিত অনি, ক্তিন্, ণুল্, ণচ্, ক্যপ্, অ, যুট্, অঙ্, ইঞ্, সি ও শচ্ প্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা—অনিপ্রত্যয়ান্ত অজীবনি, অকরণি। ক্তিন্ (ক্তি) প্রত্যয়ান্ত কৃতি, গতি, ইত্যাদি। ণুল্ (বুঞ) প্রত্যয়ান্ত প্রবাহিকা, প্রচ্ছর্দ্দিকা, শায়িকা, ভক্ষিকা. আসিকা। ণচ্ প্রত্যয়ান্ত ব্যাবক্রোশী, ব্যবভাষী। ক্যপ্ প্রত্যয়ান্ত ব্রজ্যা, ইজ্যা, সমজ্যা ইত্যাদি। অ প্রত্যয়ান্ত প্রশংসা, চিকীর্ষা, ইহা, ইক্ষা। যুচ্ প্রত্যয়ান্ত ইষণা, গ্রন্থনা। অঙ্ প্রত্যয়ান্ত পচা, ভিদা ইত্যাদি। ইঞ্ প্রত্যয়ান্ত করি। নি প্রত্যয়ান্ত হানি, জ্যানি, গ্লানি। শচ্ প্রত্যয়ান্ত ক্রিয়া॥ ৭॥

উণাদি প্রত্যয় মধ্যে নি, উ ও ঈ প্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ। নিপ্রত্যয়ান্ত শ্রেণি শ্রোণি। সুরনামক শব্দ পুংলিঙ্গ বলিয়া বিশেষ বিধান থাকাতে অগ্নি ও বহ্নি প্রভৃতি শব্দ পুংলিঙ্গ। যোনি স্ত্রীপুং উভয় লিঙ্গ এবং পার্ষ্ণি শব্দ পুংলিঙ্গ বলিয়া বিহিত হেতুক যোনি শব্দ পুং ও

তৎক্রীড়ায়াং প্রহরণং চেন্মৌষ্টা পাল্লবা ণ দিক্॥ ১০ ॥ ঘঞো ঞঃ সা ক্রিয়াস্যাঞ্চেদ্দাণ্ডপাতাহি ফাল্গুনী। শ্যৈনম্পাতা হি মৃগয়া তৈলম্পাতা স্বধেতি দিক্॥ ১১ ॥ স্ত্রী স্যাৎ কাচিন্মৃ ণাল্যাদি বিব-

---

র্জ্জিভ্য উঃ। কর্ষূঃ, চমূঃ, তনূঃ, ধনূঃ, বধূঃ সর্জ্জূঃ খর্জ্জূঃ। কচ্ছ্বাদয়শ্চেতি কচ্ছূঃ পামাঃ। ভরতোর্দ্দোহন্তশ্চেতি ভর্দ্দূঃ—দারুহস্তকঃ ঈর্ষ্যা—অবিতৃ স্তৃতন্ত্রিভ্যঃ ঈঃ—অবী রজস্বলা, তরীঃ নৌঃ, স্তরীঃ শাখা। বাতপ্রমীরিতি চতুষ্পাত্বেন স্ত্রীপুংসয়োর্বক্ষ্যতি। তন্ত্রীগুর্ণঃ॥ ৮॥

ঙ্যাবৃত্তমিতি। চলংস্থিরং জঙ্গমস্থাবরাত্মকং যৎ কিঞ্চিৎ ঙ্যাবৃত্তং তৎ স্ত্রিয়াং স্যাৎ। অত্রাঙী নদাদিত্বাদীঃ। জঙ্গমং—কদলী কন্দলী। অনয়োঃ পুংমৃগবৃত্তিত্বাৎ সযোনি প্রাণিনামচেতি ন সিধ্যতি। স্থিরং—তালী কেতকী। আপ্—স্ত্রিয়ামাদা শিবা, বলাকা মক্ষিকা। খট্যা, মালা, চঞ্চা—তৃণ পুরুষঃ। উঙ ব্রহ্মবন্ধূঃ মৃজাতেরুতোহনধর্ষোরুঙ্, অয়ং নিন্দায়াং কস্যাঞ্চিৎ ব্রাহ্মণজাতৌ বর্ত্ততে। জাতাবপ্রাণিরজ্জ্বাদিত্যঃ অলাবূঃ। চলস্থিরগ্রহণং ঙ্যাবূত্তাদন্তার্থং তেন তৃতীয়া প্রকৃতিরিত্যেকে। স্পষ্টার্থমিত্যপরে॥ ৯॥

তদিতি। তন্মুষ্ট্যাদিকং প্রহরণমস্যাং ক্রীড়ায়ামিত্যর্থে যদি ণ প্রত্যয়স্তদন্তঃ স্ত্রিয়াং স্যাৎ। যথা মুষ্টিপ্রহরণমস্যাং ক্রীড়ায়াং তদস্য প্রহরণং ক্রীড়ায়াং ণ ইতি ণঃ এবং পাল্লবা। ণ দিগিতি ণ প্রত্যয়স্যোদাহরণাহে শমাত্রমিত্যর্থঃ। অন্যাদপি দাণ্ডাদি জ্ঞেয়ং। অণাদ্যন্ততদ্ধিতত্বেন ত্রিলিঙ্গাপবাদোহয়ম্॥ ১০॥

ঘঞ ইতি। সা ক্রিয়া অস্যামিত্যর্থে যদি ঘঞন্তাৎ ঞপ্রত্যয়ো বিহিত স্তদন্তঃ। স্ত্রিয়াং স্যাৎ। দণ্ডপাতঃ ক্রিয়া অস্যাং ফাল্গুন্যাং দাণ্ডপাতা ফাল্গুনী। ঘঞঃ সাস্যাং ঞঃ। ঘঞ্যন্তরপদাৎ সাস্যাং ক্রিয়ত ইতি ণং বক্ষ্যতীতি শ্রীপতিঃ। ফাল্গুন্যাং কুত্রাপি দণ্ডপাতেন ক্রীড়ন্তি। এবং শ্যেন পাতস্তিলপাতশ্চাস্যাং ক্রিয়ত ইতি পূর্ব্ববৎ। পাতান্নে শ্যেনতিলয়োরিতি মুভূঃ। শ্যৈনং পাতা মৃগয়া, তৈলম্পাতা স্বধা। স্বধা স্ত্রিয়াং প্রবেণী চেতি বররুচিনা স্বধা স্ত্রিয়ামুক্তা। পিতৃদানে স্বধা মত্তমিত্যমরমালায়ামব্যয়বর্গে দন্ত্যাদৌ। পিতৃদানে স্বধা শব্দস্তদন্তেহপি প্রকীর্ত্তিত ইতি শুণবিষ্ণু ঘত্তাভিধানেহপ্যনব্যয়ং। দিগিতি ঞ প্রত্যয়োদাহরাণীদ্দেশঃ কৃত ইত্যর্থঃ। ইতি শব্দঃ প্রকারার্থঃ তেন মুষল পাতঃ ক্রিয়াহস্যাং মৌষলপাতা ভূমিরিতি॥ ১১॥

---

স্ত্রীলিঙ্গ পাঞ্চি শব্দ পুংলিঙ্গ। কাহারমতে অনি প্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ। যথা;—অরণি, ধরণি, ধমনি, অশনি, অবনি, বর্ত্তনি, গ্রহণি ইত্যাদি। উ প্রত্যয়ান্ত কর্ষূ, চমূ, তনু, ধনু, বধূ, সর্জ্জূ, খর্জ্জূ, ভর্দ্দূ ঈ প্রত্যয়ান্ত-অবী (রজস্বলা)) তরী (নৌকা) স্তরী (শাখা) তন্ত্রী (গুণ)॥ ৮॥

ঙী (ঈ, ঈপ্) আপ (আ) ও উঙ্ প্রত্যয়ান্ত চল ও অচল পদার্থ বাচক শব্দ স্ত্রীলিঙ্গ—

ঙী (স্ত্রীলিঙ্গ বিহিত ঈ বা ঈপ্) প্রত্যয়ান্ত কদলী, কন্দলী (পতাকা) তালী, কেতকী। আপ্ (স্ত্রীলিঙ্গে আ) প্রত্যয়ান্ত শিবা, বলাকা, মক্ষিকা, কট্বা, মালা, চঞ্চা। উঙন্ত—ব্রহ্মবন্ধূ অলাবূ॥ ৯॥

ক্রীড়ায় প্রহরণ (যদ্দ্বারা প্রহার করা হয়) বাচক শব্দের উত্তর ণ প্রত্যয় করিলে, স্ত্রীলিঙ্গ হয়। মুষ্টি প্রহরণ এই ক্রীড়ায় মৌষ্টা। পল্ল প্রহরণ এই ক্রীড়ায় পাল্লবা। দণ্ড প্রহরণ এই ক্রীড়ায় দাণ্ডা ইত্যাদি॥ ১০॥

সেই ক্রিয়া ইহাতে এইরূপার্থে ঘঞন্ত শব্দের উত্তর ঞ প্রত্যয় করিলে ঐ ঞপ্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ। দণ্ডপাত ক্রিয়া ইহাতে, দাণ্ডপাতা ফাল্গুনী (ফাল্গুন মাসীয় পূর্ণিমা)। শ্যেনপাত ক্রিয়া ইহাতে, শ্যৈনম্পাতা, মৃগয়া তিলপাত ক্রিয়া ইহাতে তৈলম্পাতা স্বধা ইত্যাদি॥ ১১॥

ক্ষাঽপচয়ে যদি। ১২। লঙ্কা শেফালিকা টীকা ধাতকী পঞ্জিকা-ঢকী॥ সিধ্রকা সারিকা হিক্কা প্রাচিকোল্কা পিপীলিকা। তিন্দুকী কণিকা ভঙ্গিঃ সুরঙ্গাসূচিমাঢ়য়ঃ॥ পিচ্ছা বিতণ্ডাকাকিণ্য-

স্ত্রীস্যাদিত্যাদি। যদ্যপ্যপচয়ে অল্পত্বে প্রযোক্তুর্ব্বিবক্ষা তদা মৃণাল্যাদি স্ত্রিয়াং স্যাৎ। অল্পং মৃণালং মৃণালী হ্রস্বো বংশঃ বংশী, স্বল্পং বনং বনী। এবং কুম্ভী প্রণালী ছত্রী পটী তটী মঠীত্যাদয়ঃ। কাচিদিতি ন সর্ব্বেত্যর্থঃ। তেন হ্রস্বো বৃক্ষো বৃক্ষক ইতি পুংস্ত্বমেব॥ ১২॥

পাণিন্যাদিভি রনুষ্ঠিতং লিঙ্গমভিধায় সুখবোধায় কানিচিদুদাহরণানি কান্তাদি ক্রমেণ দর্শয়তি লঙ্কেত্যাদিনা। তত্র লঙ্কাদীনাং ঙাবৃত্তত্বাৎ সিদ্ধে স্বরূপপ্রতিপাদনার্থং শেফালিকাদীনাঞ্চ প্রপঞ্চার্থং ভঙ্গিপ্রভৃতীনাং নামলিঙ্গানুশাসনার্থঞ্চ পাঠঃ। রমে কচ্ লত্বঞ্চ। লঙ্কা রক্ষঃপুরো শাখা শাখিনী কুলটাসু চেতি মেদিনী। নগরী শাখয়োর্লঙ্কেতি রুদ্রঃ। শেফালিকা পুষ্পবিশেষঃ। টীক্যতে গম্যতেঽর্থোঽনয়া গুরোরঃ। টীকা গ্রন্থস্য বিষমপদব্যাখ্যায়িকা। ধাতকী ধাতুপুষ্পিকা। গ্রন্থস্য সমস্ত পদব্যাখ্যায়িকা পঞ্জিকা। কাম্বোনামায়ব্যয়লেখনার্থাচ। আঢ়কী তুবরিকা। সিধ্রকা সিজু (জ্) ইতি প্রসিদ্ধো বৃক্ষঃ। সিধুগত্যাং শৃভ্রাদয়শ্চেতি রক্ স্বার্থে সংজ্ঞাত্বাদি-ত্বাভাবঃ। শারিকা পক্ষিবিশেষঃ। শারি র্নাঽক্ষোপকরণে স্ত্রিয়াং শকুনিকান্তরে ইতি তালব্যাদৌ মেদিনিঃ। স্বার্থেকঃ। হিক্ক অব্যক্তে শব্দে গুরোরঃ হিক্কা রোগভেদঃ প্রাচিকা বনমক্ষিকা। উল্কা তেজপুঞ্জঃ। উল্কা জ্বালাবিভাবস্বোরিতি রত্ন কোষঃ। পিপীলিকা স্বনামখ্যাতা। শেষস্ত জ্ঞেয়ং শিষ্টপ্রয়োগতঃ ইতি বচনাৎ পুংস্যপি পিপীলিকঃ। যথাঃ—যোজনানাং সহস্রাণি গচ্ছন্ যাতি পিপীলিকঃ। অগচ্ছন্ বৈনতেয়োঽপি পদমেকং ন গচ্ছতি ইতি পুরাণং। তিন্দুকী কেন্দুবৃক্ষঃ। কণিকা স্বল্প কণঃ পরমাণু। ভঙ্গির্ব্বিচ্ছিত্তিঃ কৌটিল্যভেদো বা। যথা মুখ ভঙ্গিঃ। সুরঙ্গা গর্ত্ত-বিশেষঃ সিঁধ্ ইতি খ্যাতা। স্নায়ুসুরঙ্গেচ সঙ্কুলং সামেতি দন্ত্যে গদসিংহঃ। সূচ পৈশুন্যে চুরাদিঃ সূচি নৃত্যপ্রভেদেচ বেধনী শিখয়োরপীতি দন্ত্যাদৌ রুদ্রঃ। মাঢ়ির্দ্দন্তমূলং। মাঢ়িঃ পত্রস্য শিরেতি রত্ন মালা। মাঢ়ির্দ্দন্ত শিরেতি রত্ন কোষঃ। মাঢ়িঃ স্ত্রী পত্রভঙ্গৌ চ দন্তস্যাপি প্রকাশনে ইতি টবর্গ চতুর্থে মেদিনী। পিচ্ছা ভক্তমণ্ডঃ শাল্মলিনির্য্যাসো বা। স্বপক্ষস্থাপনেন পরপক্ষব্যু-দাসো বিতণ্ডা। বিতণ্ডাচ স্ত্রিয়াং কচ্ছ্বাংশাকবাদ প্রভেদয়ো রিতি রভসঃ। কাকিনী পণতুর্য্যাংশে মানদণ্ডেঽপি দৃশ্যতে ইতি মূর্দ্ধন্যান্তে মেদিনী পণগণ্ডকয়োস্তর্ষ্যে উদমানস্য কাকিনীতি মূর্দ্ধন্যান্তে রুদ্রঃ। পণোদমানগণ্ডানাং চতুর্থাংশেচ কাকিনীতি দন্ত্যান্তেষু রভসঃ। তত্রাঢ়কস্য পঞ্চাশত্তমভাগ উদমানং তথাচ—কুল্যা স্যাদষ্টভির্দ্রোণৈর্দ্রোণপাদেন চাঢ়কং। ততোঽর্দ্ধশতিকো ভাগ উদমান-

যদি অপচয়ে (অল্পত্বে) বিবক্ষা করা হয় তবে অন্যলিঙ্গ মৃণালাদি শব্দ স্ত্রীলিঙ্গ হয় যথা;— ক্ষুদ্র মৃণাল মৃণালী। হ্রস্ব বংশ. বংশী। স্বল্পবন বনী। কুম্ভী, প্রণালী, ছত্রী, পটী, তটী, মঠী প্রভৃতি কোনস্থলে হয় না যথা;—হ্রস্ব বৃক্ষ বৃক্ষক ইত্যাদি॥ ১২॥

লঙ্কা প্রভৃতি শব্দ স্ত্রীলিঙ্গ। ১। লঙ্কা (রাক্ষসপুরী)। ২। শেফালিকা। ৩। টীকা (গ্রন্থের কঠিন বিষয়ের ব্যাখ্যা হয় যদ্দারা)। ৪। ধাতকী (ধাইফুল)। ৫। পঞ্জিকা গ্রন্থের সমস্ত পদের ব্যাখ্যা হয় যদ্দারা)। ৬। আঢ়কী। ৭। সিধ্রকা (সিজু. সিজ, সেউজ নামক বৃক্ষ)। ৮। সারিকা শারিকা। ৯। হিক্কা (রোগবিশেষ)। ১০। প্রাচিকা (বনমক্ষিকা)। ১১। উল্কা (তেজঃপুঞ্জ)। ১২। পিপীলিকা। ১৩। তিন্দুকী (বৃক্ষবিশেষ)। ১৪। কণিকা। ১৫। ভঙ্গি (বিচ্ছিত্তি)। ১৬। সুরঙ্গা (সিঁধ)। ১৭। সূচি। ১৮। মাঢ়ি (পত্রশিরা)। ১৯। পিচ্ছা (উক্তমত, শাল্মলি নির্য্যাস)। ২০। বিতণ্ডা (স্বমত স্থাপন পূর্ব্বক পরমত নিরসন)। ২১। কাকিনী (পণের চারি-ভাগের একভাগ)। ২২। চূর্ণি-চূর্ণী (পতঞ্জলি কৃত পাণিনি ব্যাকরণ মহা ভাষ্য,)। ২৩। শাণী

শচূর্ণিঃ শাণী ক্রুণী দরৎ। সাতিঃ কন্থা তথাসন্দী নাভীরাজসভা-ঽপি চ। ঝল্লরী চর্চ্চরী পারী হোরা লট্বা চ সিধ্মলা। লাক্ষা লিক্ষা চ গণ্ডূষা গৃধ্রসী চমসী মসী॥ ১৩॥

ইতি স্ত্রীলিঙ্গ সংগ্রহ।

---

মুদাহৃতমিতি গণিতাবলী। কাকিণো মানদণ্ডে সাত্তূরীয়াংশে পণস্যচ। কাকিণী ক্রবতে কেচি-দেকমেব বরাটকং। বরাটবিংশত্যৌ চৈব কাকিণী সমুদাহৃতেতি রত্নকোষঃ। অশেষপ্রতিপক্ষ-তর্কচূর্ণনাৎ চূর্ণিঃ, পতঞ্জলিকৃতপাণিনিব্যাকরণমহাভাষ্যং কার্ষাপণঞ্চ চূর্ণীচ। শানী শণময়ঃ প্রাবর-ণভেদঃ। শব্দাদ্বিকারেঽণ্। শাণো মাসচতুষ্টয়ে। লোহাদীনাঞ্চ নিকষে শানী প্রাবরণান্তরে ইতি তালব্যাদি মূর্দ্ধান্তান্তে মেদিনী। ক্রুণ্যম্বুদ্রোণী কচ্ছপ্যো রিতি মেদিনী। দরৎ স্ত্রিয়াং প্রপাতেঽপি ভয়পর্ব্বতয়োরপীতি তবর্গ তৃতীয়ান্তে মেদিনী। স্বামী তু দৃশদ্দরৎ শরদিতি দান্তমাহ। সাতি র্দানাবসানয়োঃ। তীব্রবেদনাচ সাতির্দন্ত্যাদিঃ। কন্থা, (গ্রথিত) স্যূতপটঃ। কন্থা মৃণ্ময় ভিত্তৌ স্যাৎ তথা প্রাবরণান্তরে ইতি তবর্গ দ্বিতীয়ান্তে মেদিনী। আস্তেঽস্যামিতি কুন্দা-দয়শ্চেতি নিপাতনাদাসন্দী স্বল্পখট্বা খুরসী বা খাটুলীতিখ্যাতা, ভিক্ষুকাণামাসনঞ্চ বেত্রাসনং স্যাদাসন্দী বৃষীচ ব্রতীকাসন মিতি রুদ্রঃ। নাভিশব্দস্যার্থভেদাৎ স্ত্রিয়াং বৃত্তিঃ। নাভির্মুখ্যনৃপে চক্রমধ্যক্ষত্রিয়য়োঃ পুমান্। দ্বয়োঃ প্রাণিপ্রতীকে স্যাৎ স্ত্রিয়াং কস্তুরিকামদে ইতি মেদিনী মুখ্যরাট্ ক্ষত্রিয়য়োর্ণাভিঃ পুংসি প্রাণ্যঙ্গকে স্ত্রিয়াং। চক্রমধ্যে প্রধানে চ স্ত্রিয়াং কস্তুরিকামদে ইতি রভসঃ। রাজ্ঞঃ সভা রাজসভা। কুটী গৃহবিশেষ ইতি কশ্চিৎ। শালার্থাপি পরারাজামনু-ষ্যার্থাদরাজকাদিতি ষষ্ঠ্যান্তপরায়াঃ ক্লীবত্বং বক্ষ্যতে। তস্য প্রত্যুদাহরণমিদং। অত্র স্ত্রীত্ববিধানা-দেব ক্লীববাধায়াং সত্যাং তত্রা রাজকাদিতি নিষেধো মন্দবুদ্ধিসুখার্থঃ। অপিশব্দাৎ তন্ত্রাদে র্গ্রহণং। ঝল্লরী বাদ্যভেদঃ। চর্চ্চরী কাপটিকানাং হর্ষক্রীড়া। চর্চ্চরী গীতভেদেচ কেশভিৎ করশব্দয়োরিতি রুদ্রঃ। পারী পানঘটী। কর্করীপূরয়োঃ পারী পাদরজ্জ্বাঞ্চ হস্তিন ইতি রভসঃ। হীরা রাশ্যর্দ্ধলগ্নয়োরিতি রত্নকোষঃ হোরা লগ্নেচ রাশ্যর্দ্ধে শিখাশাস্ত্রবিদোরপীতি রুদ্রঃ। লট বাল্যেক্তন্। লট্বা গ্রাম চটকাদিপক্ষিবিশেষঃ। লট্বা করঞ্জভেদে স্যাৎ তূলিকায়াং খগান্তরে ইতি বিশ্বঃ। সিধ্মলা পূতিমৎস্যঃ। সিঘ্মলা মৎস্যবিকৃতৌ বাচ্যবত্তু বিলাসিনি ইতি দন্ত্যাদৌ মেদিনী। লাক্ষা জতু। লিক্ষা কেশকৃমিঃ জলাদিনা মুখস্য পূরণং গণ্ডূষা। গণ্ডূ-ষোমুখপূর্ত্তীভপুষ্করপ্রশৃতাঞ্জলীতি বিশ্বঃ। "গণ্ডুষমুচ্ছিতবতা পয়সঃ সরোষম্" ইতি মাঘাদি প্রয়োগঃ গণ্ডূষামিষমহিষঘুষেতি মূর্দ্ধন্যে গদসিংহঃ গৃধ্রসো দন্ত্যসা কটিরোগবিশেষঃ। চমসী মুদ্গা-দিপিষ্টকঃ। যজ্ঞপাত্রমিতি ভ্রান্তোক্তিঃ। চমসো যজ্ঞপাত্রস্য ভেদেঽস্ত্রীপিষ্টকে স্ত্রিয়ামিতি মেদিনী। মসী লিপিপ্রসাধনমঞ্জনং পত্রাঞ্জনে মসির্দ্বয়োরিতি রভসঃ॥ ১৩॥

ইতি ত্রিকাণ্ড চিন্তামণৌ স্ত্রীলিঙ্গ বিবরণম্।

---

শানী (শণময় চাদর বিশেষ,)। ২৪। ক্রুণী (কচ্ছপী)। ২৫। দরৎ (প্রপাত, ভয় প্রভৃতি)। ২৬। সাতি (দান, অবসান)। ২৭। কন্থা (কাঁথা)। ২৮। আসন্দী (খুদ্রখাট, খাটালি প্রভৃতি)। ২৯। নাভি। ৩০। রাজসভা। ৩১। ঝল্লরী (বাদ্য বিশেষ)। ৩২। চর্চ্চরী (কাপটিক ব্যক্তির হর্ষ ক্রীড়া প্রভৃতি)। ৩৩। পারী (পানঘটী)। ৩৪। হোরা (রাশ্যর্দ্ধ, লগ্ন প্রভৃতি।) ৩৫। লট্বা (গ্রাম চটক নামক পক্ষী)। ৩৬। সিধ্মলা (মৎস্য বিকৃতি)। ৩৭। লাক্ষা (জতু, লা)। ৩৮। লিক্ষা (কেশ কৃমি, উকুন বিশেষ, লিক)। ৩৯। গণ্ডূষ। ৪০। গৃধ্রসী (কটিরোগ বিশেষ)। ৪১। চমসী (যজ্ঞপাত্র, মুগের পিঠা প্রভৃতি)। ৪২। মসী-মসি (লেখার কালী)। ১৩॥

ইতি স্ত্রীলিঙ্গ সংগ্রহ-বর্গ।

পুংস্ত্বে সভেদানুচরাঃ সপর্য্যায়াঃ সুরাসুরাঃ। ১৪। স্বর্গযাগা-
দ্রিমেঘাব্ধিদ্রুকালাসিশরারয়ঃ॥ করগণ্ডোষ্ঠদোর্দ্দন্তকণ্ঠকেশনখ-
স্তনাঃ। ১৫। অহ্নাহান্তাঃ (১৬) ক্রোড়ভেদা (১৭) রাত্রান্তাঃ-

পুংস্ত্ব ইত্যধিকারো নপুংসকবিধেঃ প্রাক্। সুরাসুরাস্তদ্বিশেষাস্তদনুচরাশ্চ পর্য্যায়ৈঃ সহ পুংসি স্যুঃ। সুরাঃ—সুপর্ব্বাণঃ সুমনসঃ, তদ্ভেদো ব্রহ্মবিষ্ণুশিবাদয়ঃ, অনুচরা হাহাহুহু প্রভৃতয়ঃ, বিষ্ণ্বনু-চরা চণ্ড প্রচণ্ড জয় বিজয় প্রভৃতয়ঃ, রুদ্রানুচরাঃ নন্দিমহাকালাদয়ঃ। অসুরাঃ সুরদ্বিষঃ. তদ্ভেদো বলি নমুচি প্রভৃতয়ঃ, তদনুচরাঃ কুষ্মাণ্ডাদয়ঃ। এবমগ্রেঽপ্যূহং। অবাধিতা ইত্যেব দৈবতানি পুংসি বা দেবতা স্ত্রিয়াং দেবশব্দস্তু দ্বি চতুঃ ষট্‌পদোরগা ইত্যাদিনা পরত্বাৎ স্ত্রীপুংসত্বং। দিব্যোপ-পাদুকশব্দস্ত দেবনামত্বেঽপি ক্রিয়াশব্দত্বাৎ গুণদ্রব্যক্রিয়াযোগোপাধিভিঃ পরগামিনঃ ইতি পরত্বাদ্বাচ্যলিঙ্গঃ॥ ১৪॥

অতএব বিশেষ্যনিঘ্নে পঠিতঃ পুংযোগেতু সুরীত্যাদি স্বর্গাদয় উনবিংশতির্যথাসম্ভবং সপর্য্যায়াঃ সভেদাঃ পুংস্ত্বে স্যুঃ। যথা নাকঃ, ত্রিদিবঃ, ক্রতুঃ সপ্ততন্তুঃ। যাগোযজ্ঞঃ। মখঃ ক্রতুঃ। তদ্ভেদা অগ্নিষ্টোমাদয়ঃ। অদ্রিঃ পর্ব্বতঃ। মেরুর্হিমালয়ঃ। মেঘ স্তনয়িত্নুঃ আবর্ত্তাদয়ঃ অব্ধির্জ্জলনিধিঃ ক্ষীরোদাদয়ঃ। দ্রুর্ব্বৃক্ষঃ, প্লক্ষঃ ন্যগ্রোধঃ। কালোদিষ্টোঽনেহাঃ মাস পক্ষাদয়ঃ। অসিঃ খড্গঃ নন্দকঃ চন্দ্রহাসাদয়ঃ। শরো বাণঃ নারাচাদয়ঃ। অরিঃ শত্রুঃ। করো রাজগ্রাহ্যভাগঃ। রশ্মিঃ পাণিশ্চ। গণ্ডঃ কপোলঃ। ওষ্ঠো দন্তচ্ছদঃ। দোর্ব্বাহুঃ। দন্তো রদঃ। কণ্ঠো গলঃ। সমীপগলশব্দেষু কণ্ঠং ত্রিষু বিদুর্ব্বুধা ইতি শাশ্বতঃ। অতএব কণ্ঠীরবঃ। কেশঃ কচঃ। নখঃ কররুহঃ। স্তনঃ কুচঃ॥ ১৫॥

অহ্নোঽহ্নশ্চান্তো যেষাং তে পুংসি স্যুঃ। পূর্ব্বাহ্নঃ মধ্যাহ্নঃ। পরলিঙ্গং স্বপ্রধানে ইত্যনেন পরপদলিঙ্গত্বে প্রাপ্তে পুংস্ত্ববিধিঃ। দ্বয়োরহ্নোঃ সমাহারঃ দ্ব্যহ্নঃ ত্র্যহ্নঃ। তথা দ্বিগোরিত্যস্যাপবা-

সামান্য ও বিশেষ দেব ও অসুর বাচক এবং দেবাসুরের অনুচর বাচক শব্দ সকল পুংলিঙ্গ।—সামান্দের বাচক অমর দেব, সুপর্ব্বন্, দিবৌকস্ প্রভৃতি বিশেষ দেব বাচক-ব্রহ্মন্ বিষ্ণু, শিব, কার্ত্তিকেয়, বিনায়ক প্রভৃতি। দেবানুচর বাচক-হাহা, হুহু, চণ্ড, প্রচণ্ড, জয়, বিজয়, নন্দিন্, মহাকাল প্রভৃতি। অসুর বাচক দৈত্য দেবারি, অসুর প্রভৃতি। বিশেষ অসুর বাচক বলি, নমুচি প্রভৃতি। দৈত্যানুচর বাচক কুষ্মাণ্ড প্রভৃতি। দেবতাদি শব্দের স্ত্রীত্বাদিতে বিশেষ বিধান থাকাতে পুংলিঙ্গ হইল না॥ ১৪॥

স্বর্গাদিবাচক শব্দ পুংলিঙ্গ। স্বর্গবাচক স্বর্গ, নাক, ত্রিদিব, প্রভৃতি। যাগবাচক যাগ, ক্রতু, মখ, সপ্ততন্তু প্রভৃতি। অদ্রি (পর্ব্বত) বাচক অদ্রি, পর্ব্বত, ধরাধর প্রভৃতি। মেঘবাচক মেঘ, বারিবাহ, স্তনয়িত্নু প্রভৃতি। অব্ধি (সমুদ্র) বাচক অব্ধি, জলনিধি, সমুদ্র প্রভৃতি। দ্রু (বৃক্ষ) বাচক বৃক্ষ, মহীরুহ, শাখিন, দ্রু, দ্রুম প্রভৃতি। কালবাচক কাল, দিষ্ট, অনেহস্, সময়, মাস, পক্ষ প্রভৃতি। অসি বাচক-অসি, খড়্গ, নন্দক, চন্দ্রহাস প্রভৃতি শর (বাণ), নারাচ প্রভৃতি। অরি (শত্রু) বাচক অরি, শত্রু প্রভৃতি। কর (রাজ গ্রাহ্যভাগ, রশ্মি, হস্ত) বাচক কর, বলি, রশ্মি, কিরণ, অংশু, হস্ত, পাণি প্রভৃতি। গণ্ডবাচক কপোল, গণ্ড প্রভৃতি। ওষ্ঠবাচক ওষ্ঠ, রদনচ্ছদ প্রভৃতি। দোস্ (বাহু) বাচক দোস্, বাহু প্রভৃতি। দন্তবাচক দন্ত, রদ, দশন প্রভৃতি। কণ্ঠবাচক কণ্ঠ, গল প্রভৃতি। কেশবাচক কেশ, কচ, শিরোরুহ প্রভৃতি। নখবাচক নখ, কররুহ প্রভৃতি। স্তন-বাচক স্তন, কুচ, পয়োধর প্রভৃতি। ইহার মধ্যে বিশেষ বিধান থাকা প্রযুক্ত দিব্, ত্রিপিষ্টপ প্রভৃতি শব্দ পুংলিঙ্গ হইল না এইরূপ সর্ব্বত্র॥ ১৫॥

প্রাগসংখ্যকাঃ ॥ ১৮ ॥ শ্রীপিষ্টাদ্যাশ্চ নির্য্যাসা অসন্নন্তা অবাধিতাঃ ॥ ১৯ ॥ কশেরুজতুবস্তূনি হিত্বা তুরুবিরামকাঃ ॥ ২০ ॥

---

দোঽহ্নং। অহরতিক্রান্তমত্যহ্নো ভোজনং অহ্নোনির্গতা নিরহ্নো বেলা। অত্র বাচ্যলিঙ্গত্বে প্রাপ্তেঽপি পুংস্ত্বং। যদাতু দ্বয়োরহ্নোর্ভবা পূজা তদ্ধিতার্থে দ্বিগুরিতি বক্ষ্যমাণে নাভিধেয় লিঙ্গতা। তৎপুরুষস্ত পুংস্ত্বাতিদেশাৎ তদ্ধিতার্থস্ত দ্বিগো রভিধেয় লিঙ্গত্বেতি ভাষ্যকারঃ পূর্ব্বাহ্ণো ইত্যাদৌ কচিদধিকারান্নলোপাভাবঃ ॥ ১৬ ॥

ক্ষ্বেড়ো গরলস্তদ্বিশেষাঃ পুংস্ত্বে স্যুঃ। সারোষ্ট্রিকঃ শৌক্লিকেয় ইত্যাদি ॥ ১৭ ॥

রাত্রি। অৎপ্রত্যয়ান্তোরাত্রইত্যন্তো যেষাং তে প্রাগ সংখ্যকাঃ সন্তঃ পুংসি স্যুঃ। অহশ্চ রাত্রিশ্চ অহোরাত্রঃ। অহঃ সর্ব্বৈক ইত্যাদিনা অৎ। এবং সর্ব্বরাত্রঃ। অত্র পরপদবল্লিঙ্গতয়া স্ত্রীত্বে প্রাপ্তে পুংস্ত্ববিধিঃ। সমাহারদ্বন্দ্বেতু নপুংসকত্বাপবাদঃ। বামনস্ত সমাহারে অহোরাত্রং ইত্যাহ। সমাহারেঽহোরাত্রমিতি পাতঞ্জলিনাপি প্রযুক্তং। অতিক্রান্তোরাত্রিমতিরাত্রঃ। নির্গতোরাত্রৈঃ নীরাত্রইত্যাদৌ বাচ্যলিঙ্গত্বে প্রাপ্তে পুংস্ত্ববিধিঃ। প্রাগসংখ্যকা ইতি কিং একরাত্রং গণরাত্রমিত্যাদি। তথাচ কাত্যায়নঃ—ভবতি হি নপুংসকযোগঃ সংখ্যা পূর্ব্বস্ত রাত্রিশব্দস্ত। অন্তপূর্ব্বস্ত তস্ত পুংসি যোগং বিজানীয়াদিতি। পুণ্যরাত্র প্রিয়াগমে" ইত্যর্দ্ধর্চ্চাদিত্বাৎ। কেচিত্তু রাত্রং প্রাক্ সংখ্যায়াম্বিতমিতি নপুংসকত্বসিদ্ধৌ যদত্রাসংখ্যাপূর্ব্বগ্রহণং তল্লক্ষ্যাদৃষ্ট্যা অসংখ্যাপূর্ব্বস্থাপি পুংস্ত্বব্যভিচারার্থং তেনাহোরাত্রমিতি ব্যাচখ্যুঃ। অন্যেতু সংখ্যাপূর্ব্বস্থাপি দ্বিরাত্র স্ত্রিরাত্রঃ ইত্যাহুঃ ॥ ১৮ ॥

শ্রীপিষ্টাদয়োবৃক্ষনির্য্যাসাঃ। পুংসি স্যুঃ। শ্রীপিষ্টঃ সরলদ্রবঃ, যক্ষধুপঃ গুগ্‌গুলুঃ, সিহ্লক ইত্যাদয়ঃ। চকারাৎ তিলগোধুমাদয়শ্চ। অসন্নন্তাইতি। অস্‌চ অন্‌চ্ ভাবন্তৌ যেষাং তে অসন্নন্তাঃ, অবাধিতা বিশেষবিধিভিরনাক্রান্তাঃ পুংসি স্যুঃ। অসন্তা যথা অঙ্গিরাঃ চন্দ্রমাঃ। অনন্তা যথা রাজা, ব্রহ্মা, প্রতিদিবা। দ্ব্যচ্ কমসিস্মসন্নন্তমিতি বক্ষ্যমাণ বাধকত্বাৎ পয়ঃ, যশঃ, সাম, লোম ইত্যাদের্নপুংসকত্বং। পূর্ব্বোক্ত বাধকত্বেন অপ্সরসঃ ললাম ইত্যাদি ॥ ১৯ ॥

কশেতি। তুশ্চ রুশ্চ বিরামোঽন্তোযেষাং তে, কশেরুজতুবস্তূনি হিত্বা পুংসি স্যুঃ। হেতুঃ সেতুঃ মেরুঃ কিংশারুঃ। কশেরুঃ স্ত্রীবিমুক্তশ্চ বরাহপ্রিয় উচ্যতে ইতি ব্যাড়িঃ। স্ত্রীবিমুক্তোঽস্ত্রিয়ামিত্যর্থঃ। কিং কুর্ব্বতা বরাহেণ স্বাদ্যন্তেঽস্ত্রিকশেরবঃ, ইতি পূর্ণচন্দ্রঃ। কশেরুজত্বাদেরুপলক্ষণত্বাদ্দারু শ্মশ্রু প্রভৃতীনামপি গ্রহণং। রাজ্ঞা লাক্ষা জতু ক্লীবে ইতি বিশেষবিধিত্বেঽপি সহস্রবেধি জতুকমিতি হিঙ্গুনি পুংস্ত্বাপবাদার্থং বর্জ্জনং। বিশেষবিধিত্বে স্পষ্টার্থমিত্যন্যে ॥ ২০ ॥

---

যে সকল শব্দের অন্তে অহ্ন অহ শব্দ থাকে সেই সকল শব্দ পুংলিঙ্গ অহ্নান্ত পূর্ব্বাহ্ন, পরাহ্ন, ইত্যাদি। অহান্ত একাহ, দ্ব্যহ ত্র্যহ ইত্যাদি ॥ ১৬ ॥

বিষ বিশেষ বাচক শব্দ পুংলিঙ্গ—যথা সারোষ্ট্রিক শৌক্লিকেয় ইত্যাদি। ১৭।

সংখ্যাবাচক ভিন্নের পরস্থিত রাত্র্যন্ত শব্দ অর্থাৎ যে সকল রাত্র্যন্ত শব্দের পূর্ব্বে সংখ্যাবাচক শব্দ না থাকে সেই সকল শব্দ পুংলিঙ্গ। যথা—অহোরাত্র, সর্ব্বরাত্র, অতিরাত্র, নীরাত্র। সংখ্যা পূর্ব্বক হইলে নপুংসকলিঙ্গ হইবে ॥ ১৮ ॥

শ্রীপিষ্ট প্রভৃতি নির্য্যাসবাচক শব্দ এবং অস্ ও অন্‌ভাগান্ত শব্দ পুংলিঙ্গ—যথা শ্রীপিষ্ট (সরলদ্রব) যক্ষধুপ, গুগ্‌গুলু, সিহ্লক, প্রভৃতি এবং তিল, গোধুম প্রভৃতি। অস্‌ভাগান্ত অঙ্গিরস্ ইত্যাদি অন্‌ভাগান্ত রাজন্ প্রভৃতি ॥ ১৯ ॥

কশেরু, জতু ও বস্তু ভিন্ন তুকারান্ত ও রুকারান্ত শব্দ পুংলিঙ্গ। যথা—হেতু, সেতু, মেরু, কিংশারু প্রভৃতি ॥ ২০ ॥

ক ষ ণ ভ মরোপান্তা যদ্যদন্তা (২১) অমী অথ। প থ ম য় স টোপান্তা (২২) গোত্রাখ্যাশ্চরণাহ্বয়াঃ ॥ ২৩ ॥ নাম্ন্যকর্ত্তরি ভাবে চ ঘঞজবুনঙ্ণঘাথুচঃ। ২৪। ল্যুঃ কর্ত্তরীমনিজ্‌ভাবে কো

---

কীণাদিবর্ণষট্‌কোপান্তাঃ অদন্তাশ্চেৎ পুংসি স্যুঃ। কাদয়ঃ ষট্‌ উপান্তে অন্তসমীপে যেষাং তে তথা। যথা লোকঃ অঙ্কঃ, নিকষঃ তুষঃ, কণো গুণঃ, কুম্ভোদর্ভঃ, হোমোধুমঃ, শীকরোঽঙ্কুরঃ। মৌক্তিকমন্দাক্ষপীযূষাদীনাং যথাযোগং বাধকত্বপুন্নেয়ং ॥ ২১ ॥

পথেতি। পাদিষড়্‌বর্ণোপান্তাঃ পুংসি স্যুঃ। অথাদিত্যাদদন্তা ন সম্বধ্যতে। যূপঃ কপিঃ, নিশীথঃ অবভৃথঃ, ফেনঃ, ইনঃ মযুঃ মন্যুঃ, কার্পাসঃ রসঃ কটুঃ কীটঃ। কুতপতীর্থাদয়স্তু বাধিতাঃ ॥ ২২ ॥

গোত্রেতি। বংশপরম্পরয়া প্রসিদ্ধআদিপুরুষব্রাহ্মণো গোত্রং। নপুনরপত্যপ্রত্যয়ান্তং স্ত্রীপুংসয়োরপত্যান্তা ইত্যানেন স্ত্রীপুংসয়োর্বক্ষ্যমাণত্বাৎ পর্ব্বতবাচিনশ্চ পুংস্ত্বোক্তত্বাৎ গোত্রাখ্যাঃ পুংসি স্যুঃ। যথা কশ্যপঃ ভরদ্বাজঃ বশিষ্ঠ ইত্যাদয়ঃ। অত্র গার্গ্য বাৎস্য ইত্যাদ্যন্তমন্নোধৈঃ। চরণা বেদশাখাস্তেচ কঠাদিমুনিভিঃ প্রোক্তত্বাৎ কঠাদয় উচ্যন্তে, উপচারাৎ তদাহ্বয়াঃ পুংসি স্যুঃ। কঠো বহ্বৃচঃ কালাপশ্ছন্দোগ ইত্যাদি। অত্র কঠেন প্রোক্ত ইত্যণ্‌ প্রোক্তাল্লুগিতি পাণিনি সূত্রং ॥ ২৩ ॥

নাম্নীতি। নাম্নি সংজ্ঞাবিষয়ে কর্ত্তৃবর্জ্জিতে কারকে ভাবে চ বিহিতা ঘঞাদয়স্তদন্তাঃ পুংসি স্যুঃ। কর্ম্মণি ঘঞ্‌ প্রাকারঃ প্রাসঃ। করণে—বিদন্ত্যনেন বেদঃ। অপাদানে প্রপাতঃ। অধি করণে প্রাসাদঃ। ভাবে পাকঃ রাগঃ। ভাবে চেতি চকারাৎ পদরুজেত্যাদিনা অকর্ত্তরিচ কারকে ইত্যত্র নঞোঽনিত্যত্বেন অসংজ্ঞায়ামপি বিহিতস্য চ ঘঞো গ্রহণং। পাদঃ রোগঃ দায়োদত্তঃ লাভো লব্ধঃ। অচ—অয়ঃ নয়ঃ। অপ্‌-করঃ গ্রহঃ। উভয়োরপি কাতন্ত্র মতে অল্‌ ইতি সংজ্ঞা। স্বরবৃদৃগমিগ্রহামল্‌। বাচি বিচ্ছিত্যাদিনা নঙ্‌। যজ্ঞঃ প্রশ্নঃ স্বপ্নঃ। নৌ ণচ্—স্বাদঃ। অস্যৈব পুংস্ত্বং অকর্ত্তরিচ কারকেচেতি বচনাৎ। যত্ত্ব জ্বলাদিভ্যো ণ স্তস্য কৃতঃ কর্ত্তর্য্যসংজ্ঞায়ামিতি বাচ্যলিঙ্গতৈব। পুংসি সংজ্ঞার্য্যা ঘঃ হরঃ উরচ্ছদঃ প্রচ্ছদঃ। ষাম্নবন্ধাদথুঃ। শ্বয়থুঃ বেপথুঃ আনন্দথুঃ। ল্যুরিতি নন্দ্যাদের্য্যুঃ ইতি। কর্ত্তরি বিহিতো ল্যুঃ পুংসি স্যাৎ ॥ ২৪ ॥

---

অকারান্ত শব্দের অকারের পূর্ব্বে যদি, ক, ষ, ণ, ভ, ম ও র থাকে তবে সেই সকল শব্দ পুংলিঙ্গ হয়। যথা—লোক, অঙ্ক, নিকষ, তুষ, কণ, গুণ, কুম্ভ, দর্ভ, হোম, ধুম, শীকর, অঙ্কুর প্রভৃতি ॥২১॥

প, থ, ন, য, স ও ট কার সে সকল শব্দের অন্ত্য বর্ণের পূর্ব্বে থাকে সেই সকল শব্দ পুংলিঙ্গ। যথা—যূপ, কপি, নিশিথ, অবভৃথ, ফেন, ইন, মযু, মন্যু, কার্পাস, রস, বটু, কীট প্রভৃতি ॥ ২২ ॥

গোত্রের আদি পুরুষ বাচক ও চরণ (বেদশাখা) বাচক শব্দ পুংলিঙ্গ। গোত্রবাচক কশ্যপ, ভরদ্বাজ, বশিষ্ঠ প্রভৃতি। চরণ (বেদশাখা) বাচক কঠ বহ্বৃচ, কালাপ, ছান্দোগ প্রভৃতি ॥ ২৩ ॥

সংজ্ঞা বুঝাইতে কর্ত্তৃ ভিন্ন কারক বাচ্যে এবং ভাব বাচ্যে নিষ্পন্ন ঘঞাদি প্রত্যয়ান্ত শব্দ পুংলিঙ্গ ঘঞন্ত-প্রাকার, প্রাস, বেদ, প্রপাত, প্রাসাদ, পাক, রাগ, পাদ, রোগ, দায়, লাভ প্রভৃতি। অচ প্রত্যয়ান্ত-অয়, নয় প্রভৃতি। অপ্‌ প্রত্যয়ান্ত কর, গ্রহ প্রভৃতি। নঞ্‌ প্রত্যয়ান্ত যজ্ঞ, প্রশ্ন, স্বপ্ন প্রভৃতি। ণিণ্‌ প্রত্যয়ান্ত স্বাদ প্রভৃতি। ঘ প্রত্যয়ান্ত হর, উরশ্ছদ, প্রচ্ছদ প্রভৃতি। অথুচ্‌ প্রত্যয়ান্ত শ্বয়থু, বেপথু, আনন্দথু প্রভৃতি ॥ ২৪ ॥

ঘোঃ কিঃ প্রাদিতোঽন্যতঃ ॥ ২৫-২৮ ॥ দ্বন্দ্বেঽশ্ব বড়বাবশ্ববড়বা ন সমাহৃতে ।২৯। কান্তঃ সূর্য্যেন্দুপর্য্যায়পূর্ব্বোঽয়ঃপূর্ব্বকোঽপি চ ॥ ৩০ ॥ বটকশ্চাঽনুবাকশ্চ রল্লকশ্চ কুটুঙ্গকঃ। পুঙ্খোনুঙ্খঃ সমুদ্গশ্চ বিট-

যথা নন্দনঃ রমণঃ মধুসূদনঃ। নন্দনং বনমিতি বিশেষবাধিতত্বাৎ। ইমনিজিতি। পৃথ্বাদিভ্য ইমন্নিতি ভাবে ইমন্। পরমতে ইমনিচ্ স পুংসি স্যাৎ। প্রথিমা লঘিমা। অনন্তত্বেঽপি অনাদ্যন্তা ইতি বাধকস্য বাধকোঽয়ং। ভাবে ইত্যেব বৃণোতীতি বরিমা পৃথ্বী ঔণাদিক ইমনিচ্ কর্ত্তরি। প্রেমস্নেহোঽথদোঽদমিতি প্রেমশব্দঃ পৃধাতো রৌণাদিক ইমনি সাধুঃ। অস্যচ দ্ব্যচ্ক-মসীতি ক্লীবত্বং। প্রিয়শব্দস্যেমনি প্রিয়স্থিরেত্যাদিনা প্রাদেশে প্রেমা না। ভাব ইতি কোঘোরিত্যত্রাপ্যন্বয়ঃ কাকাক্ষিন্যায়েন। তেন স্থাস্না পিবতীত্যাদিনা ভাবে বিহিতঃ কঃ পুংসি স্যাৎ আখূনামুত্থানং আখূত্থঃ শলভোত্থো বর্ত্ততে। ক্লীবত্বমপি শিষ্টপ্রয়োগাৎ। আখূত্থশলভো-থাদি তদ্বদুত্থানমদ্বয়োরিতি শব্দার্ণবঃ। অতএব আখূত্থং বর্ত্ততে ইতি দুর্গঃ। ঘোঃ কিরিতি। দাসংজ্ঞকস্য ঘুরিতি সংজ্ঞা পাণিনিমতে। প্রাদিতঃ প্রাদিভ্যো ঘোঃ কিরিতি পাণিনিসূত্রং অস্মাকং উপসর্গেদঃ কিঃ পুংসি স্যাৎ। আদিঃ নিধিঃ। অন্যতোঽপি ঘোঃ কিঃ অস্মন্মতে কর্ম্মণ্য-ধিকরণে চেত্যনেন সোঽপি পুংসি স্যাৎ। জলধির্বালধিঃ। ওষধ্যোজাতিমাত্রে স্যুরিতি বাধিতত্বাৎ ॥ ২৫-২৮ ॥

দ্বন্দ্ব ইতি। সমাহৃতং সমাহারঃ, ততোঽন্যত্র দ্বন্দ্বে দ্বয়মিদং পুংসি স্যাৎ। অশ্বশ্চ বড়বাচ অশ্ববড়বৌ। অশ্বাশ্চ বড়বাশ্চ অশ্ববড়বাঃ। বহুত্বেঽপি পশুব্যঞ্জনয়োঃ সর্ব্বত্রেতি পরত্বাৎ পশু-লক্ষণা বিভাষৈব। অশ্বাশ্চ বড়বাশ্চ অশ্ববড়বং সেনাঙ্গস্য চেতি বহুত্বে সমাহারে দ্বন্দ্বঃ। পরলিঙ্গা-পবাদোঽয়ং ॥ ২৯ ॥

কান্ত ইতি। সূর্য্যপর্য্যায়পূর্ব্বকশ্চন্দ্রপর্য্যায়পূর্ব্বকঃ অয়ঃপূর্ব্বকশ্চ কান্তঃ পুংসি স্যাৎ। অর্ককান্তঃ চন্দ্রকান্তঃ ইন্দুকান্তঃ অয়স্কান্তঃ লোহকান্ত ইত্যাদি ॥ ৩০ ॥

স্পষ্টার্থমুক্তানুক্তোদাহরণানি দর্শয়ন্নাহ বটক ইত্যাদি। তত্র বটকঃ পিষ্টকবিশেষঃ। অনুবাকঃ ঋগ্‌যজুঃসমূহঃ। অনয়োঃ কোপধঘঞন্তত্বদ্বারৈব সিদ্ধে নামার্থঃ পাঠঃ। রল্লকঃ কম্বলো-মৃগভেদশ্চ। কুটুঙ্গকো বৃক্ষলতাগহনং নির্জ্জনমিতে যাবৎ। কুটুঙ্গকো না গহনে মানাস্থাদ-

কর্ত্তৃবাচ্যে বিহিত ল্যু (যু) প্রত্যয়ান্ত শব্দ পুংলিঙ্গ। যথা—নন্দন, রমণ, মধুসূদন প্রভৃতি ॥ ২৫ ॥

ভাবে বিহিত ইমণিচ্ (ইমন) প্রত্যয়ান্ত শব্দ পুংলিঙ্গ। যথা—প্রথিমা, লঘিমা, মহিমা ইত্যাদি ॥ ২৬ ॥

ভাববাচ্যে বিহিত ক প্রত্যয়ান্ত শব্দ পুংলিঙ্গ। যথা—অখুত্থ, শলভোত্থ প্রভৃতি ॥ ২৭ ॥

প্রাদি উপসর্গ ও উপপদের পরস্থিত দা সংজ্ঞক ধাতুর উত্তর বিহিত কি প্রত্যয়ান্ত শব্দ পুংলিঙ্গ। যথা—আদি, নিধি, বিধি, বালধি, জলধি প্রভৃতি ॥ ২৮ ॥

ইতরেতর দ্বন্দ্ব সমাসে নিষ্পন্ন অশ্ববড়ব শব্দ পুংলিঙ্গ সমাহার দ্বন্দ্বে নিষ্পন্ন ক্লীবলিঙ্গ। যথা—অশ্ববড়ব ॥ ২৯ ॥

সূর্য্য, চন্দ্র ও লৌহ পর্য্যায়ক শব্দের পরস্থিত কান্ত শব্দ পুংলিঙ্গ। যথা—সূর্য্যকান্ত, অর্ককান্ত, চন্দ্রকান্ত, ইন্দুকান্ত, অয়স্কান্ত, লৌহকান্ত প্রভৃতি ॥ ৩০ ॥

বটক প্রভৃতি শব্দ পুংলিঙ্গ। ১। বটক (বড়াপিঠা)। ২। অনুবাক (ঋগ্বেদ ও যজুর্ব্বেদ-সমূহ)। ৩। রল্লক (কম্বল ও মৃগবিশেষ)। ৪। কুটুঙ্গক (বৃক্ষ লতা গহন নির্জ্জন)। ৫। পুঙ্খ

পট্টধটাঃ খটাঃ ॥ কোট্টারঘট্টহট্টাশ্চ পিণ্ডগোণ্ডপিচিণ্ডবৎ। গড়ুঃ
করণ্ডোলগুড়োবরণ্ডশ্চ কিণো ঘুণঃ ॥ দৃতি সীমন্ত হরিতো রোম-
স্থোদ্গীথবুদ্বুদাঃ। কাসমর্দ্দোঽর্দ্দনিঃ কুন্দফেনস্তূপৌ সপূপকৌ ॥

নয়োরপীতি তারপালঃ। পুঙ্খো বাণমূলং। ন্যুঙ্খঃ সামবেদে নিরন্তরাঃ ষড়োঙ্কারাঃ। ন্যূঙ্খঃ সামষড়োঙ্কারা স্ত্রিষু সম্যঙ্ মনোহর ইতি রুদ্রঃ। দীর্ঘোকারবানয়ং হ্রস্বমধ্যোঽপীতি কশ্চিৎ। সমুদ্গঃ সম্পুটকঃ। বিটঃ পরবঞ্চকোধূর্ত্তঃ কামানুচরো বিট ইতি স্বামী। তথাচ "স্ত্রীণাং বিটানামিব সাধুবার্ত্তা" ইতি ভাগবতম্। পট্টঃ পেষণশিলা পাটা ইতি খ্যাতঃ। পট্টঃ স্যাদ্দৃশদাদৌচ রাজাদিশাসনান্তরে ইতি রভসঃ। ধটো দিব্যতুলা। পরীক্ষার্থতুলায়াশ্চ ধটঃ স্ত্রীভিরিষ্যতে ইতি বিশ্বঃ। খটোঽন্ধকূপকফয়োঃ প্রহারান্তরটঙ্কয়োরিতি মেদিনী। অত্র প্রহারান্তরং মুষ্টিঃ। খটঃ শ্লেষ্মণ্যন্ধকূপে প্রহারান্তর টঙ্কয়োরিতি রভসঃ। কোট্টো দুর্গপুরং। অরঘট্টঃ কূপভেদঃ। অরঘট্ট ঘটীকল্লাবিতি কাশীখণ্ডে। কোট্টার ইতি ছেদ ইতি কশ্চিৎ। কোট্টারো নাগরে কূপে পুষ্করিণ্যাশ্চ পাটকে ইতি রেফান্তে মেদিনী। অস্মিন পক্ষে ঘট্টঃ শুল্কস্থানং ঘাট ইতি খ্যাতং। পিণ্ডঃ শরীরং। সিহ্লোগন্ধরসে সান্দ্রে দেহাগারৈকদেশয়োঃ। বালগ্রাসেচপিণ্ডঃ স্যাৎ পিতৃভক্ষ্যবিশেষকে ইতি ধরণিঃ। সংঘাতগ্রাসয়োঃ পিণ্ডী দ্বয়োঃ পুংসি কলেবরে ইতি উক্তাবপি প্রপঞ্চার্থঃ পাঠঃ। গোণ্ডঃ পামরজাতেচি বৃদ্ধনাভৌচ সম্মতঃ ইতি রুদ্রঃ। পিচিণ্ড উদরং। শণ্ড পিচিণ্ড উদরে পশোরবয়বেঽপিচেত্যজয়ঃ। শণ্ডে ক্লীবে, উদরে, পশোরবয়বে ঝুঁট ইতি খ্যাতে। পিচিণ্ডবৎ কোট্টারাদয়ঃ পুংসীত্যর্থঃ। গড়ু-র্গলগণ্ডঃ। গড়ুঃপৃষ্ঠগতে কুব্জে ইতি বিশ্বঃ। করণ্ডোবংশাদিরচিতভাণ্ড বিশেষঃ। লগুড়োবং-শাদিদণ্ডঃ। বরণ্ডো মুখজাতব্রণঃ বয়স্ফোট ইতি খ্যাতঃ। বরণ্ডোঽপ্যন্তরাবেদৌ সন্দোহমুখ-রোগয়োরিতি তৃতীয়ান্তে বিশ্বঃ। কিণো মাংসগ্রন্থিঃ নির্ঘর্ষণজচিহ্নঞ্চ। ঘুণঃ কাষ্ঠকীটঃ ঘুণ্ ইতি খ্যাতঃ ঘুণঃ স্যাৎ কাষ্ঠবেধকে ইতি মুর্দ্ধন্যান্তে রত্ন কোষঃ। দৃতির্ভস্ত্রা চর্ম্মপ্রসেবকশ্চ। দৃতিশ্চর্ম্মপুটে মৎস্যে ইতি মেদিনী। কেশবিন্যাসঃ সীমন্তঃ। হরিৎ সূর্য্যাশ্বসপ্তকং বর্ণবিশেষশ্চ। হরিদ্দিশি স্ত্রিয়াং পুংসি হয়বর্ণবিশেষয়োঃ। অস্ত্রিয়াং স্যাত্তৃণে চাথ ইতি নান্তে মেদিনী। তিরশ্চাং চর্ব্বিতং পুনরুদ্গীর্য্য চর্ব্বণং রোমন্থঃ। উদ্গীয়তে হ্যদোঃশ্রীঙগাভ্যামিতি থক্ উদ্গীথঃ সামবেদধ্বনিঃ তবর্গদ্বিতীয়ান্তঃ। উদ্গীতঃ প্রণবঃ সামবেদধ্বনিরপীষ্যতে ইতি প্রথমান্তেঽপ্য-ক্লণদত্তঃ। বর্ত্তুলাকারোজলবিকারো বুদ্বুদঃ। কাসং মর্দ্দয়তি অণ্ কাসমর্দ্দো বেশবারকল্কা-দিনির্ম্মিতভক্ষ্যদ্রব্যবিশেষঃ কাশুন্দী ইতি খ্যাতঃ গুল্মভেদশ্চ। অর্দ্দ গতৌ যাচনেচ অনিরৌণা-

(বাণমূল)। ৬। ন্যুঙ্খ (সামবেদে নিরন্তর ষড়োঙ্কার)। ৭। সমুদ্গ (কটুয়া)। ৮। বিট (পরবঞ্চক ধূর্ত্ত, কামানুচর লম্পট)। ৯। পট্ট (পাটা)। ১০। ধট (দিব্যতুলা)। ১১। খট (অন্ধকূপ, কফ)। ১২। কোট্ট (দুর্গ)। ১৩। অরঘট্ট (মহৎকূপ) [কোট্টার, ঘট্ট]। ১৪। হট্ট (হাট)। ১৫। পিণ্ড (শরীর প্রভৃতি)। ১৬। গোণ্ড (নিকৃষ্টজাতি প্রভৃতি)। ১৭। পিচিণ্ড (উদর)। ১৮। গড়ু (পৃষ্ঠগত কুব্জ)। ১৯। করণ্ড (বাঁশের নির্ম্মিত পাত্র বিশেষ)। ২০। লগুড় (বাঁশের দণ্ড লগী)। ২১। বরণ্ড (বয়স্ফোড়া)। ২২। কিণ (মাংসগ্রন্থি, ঘর্ষণ জাত দাগ, কড়া)। ২৩। ঘুণ (কাষ্ঠভেদক কীটবিশেষ)। ২৪। দৃতি (ভস্ত্রা, চামড়ার থলিয়া)। ২৫। সীমন্ত (সীঁথি)। ২৬। হরিৎ (সূর্য্যের অশ্ব এবং সবুজবর্ণ)। ২৭। রোমন্থ (পশ্বাদিতে ভক্ষিত বস্তু উদ্গীরণ করিয়া যে পুনর্ব্বার চর্ব্বণ করে তাহাকে রোমন্থ বলে)। ২৮। উদ্গীথ (সামবেদ ধ্বনি)। ২৯। বুদ্বুদ (গোলাকার জলবিকার, ভুড় ভুড়ি)। ৩০। কাসমর্দ্দ (কালকাসন্দা গাছ)।

